খালি কৌটো, এ রকম আরও হরেক জিনিস। তার ওপর ছিল মাকড়সার জাল, আরশোলার নাদি, বইয়ের পোকা আর ন্যাপথলিনের গন্ধ। সে-সব কোনও কিছুই আমি তেমন লক্ষ করিনি। কিন্তু আলমারিটার পাল্লা খোলার সঙ্গে সঙ্গে বহু পুরনো আমলের একটা বন্ধ বাতাস আমাকে ধাক্কা দিয়ে বেরিয়ে এসেছিল। সেই বাতাস আমার শরীরের রন্ধ্রে রন্ধ্রে বয়ে গিয়ে মাথার ভিতরে যেন এক অসাবধান গৃহস্থের বাড়ির দরজা-জানালার কপাট খুলে দিয়ে বয়ে গেল। ওলট-পালট হয়ে গেল আমার বোধবুদ্ধির। কোথা থেকে অজস্র অচেনা দৃশ্যের আভাস, অচেনা স্মৃতি সেই খোলা দরজা-জানালা দিয়ে বৃষ্টির ছাঁটের মতো উড়ে আসতে লাগল। মনে হল আমি শিশু নই, আমি বহু পুরনো আমলের মানুষ। দীর্ঘ এক জীবন পৃথিবীতে আমি যাপন করেছি। ফলে পাল্লা-খোলা আলমারির সামনে পাঠ ভুলে যাওয়া শিশুর মতো বসে রইলাম অনেকক্ষণ।

এক দিন একজন লোক আমার সঙ্গে দেখা করতে এল। সেই শিশুবয়সে এ রকম ঘটনা আর ঘটেনি। একজন প্রাপ্তবয়স্ক লোক দেখা করতে এসেছে বছর ছয়েক কি সাড়ে ছয়েকের একটি ছেলের সঙ্গে যে-ছেলেটি দঙ্গলের মধ্যে অস্তিত্ব হারানো খুব সাধারণ একটি শিশুমাত্র! বারবাড়িতে দাড়িয়াবান্ধা খেলছিলাম, এমন সময়ে আমার জ্যাঠতুতো দিদি পুন্নি এসে ডাকল, কুকু, ঠাকুমা ডাকছে, শিগগির আয়। তোর সঙ্গে একজন দেখা করতে এসেছে। মনে আছে, শুনে বুকের মধ্যে ধুক করে উঠেছিল, কে আমাকে ডাকছে! বিচ্ছিন্নভাবে একাকী আমাকে কার দরকার?

ভিতর-বাড়িতে বড় ঘরের বারান্দায় দাদুর গদি-আঁটা চেয়ারে বসে পা নাচাচ্ছিলেন অনাদিনাথ। তাঁর পাশেই দাঁড়িয়ে ঠাকুমা, আমাকে দেখে অনাদিনাথকে বললেন, এর কথা বলছিলে?

অনাদিনাথ বিপুলবেগে মাথা নেড়ে হেসে বললেন, হ্যাঁ হ্যাঁ, এই-ই। এসো তো বাবা, এসো তো।

অনাদিনাথকে আমরা সেই বয়সে বড় ভয় পেতাম। তার কারণ অনাদিনাথ ছিলেন ভীষণ লম্বা। অত লম্বা লোক আমরা সেই শিশুবয়সে আর দেখিনি। জমিদারদের পুকুরের উত্তর-পশ্চিম কোণে জারুল গাছের ছায়ায় ছোট একখানা বেড়ার ঘর ছিল তাঁর। একা একা সেই ঘরে থাকতেন। কাজ করতেন জমিদারের সেরেস্তায়। তখনকার জমিদার বোকেনবাবু ছিলেন আগের জমিদারের পোষ্যপুত্র। বোকেনবাবুর আগের সম্পর্কের আত্মীয় হতেন অনাদি। একা মানুষ। অনাদিনাথকে যেতে দেখলে বিস্ময়ে চেয়ে থাকতাম। পুকুরে যখন স্নান করতে নামতেন তখন আমরা কত দিন দেখেছি, তিনি ধীরে ধীরে জলে নামছেন, এগিয়ে যাচ্ছেন মাঝপুকুরের দিকে কিন্তু তবু ডুবছেন না। তাঁকে আমি কখনও সাঁতার কাটতে দেখিনি, মাঝ-পুকুরের কাছাকাছি দাঁড়িয়ে তিনি ডুব দিয়ে উঠে আসতেন। এর বেশি অনাদিনাথ সম্বন্ধে আমি কিছু জানতাম না।

সে-আমলে আমরা দুষ্টুমির জন্য পাড়া-প্রতিবেশীদের চড়টা চাপড়টা খেতাম। আমাদের বাড়ির লোক সে-বিষয়ে নিস্পৃহ ছিলেন। তাঁরা মনে করতেন তাঁদের ছেলেপুলেদের শাসন করবার অধিকার পাড়া-প্রতিবেশীদের আছে। তাই অনাদিনাথ কাছে ডাকলে আমি অস্বস্তি বোধ করেছিলাম। তিনি হাত বাড়িয়ে আমার একখানা হাত ধরে, শ্বাস ফেলে, উঠে দাঁড়িয়ে বললেন, চলো।

তারপর এক অদ্ভুত দৃশ্যের সৃষ্টি হল। লম্বা অনাদিনাথ ঝুঁকে আমার হাত ধরে নিয়ে চলেছেন। পিছনে আমার যাবতীয় কৌতূহলী ভাইবোন দল বেঁধে আসছে। আমাকে কোথায়, কেন নিয়ে যাওয়া হচ্ছে সে-বিষয়ে তারা চেঁচিয়ে আলোচনা করছে। তাদের ধারণা, আমাকে মার দেওয়া হবে।

পুকুরপাড়ে অনাদিনাথের ঘরের সামনেও ভিড় জমে গেল। কেঁদে ফেলার আগের মুহূর্তের মতো আমার চোখ-মুখ ফেটে পড়ছিল। অনাদিনাথ ভরসা দিচ্ছিলেন, ভয় নেই বাবা, কোনও ভয় নেই।

ঘরে ঢুকে ঝাঁপের দরজা টেনে বন্ধ করলেন অনাদি, জানালার ঝাঁপ খুলে ধীরেসুস্থে ঠেকনা লাগালেন। বাঁশের উঁচু মাচায় তাঁর আধময়লা বিছানা পাতা। সেখানে আমাকে তুলে বসিয়ে তিনি বসলেন মুখোমুখি একটা টুল টেনে। অনাদিনাথ লোকটি খুব সপ্রতিভ ছিলেন না বলেই আমার এখন মনে হয়। তিনি সেদিন আমার সামনেও যথেষ্ট অস্বস্তি বোধ করছিলেন। তাঁর হাসিটি ছিল যেমন বাচ্চা ছেলেরা ব্যথা পাওয়ার পর কাঁদবার আগে একটু ব্যথাতুর হাসি হাসে। তারপর সেই হাসিটিই কান্না হয়ে যায়। অনেকক্ষণ সেইরকম হাসি হাসলেন অনাদিনাথ, মাথার লম্বা চুল টেনে আঙুলে পাকালেন। তাঁর জানালা বেয়ে আমার ভাইবোনেরা আর পাড়ার রাজ্যের ছেলেমেয়ে উঠে আমাদের দেখছে।

তারপর অনাদিনাথ আমাকে একটা অদ্ভুত প্রশ্ন করলেন, বাবা, তোমার কি পূর্বজন্মের কথা মনে পড়ে?

পূর্বজন্ম কথাটির অর্থ বুঝতে না পেরে আমি জিজ্ঞেস করলাম, কী জন্ম?

তিনি সাগ্রহে ঝুঁকে বললেন, আগের জন্ম। এর আগে কখনও তোমার কি অন্য কোনও নাম ছিল? অন্য কোথাও ছিল তোমার বাড়ি?

আমি ভয় পেয়ে মাথা নাড়লাম, না।

খুব হতাশ হয়ে মাথা নাড়লেন অনাদিনাথ, মনে পড়ে না?

না।

ভাল করে মনে করে দেখো। নিশ্চয়ই মনে পড়বে।

এই কথা বলে তিনি উঠে জানালা থেকে সবাইকে সরিয়ে ঝাঁপ ফেলে দিলেন। ঘরটা আবছা অন্ধকারে ছেয়ে গেল।

সেই আবছায়ায় অনাদিনাথ তীক্ষ্ণ চোখে আমার দিকে চেয়ে ছিলেন। ভয়ে এবং অস্বস্তিতে আমার ঘাম দিচ্ছিল।

অনাদিনাথ বললেন, এবার চোখ বুজে ভাবো। ভাবতে থাকো। নিশ্চয়ই তোমার মনে পড়বে। তুমি বাবা জাতিস্মর, আমি জানি।

অনেকক্ষণ অনাদিনাথ আমাকে আটকে রাখলেন। কিন্তু আমার কিছু মনে পড়েনি।

তিনি বললেন, কিন্তু তুমি যে তোমার দাদা রাখালকে বলেছ তোমার কী সব পুরনো কথা মনে পড়ে!

এ-কথা ঠিক যে, রাতে পাশাপাশি শুয়ে আমি আর আমার জ্যাঠতুতো দাদা রাখাল অনেক কথা বলাবলি করতাম। সে-বার প্রফেসর গুপ্ত ম্যাজিক দেখিয়ে ময়মনসিংহের ছেলেমেয়েদের তাক লাগিয়ে চলে যাওয়ার পর থেকে আমার দাদা রাখাল পুবের ঘরে স্টেজ বেঁধে ছুটির দুপুরে প্রায়ই ম্যাজিক দেখাত। মানুষ অদৃশ্য করার খেলায় আমি ছিলাম তার বিশ্বস্ত অনুচর। দুই চৌকির মাঝখানে একটু ফাঁক রাখত সে, আর সেই ফাঁকের ধারে আমাকে দাঁড় করাত। তারপর সমবেত দর্শকদের ডেকে বলত, এই দেখুন দাঁড়িয়ে আছে আপনাদের কুকু। আছে তো? ঠিক আছে—এই বলে সে আমার সামনে একটা কাপড় ধরে আড়াল করত, আমি টুপ করে চৌকির ফাঁক দিয়ে নীচে ডুব দিতাম। কাপড়টা সরিয়ে রাখাল চেঁচিয়ে বলত, এই দেখুন কুকু নেই। নেই, সে কোথাও নেই— খুঁজে দেখুন। তারপর সে চেঁচিয়ে ডাকত, কুকু— কোথায় কুকু—যেখানেই থাক, সাড়া দাও। আমি চৌকির তলায় হামাগুড়ি গিয়ে বইয়ের আলমারির পিছন দিয়ে বেরোতাম। দর্শকদের পিছনে দাঁড়িয়ে হাত তুলে বলতাম, এই যে আমি। এই থেকে দাদা রাখালের সঙ্গে আমার চূড়ান্ত বন্ধুত্ব হয়ে গিয়েছিল। তাই আমার নির্জন একাকিত্বের সেইসব অনুভূতির কথা তাকে আমি কিছু কিছু বলার চেষ্টা করতাম।

কিন্তু অনাদিনাথকে সেইসব কথা বলতে বড় লজ্জা করল। বললাম, সে-সব আমি ঠিক জানি না, কী যেন হয়!

অনাদিনাথ মাথা নাড়লেন, হুঁ। তারপর অনেকক্ষণ চিন্তা করে বললেন, তুমি লিখতে পার?

একটু একটু পারি। যুক্তাক্ষর হয় না।

অনাদিনাথ হাসলেন, ঠিক আছে। এবার থেকে কিছু মনে পড়লে দৌড়ে আমার কাছে চলে এসো। আর কাউকে কিছু বোলো না।

সেদিন বাড়িতে আমাকে নিয়ে খুব হইচই হয়েছিল। ঠাকুমা, দাদু, মেজো জ্যাঠামশাই সবাই ডেকে জিজ্ঞেস করলেন, আমার কী কথা মনে পড়ে। ঠাকুমাকে খুবই দুশ্চিন্তাগ্রস্ত দেখেছিলাম। তিনি আমাকে আঁচলের বাতাস দিলেন, মাথায় হাত রেখে বিড়বিড় করে বীজমন্ত্র পড়ে দিলেন। কেবল আমার কলেজে-পড়া ছোটপিসিমা আমাকে আড়ালে ডেকে খুব ধমক দিলেন, ফের ওই অনাদিটার কাছে কখনও যাবি না।

সাত বছর বয়সে আমাকে ধরল ম্যালেরিয়ায়। তখন বর্ষাকাল। বিছানায় থাকতে চাইতাম না বলে বারান্দায় পিঁড়ি পেতে কাঁথা জড়িয়ে আমাকে বসিয়ে রাখা হত। সারা দিন কাঙালের মতো বসে উঠোন জুড়ে বৃষ্টিপাত দেখতাম। দুর্বল ঘাড় সোজা হয়ে থাকতে চাইত না। তখন পিঁড়ি জোড়া দিয়ে শুয়ে

থাকতাম। মাঝে মাঝে ঠাকুমা জোর করে ঘরে নিয়ে যেতেন। দিনে তেমন জ্বর থাকত না, কিন্তু দুপুরের পর থেকেই চোখ জ্বালা আর শীতভাব টের পেতাম। তারপর প্রবল কাঁপুনি দিলে আস্তে আস্তে আধ-চেতনার মধ্যে ডুবে যেতাম। আমাকে দু'-তিনটে লেপ দিয়ে ঠেসে রাখা হত। কত এলোমেলো ঘোর ঘোর দৃশ্য স্বপ্নের মতো দেখতে পেতাম। গা ভরে জ্বর আসত। পরিপূর্ণ টলটলে জ্বর। কানে ঝিঁ ঝিঁ ঝিঁ একটানা একটা শব্দ। চারদিক নিস্তব্ধ লাগত। আর মনে হত এক অবাস্তব জগতে রয়েছি।

ফিরে ফিরে জ্বর আসত বলে বড় ঘর থেকে আমাকে কবে যেন মায়ের কাছে পশ্চিমের ঘরে পাঠিয়ে দেওয়া হল। এক দিন মাঝ রাতে প্রবল তেষ্টায় ঘুম ভেঙে গিয়ে অন্ধকারে কিছুই বুঝতে পারলাম না— কোথায় আছি। কিন্তু বাতাসে মায়ের শরীরের মা-মা সুঘ্রাণটি অমোঘভাবে টের পেয়ে পাশ ফিরতেই মায়ের রোগা বুকের মধ্যে গিয়ে পড়ল আমার জরতপ্ত মাথাটি। জ্ঞান বয়সে সেই প্রথম মায়ের কাছে শোয়া। মায়ের ও পাশে বাবা। আমার জেগে-ওঠা টের পেয়ে তিনি পাশ ফিরলেন। মৃদু গলায় জিজ্ঞেস করলেন, জ্বর কত?

মা আমার কপালে হাত রেখে বলল, খুব। তবে ঘাম দিচ্ছে। বোধ হয় ছাড়বে।

বাবা আমার কপালে হাত রাখলেন। পরমুহূর্তেই কুণ্ঠিত হাত সরিয়ে নিলেন। উঠে বসে সিগারেট ধরালেন। মা ধমক দেয়, কী যে বদ স্বভাব, মশারির মধ্যে সিগারেট খাওয়া, আমার দম বন্ধ হয়ে আসে। তার ওপর জ্বরো ছেলেটা রয়েছে।

অপ্রতিভভাবে বাবা মশারি তুলে বাইরে গেলেন।

মা ডেকে বলে, বাইরে যখন গেলেই তো জলের ঘটি আর গ্লাসটা দাও।

বাবা নীরবে ঘটি আর গ্লাস মশারির মধ্যে এগিয়ে দিয়ে টিনের চেয়ারে বসে সিগারেট টানতে লাগলেন। আমাকে জল খাওয়াতে খাওয়াতে মা গজগজ করছিল। সে-সবই বাবার প্রতি তাঁর পুঞ্জীভূত অনুযোগ।

জ্ঞান বয়সে সেই প্রথম জ্বরের ঘোরে আমি বাবা আর মায়ের দাম্পত্য জীবনের একটি দৃশ্য দেখলাম। খুব সুখের দৃশ্য নয়। কিন্তু দৃশ্যটা আমার একরকম ভালই লেগেছিল।

পশ্চিমের ঘর ছিল রান্নাঘরের পাশেই। মাছ ভাজার গন্ধ, ডাল ফোড়ন দেওয়ার গন্ধে বাতাস যখন ম ম করত তখন আমি জ্বরগায়ে ভাত খাওয়ার বায়না ধরে কাঁদতাম। বারান্দার পিঁড়িতে বসার মতো সাধ্য আর ছিল না। একটানা ভুগে শরীর নেতিয়ে থাকত বিছানায়। কুইনাইন আর তেমন তেতো লাগে না। জিব অসাড় হয়ে গেছে, কুইনাইন ঢক করে খেয়ে ফেলি। কাঁচা মৌরির একটা ছোট্ট মোড়ক মা বালিশের কাছে রেখে দিত। তাই থেকে দু'-একদানা মৌরি মুখে দিই। ভাতের গন্ধে মন খারাপ হয়ে যায়। মা রোজই বলে, আজ বিকেলে জ্বর না এলে কাল ভাত দেব। সারা দিন তাই নানা লোককে দিয়ে গা দেখাই। গা ঠান্ডা। দুপুর গড়িয়ে যায়। হয়তো জ্বর আসে না। ভীষণ আনন্দে বুক ভরে ওঠে। আজ হয়তো আর আসবে না। তা হলে কালকেই ভাত। মাকে তেমন বিশ্বাস হয় না। আমার পশ্চিমের ঘরের বারান্দায় বসে সুনীতির মা তকলিতে পৈতের সুতো কাটত। তাকে ডাকাডাকি করে বলি, জেঠিমা, জ্বরটা দেখুন না একটু। বুড়ি এসে কপালে হাত ছুঁইয়ে বলত, না জ্বর কই! তবে গা-টা একটু ছ্যানছ্যানে আছে। ওই ছ্যানছ্যান টুকুতেই আমি ভয় পেতাম। সুনীতির মাকে পুরোপুরি বিশ্বাস করতে পারতাম না। জানালা দিয়ে চেয়ে দেখতাম খুরওলা খড়ম পায়ে আমাদের জ্ঞাতি নিবারণ জ্যাঠামশাই হাতে পঞ্জিকা নিয়ে বড় ঘর থেকে দাদুর বাবার বাৎসরিক কাজের দিন ঠিক করে বেরিয়ে আসছেন। গায়ে ময়লা ফতুয়া, পরনে পুজোর প্রণামীতে পাওয়া মোটা খাটো ধুতি, চোখে নিকেল ফ্রেমের গোল চশমা। তাঁর টকটকে ফরসা রং, মুখে খোঁচা খোঁচা দাড়ি— আত্মভোলা এই জ্যাঠামশাই ছিলেন আমাদের বাঁধা পুরুত। দক্ষিণের ঘরের পিছনে যেখানে আমাদের বাড়ির সীমানা সেখানেই বড় একখানা একচালায় তিনি থাকতেন। তাঁর চার ছেলেমেয়ের মধ্যে সবাই ছিল সুন্দর। কিন্তু তুলারানী যে আমাদের ঝুলনে রাধা সাজত— সে ছিল সবার সেরা। নিবারণ জ্যাঠামশাইকে দেখে ডাকতাম, ও জ্যাঠামশাই আমার জ্বরটা দেখুন না। আমাদের বাড়িতে অংশত আশ্রয় নিয়েছিলেন বলেই বোধ হয় নিবারণ জ্যাঠামশাই আমাদের ছেলে বুড়ো সবাইকেই খাতির করতেন। আমার ডাক শুনে শশব্যস্তে এগিয়ে এসে জ্বর দেখলেন, কই জ্বর! কোথায় জ্বর। গা তো ঠান্ডা।

কাল ভাত খাব জ্যাঠামশাই!

খেয়ো, খেয়ো। আমি মাইমাকে বলে দেবো'খন।

জ্যাঠামশাই চলে যাচ্ছিলেন, আমি পিছন থেকে চেঁচিয়ে বললাম, জ্যাঠামশাই, ভাত কি কাঁঠালবিচি দিয়ে খাব?

তিনি থমকে মুখ ফিরিয়ে এক বার আমার দিকে চাইলেন। তাঁর মুখখানা বড় ম্লান হয়ে গেল। কথা না বলে তিনি চলে গেলেন। আমি একা একা হি হি করে হাসলাম। কাঁঠালবিচি নিবারণ জ্যাঠামশাইয়ের বড় প্রিয় ছিল। কেবল পোড়া কাঁঠালবিচি আর ভাজা শুকনো লঙ্কা দিয়ে তিনি একপেট পান্তাভাত খেয়ে উঠতেন। আমরা দূর থেকে তাঁকে দেখে কাঁঠালবিচি বলে চেঁচিয়ে লুকিয়ে পড়তাম। জ্যাঠামশাই চেঁচিয়ে গাল পাড়তেন। তাঁর মাথা ঝাঁকানোর ফলে টিকি লাফাত। আমরা হাসতাম, হি-হি।

জ্বর নেই। জ্বর আসবে না। ভাবতে ভাবতে আমি উত্তেজিতভাবে নিজের মুখের ভাপ হাতের ওপর পরীক্ষা করতাম। তারপর ক্লান্ত মাথা বালিশে রেখে সিলিঙে রোদের রঙে চোখ রেখে দেখতাম বেলা কত হল। যদি বিকেল পেরিয়ে যায় তবে জ্বর আর আসবে না। সিলিঙে রোদ করমচা গাছের ঝিরঝিরে ছায়া দুলিয়ে খেলত। আমি জিজ্ঞেস করতাম, জ্বর আসবে? ছায়াটা ডাইনে-বাঁয়ে নড়ে দুলে বলত, না, না। জ্বর আসবে না। পশ্চিমের ঘরের পিছনে পগারের ঘাটে এঁটো বাসন মাজার শব্দ হচ্ছে তখন, হুড়োহুড়ি করছে কাক। কচু বনে বাতাস লেগে ধপধপ শব্দ হচ্ছে। নিঝুম দুপুরে বোলতার পাখার শব্দ কানে আসে। তখন কেমন নেশার মতো একটু ঘুম লেগে আসে। হঠাৎ ঠান্ডা স্পর্শে চমকে দেখি—মা। সদ্য আঁচিয়ে আসার ফলে তার হাত ঠান্ডা। আমার কপালে হাত রেখে জ্বর দেখছে। আমি তখন তার হাতে মাছের আঁশটে গন্ধ পেতাম। খাওয়ার পর মা পান খেয়ে এসেছে, লাল টুকটুক করছে ঠোঁট। ঘটি থেকে আলগা করে জল খেত বলে থুতনি থেকে গলা পর্যন্ত একটা জলের রেখা। এলো ভেজা চুল। মা কাছে এলেই তাই একটু শীত শীত করতে থাকত। বলতাম, জ্বর নেই তো মা!

মা আমার কপালে গাল ঠেকিয়ে দেখে বলত, একটু গমগম করছে তো। শুনে মন খারাপ হয়ে যেত। পাখির মতো দুর্বল ঘাড় লটকে হাঁ করে বলতাম, ছাবা দাও। মা মুখ থেকে পানের একটু ছিবড়ে দিত। অনেকক্ষণ ধরে সেটুকু খেতাম।

জ্বরের সময় আস্তে আস্তে পেরিয়ে যাচ্ছে। যাচ্ছে। গাঢ় লাল হয়ে আসছে সিলিঙের রোদের রং। সন্ধে হতে আর দেরি নেই। ঠিক এই সময়ে কোথা থেকে যেন এক ঝলক বাতাস আসত। একটা শীত স্পর্শে আমি চমকে উঠতাম। তারপরই আমার দুর্বল রোগা শরীর থিরথির করে কেঁপে উঠত। ভয়ে আমি ককিয়ে উঠতাম। বিশ্বাস হত না। তবু টের পেতাম জ্বর আসছে। জ্বর আসছে।

মা লেপ দিয়ে আপাদমস্তক চেপে ঠেসে ধরত। সারা সন্ধে ধরে পরিপূর্ণ জ্বর আসত আমার। অসম্ভব হতাশায় হ্যারিকেনের ম্লান আলোয় মশারির চালের দিকে চেয়ে আমি জ্বরের বিশ্বাসঘাতকতার কথা ভাবতাম। ভাবতে ভাবতে হঠাৎ মনে হত—বিকেলে নিবারণ জ্যাঠামশাইকে কাঁঠালবিচির কথা বলে খেপিয়েছিলাম, সেই জন্যই জ্বর আসেনি তো! মনে মনে ভাবতাম আর কখনও কোনও অন্যায় করব না।

মাঝে মাঝে জ্বর ছেড়ে যেত। তিন দিন চার দিন জ্বর আসত না। তারপর এক দিন শুভক্ষণে ভোরবেলা মা পশ্চিমের বারান্দায় ইঁটের উনুন সাজিয়ে কাঠের জ্বালে কালোজিরে চালের ভাত কাঁচকলা আর পেঁপে সিদ্ধ করতে বসত। ভরা বর্ষা তখন। উঠোন ভেসে যাচ্ছে বৃষ্টিতে। টিনের চালে খই ফোটার শব্দ। তবু ভাত খাওয়ার আনন্দে আমি কাঁথা চাপা দিয়ে জানালার ধার ঘেঁষে বসে মায়ের ভাত রাঁধা দেখতাম। চোখে পড়ত, একটা ছোট চটের টুকরোয় মাথা আর পিঠ ঢেকে আমাদেরই কোনও বোনের পরিত্যক্ত ছেঁড়া ফ্রক পরে তুলারানী উঠোন পেরিয়ে বড় ঘরের দিকে যাচ্ছে। বুকের কাছে ধরা একটা কলাই করা বাটি। ঠাকুমার কাছ থেকে মুড়ি চেয়ে আনবে।

ক্রমে বর্ষার জল উঠোন ভাসিয়ে পগারের সঙ্গে এক হয়ে যেত। আমার জ্যাঠতুতো ভাইদের মধ্যে সবচেয়ে বড় নিকুঞ্জ কলার মান্দাস বেয়ে এ-ঘর ও-ঘর করে বেড়াত। দাদুকে কোর্টে নেওয়ার জন্য রিকশা আসত ভিতর-বাড়িতে বড় ঘরের সিঁড়ি পর্যন্ত। দাদু বেরিয়ে গেলে পুবের ঘর থেকে আমার ভাই-বোনেরা দল বেঁধে বেরিয়ে আসত জলে লাফাবে বলে। কালোজিরে চালের সুগন্ধী ভাত খেয়ে হাত শুঁকতে শুঁকতে আমি জানালার কাছে বসে বর্ষার দৃশ্য দেখতাম।

## ॥ দুই ॥

ঘোর জ্বরের মধ্যে অস্পষ্ট ঘোর ঘোর হয়ে যায় পৃথিবী। স্বপ্নের মতো অবাস্তব হয়ে যায় চারধার। ঘুম ও জাগরণের তটরেখা ঘুচে যায়। চেনামুখ বুকের ওপর ঝুঁকে চোখে চোখ রেখে চেয়ে থাকে। আমি ঠিক যেন চিনতে পারি না। কখনও টের পাই কার যেন ভেজা ঠান্ডা হাত আমার কপাল আর বুক ছুঁয়ে জ্বর দেখছে। সেই শীতস্পর্শে শিউরে ওঠে গা। মাঝে মাঝে আধা-চেতনায় চমকে উঠে টের পাই, গভীর নিস্তব্ধতার মধ্যে বালতিতে জল পড়ার গভীর বিষণ্ণ শব্দ। মাথা, মুখ আর কানের পিঠ বেয়ে জলের ধারা নামে। মনে হয় জলপ্রপাতের মধ্যে শুয়ে আছি। চোখ খুলে দেখি বিছানার ধারে ঝুলে আছে মাথা, মাথার নীচে অয়েলক্লথের লাল রং। মেঝেয় রাখা বালতি। কোনওটারই অর্থ বুঝতে পারি না। কেবল মনে হতে থাকে, পাতকুয়োর মধ্যে বিপজ্জনক ভাবে ঝুলছি। এক্ষুনি পড়ে যাব। ভয় পেয়ে নড়ে উঠি, জলের ধারা থেকে মাথা সরিয়ে নিই। কে যেন চেপে ধরে থাকে।

বর্ষাকালটা সে-বার বড় দীর্ঘস্থায়ী হল। আমার ভিতর-বাইরেও এক অবিরল বর্ষাকাল টের পাই। মাঝে মাঝে নিশুত রাতে জ্বর ছেড়ে যায়। দুর্বল, ঠান্ডা শরীর। তীব্র পিপাসায় জেগে উঠি। শুনতে পাই, বাইরে অবিরল জলের শব্দ। কচুপাতায় বাতাস লাগছে। ধোপাদের নাবাল মাঠে জল জমে থাকে, সেখান থেকে অবিরল ব্যাঙ ডাকার শব্দ আসতে থাকে। হাঁস চুরি করে উঠোনের জমে-থাকা জলে ছপছপ শব্দ করে পার হয়ে যায় শিয়াল। পুবের ঘরের দাওয়া থেকে আমাদের দু'টো দিশি কুকুর ঘুম ভেঙে একটু ভুক-ভুক শব্দ করে, তারপর বৃষ্টির বিষণ্ণতায় নেতিয়ে পড়ে কুণ্ডলী পাকিয়ে আবার ডুবে যায় ঘুমে। ঘরে ফাঁক-ফোঁকর দিয়ে হাওয়া আসে, দপদপিয়ে ওঠে কমিয়ে রাখা হ্যারিকেনের শিষ। ঘরময় ভৌতিক ছায়া নড়ে যায়। তখন হঠাৎ টের পাই, চারি দিকের এক অলৌকিক শূন্যতা আমাকে আমার চেনাজানার জগৎ থেকে, মা বাবা আত্মীয় পরিজনের কাছ থেকে আস্তে আস্তে দূরে সরিয়ে নিচ্ছে। মনে পড়ে না, আমি কে। নাম মনে পড়ে না, ঘর মনে পড়ে না, বয়স মনে পড়ে না। কেবল মনে হয়, আমি আবহমান কাল থেকে এমনি এক বর্ষার মাঝরাতে ম্লান হ্যারিকেনের আলোয় জ্বর ছেড়ে যাওয়ার পর শুয়ে আছি। ভয় পেয়ে চেঁচিয়ে উঠি। অমনি মা বুকে জাপটে ধরে পিঠে মৃদু চাপড় দিয়ে বাচ্চাদের ঘুম পাড়ানোর মতো 'ও-ও' শব্দ করে ঘুম পাড়ায়।

মাঝে মাঝে মেঘ কেটে গেলে বহু দূরে অস্বচ্ছ নীল গারোপাহাড় মেঘের মতো দেখা যায়। ব্রহ্মপুত্র ফুলে ওঠে, ভয়াবহ বিশাল ঘোলা জল রেল গাড়ির মতো ছুটতে থাকে। আমি ভাত পথ্য পেয়ে টলমলে পায়ে বারবাড়ি পর্যন্ত চলে যাই। মুগ্ধ হয়ে দেখি, মাঠের রং বৃষ্টিতে ধোয়া গাঢ় সবুজ, গভীর নীল আকাশ, সেই আকাশের গায়ে সাদা রোঁয়ায় ঢাকা নরম বলের মতো ফুল ফুটিয়ে কাছারিঘরের পিছনে কদম গাছটা দাঁড়িয়ে। ব্রহ্মপুত্রের পারে দাঁড়ালে নদীর ও-পারে পৃথিবীর শেষ সীমানা পর্যন্ত দেখা যায়।

কাছারিঘরের বারান্দায় কাকার জিমনাশিয়ামের একটি কোণে তুলারানী তার পুতুলের সংসার সাজিয়ে বসেছে। ন্যাকড়ার পুঁটলিতে আর-একটা ন্যাকড়া জড়িয়ে সুতোয় বেঁধে তার পুতুলের মাথা তৈরি হয়। কালি দিয়ে চোখ-মুখ এঁকে দেয় কেউ। সেই তুচ্ছ পুতুলের ধড়হীনতাকে সারা দিন নানা রঙিন কাপড়ের টুকরোয় ঢেকে দেয় তুলারানী। অখণ্ড মনোযোগে। সারা দিন ওই তার খেলা।

মাথা ধোয়ানোর সুবিধে হবে বলে আমার চুল খুব ছোট করে ছেঁটে দেওয়া হয়েছে। নলের মতো সরু হয়ে গেছে ঘাড়। মাথাটা নড়বড় করে। হাঁটু আর কনুইয়ের হাড় গিঁটের মতো ফুলে থাকে। বুকের পাঁজরা গোনা যায়। আমার সেই চেহারা দেখে পুতুলের ঘর থেকে তুলারানী হেসে খুন হয়।

কুকুভাই, তোমাকে কেমন দেখায় গো!

লজ্জা পেয়ে পালিয়ে যাই।

পুবের ঘরের ছাঁচতলায় কেরোসিন কাঠের বাক্সে হাঁসের ঘর। ভাঙা হাঁসের ঘরের সামনে দাদু হাঁটু গেড়ে বসে আছেন। তাঁর কপালে ভাঁজ, গম্ভীর চোখ-মুখ। তাঁর চার ধারে কাদার ওপর হাঁসের পালক ছড়িয়ে আছে। আমাকে দেখে একপলক তাকিয়ে থেকে বলেন, জুতো পায়ে দাওনি কেন? যাও, জুতো পরে এসো। ঠাকুরমার কাছ থেকে ক'টা পেরেক চেয়ে এনো, আর হাতুড়িটা।

তারপর দাদু ঠুকঠুক করে সারা সকাল হাঁসের ঘর সারায়, আমি পাশে উবু হয়ে বসে থাকি। দাদু

আপনমনে কথা বলেন, খামোখা দু'টো কুকুরকে ভাত দিই। ভাউরার পোয়েরা কোনও কাজে যদি আসে! দেখছে তো এই বাড়ির স্বভাব, সবাই বসে বসে খায়, কেন কাজ করবে?

পচা কাঠে ভুসভুস করে পেরেক ঢুকে যায়। কেরোসিন কাঠের মতো পলকা কাঠ, তার ওপর জোর বর্ষা গেছে! দাদু ভ্রূ কুঁচকে চেয়ে থাকেন বিরক্তিতে। বিড়বিড় করে বলেন, কিছুই বাঁচানো যাবে না। সব যাবে, সব চলে যাবে এক দিন। অবোধ জীব, অবোলা, নিজেদের বাঁচাতে জানে না। শেয়ালে ধরাতে কত না জানি চেঁচিয়েছিল, বৃষ্টিতে শোনা যায়নি।

আমি শুনেছিলাম দাদু, হাঁসের প্যাঁক প্যাঁক শব্দ, পাখার ঝটফটানি, তারপর শেয়ালটা জল ভেঙে চলে গেল।

কাউকে ডাকোনি কেন?

আমার তখন জ্বর যে! তা ছাড়া, খুব ভয় করছিল।

দাদু বাক্সর ভিতর হাত দিয়ে পচা নাড়া বের করে আনতে আনতে বলে, যাও তো, খড়ের গাদা থেকে খড় নিয়ে এসো। পারবে তো? শরীর কেমন?

আমি উত্তর না দিয়ে দুর্বল পায়ে ছুটে যাই। খড় নিয়ে এসে দেখি দাদু হাতে একটা ডিম নিয়ে বসে মন দিয়ে দেখছেন। চোখ তুলে বললেন, দ্যাখো, ডিমটা কতকাল ধরে কোয়ালের তলায় ছিল। নীল হয়ে গেছে। কেউ ঠিক মতো কিছু দেখে না। হাঁসদেরও বড় ভুলো মন, ডিম পেড়ে অনেক সময়ে ভুলে যায়।

সযত্নে তিনি বাক্সে কোয়াল বিছিয়ে দেন, বিড়বিড় করে বলেন, বিষয়ী যারা তারা সবাই সাধু নয় ঠিকই কিন্তু যারা বড় সাধু তারা কিন্তু নিশ্চয়ই বড় বিষয়ী, সংসারজ্ঞান তাদের নখে নখে থাকে। কিন্তু যারা অলস-উদাসীন অকর্মা তাদের ধর্মও হয় না, কর্মও হয় না। তারা পৃথিবীতে অতিথির মতো বাস করে। তাদের বাস স্বপ্নে। আমি তো আর স্বপ্ন দেখি না।...তোমার ক'দিন জ্বর আসছে না কুকু?

দু'দিন।

ভাত খেয়ে দুপুরে ঘুমিয়ো না যেন। তাতে শরীর রসস্থ হয়। তুমি অত ভুগছো কেন? আর কেউ তোমার মতো ভোগে না তো! যারা সৎকাজ নিয়ে থাকে তাদের অসুখ হয় না। কাজ আর চিন্তা সৎ হলে শরীরে এক ধরনের তাপ সৃষ্টি হয়, তাতে রোগের পোকা মরে যায়।

হাঁসের ঘর বেঁধে বাগানের দক্ষিণ সীমায় নারকোলের গাছগুলোর কাছে চলে আসেন দাদু। আমাকে কাছে ডেকে বলেন, ওই গাছটা দ্যাখো, বাড়ছে না। কোদালটা দৌড়ে নিয়ে এসো তো কুকু, আর সুদর্শনকে বলো গোয়ালঘরে নুনের ভাণ্ড আছে সেটা যেন নিয়ে আসে।

দাদু নারকোল গাছের গোড়া কুপিয়ে নুন পুঁতে দেন। উঠোনে তখন দুর্লভ রোদটুকুতে তাড়াতাড়ি তোশক বালিশ টেনে রোদে দিচ্ছে সুদর্শন চাকর। রান্নাঘরে ঢুকবার আগে পুকুরে ডুব দিয়ে ভেজা কাপড়ে আদ্যার স্তব বলতে বলতে সাদা উঠোনে ছোট্ট পায়ের জলছাপ ফেলে ঘরে যাচ্ছেন বড় জেঠিমা। বড় ঘরের দরজায় দু'হাত ওপর দিকে তুলে দাঁড়িয়ে আছে আমার রোগা দিদি বুনু। পুন্নি বারান্দার কোণে বসে দাদুর তামাক সাজছে। তুচ্ছ দৃশ্য সব, কিন্তু আমি মুগ্ধ হয়ে দেখি। অনেক দিন পর উঠোনের রোদে দাঁড়িয়ে সংসারের এই সব দৃশ্য দেখে নিজেকে পৃথিবীর একজন বলে মনে হয়।

কিন্তু তবু আমি সকলের থেকে আলাদা। দাড়িয়াবান্দা খেলতে গিয়েছিলাম একবার জ্বর থেকে উঠে। প্রথম দান খেলতে গিয়েই বুঝেছিলাম যে, আমি আর সেই আগের কুকু নেই। দুর্বল শরীর ঢলে পড়ে, কিছুতেই কোট পার হতে পারি না। দু' দানের পর খেলুড়িরা আমাকে বাদ দিয়ে দিল। সেই থেকে আমি দলছুট। মাঝে মাঝে জ্বর আসে, আমি ঘরে চলে যাই। বেশ কিছু দিন পর আবার যখন বেরিয়ে আসি তখন আমার সঙ্গের খেলুড়িরা আমাকে অনায়াসে ভুলে গেছে। অভিমানে আমি চলে যাই ব্রহ্মপুত্রের পারে যেখানে নতুন একটা ইস্কুলবাড়ি তৈরি হচ্ছে। চার দিকে দেয়াল উঠেছে, ছাদ ঢালাই হয়নি। বড় বড় জানালা দরজায় পাল্লা নেই, হু হু ব্রহ্মপুত্রের হাওয়া আসে। এ-ঘর থেকে ও-ঘর একা একা ঘুরে বেড়াই। কথা বলি একা। কখনও রফিকের সঙ্গে দেখা হয়। দুপুরবেলা ইস্কুলবাড়ির দেয়ালে ভারার ওপর বসে কর্ণিক হাতে রফিক রাজমিস্ত্রি ইঁট গাঁথে। তার চোখে সুর্মা, পাটকরা চুল, কানে বারো মাস আতরের তুলো। পরনে চমৎকার বার্মিজ লুঙ্গি আর হাতা গুটানো ইংলিশ কাফের রঙিন শার্ট। মাথার

ওপর খোলা ছাতা, বাঁটখানা ঘাড় আর কাঁধের ফাঁকে চেপে ধরে রাখে। তার ছেলে সাদিক গামছায় বাঁধা সানকিতে ভাত বয়ে আনে, আর ঘটিতে জল। রফিক ভাত খেতে খেতে আমাকে ডেকে কাছে বসায়। জয়দেবপুরের ঈশান পণ্ডিতের ভূত-পোষার গল্প বলে।

ভূত পোষা বড় সোজা নয় বাবা, সারাক্ষণ বীজমন্ত্র ধরে রাখতে হয়। শান্তি মতো ঘুমোতে পারবে না, খেতে পারবে না, বাহ্য পেচ্ছাপ ফিরতে পারবে না, সারাক্ষণ ভূত ঘুরবে সঙ্গে সঙ্গে। ঘর-বাড়িতে ম ম করবে তাদের গায়ের বিটকেল গন্ধ; ভামের গায়ের গন্ধ জানো তো— অনেকটা সে-রকম। তারা সারাক্ষণ তক্কে থাকে, কোন সময়টায় তোমার বীজমন্ত্রে ফাঁক পড়েছে। পড়ল তো সঙ্গে সঙ্গে লাফিয়ে পড়বে তারা। ঈশান পণ্ডিতের হয়েছিল সেই বিপদ...

আমি দেখি, গুঁড়ো মাছের চচ্চড়ির তেল দিয়ে অনেকটা ভাত লাল করে মেখেছে রফিক। পেঁয়াজ রসুনের তীব্র ঝাল-গন্ধ নাকে এসে লাগে। আমার লোভী চোখ চকচক করে। সন্তর্পণে মুখ ফিরিয়ে ঢোক গিলে ফেলি।

সন্ধেবেলা কাছারিঘরের বারান্দায় মেজো জ্যাঠামশাই যে ইস্কুল বসান আমি আর সেখানে বসি না। সাঁঝবাতির পরই বড় ঘরে ঠাকুমা খাটের মশারি ফেলে দেয়, নিখুঁত করে গোঁজে। পাঁচ ব্যাটারির প্রকাণ্ড ভারী টর্চখানা জ্বেলে মশা খোঁজে। আমি মশারির মধ্যে শুয়ে থাকি। সারা দিন রোদ লেগে ঘরের টিনের বেড়া আর চাল তেতে থাকে, সন্ধের পর জুড়োয়। তাই নানা রকম ঠুংঠাং ঝন শব্দ হতে থাকে। বাইরে মশার শব্দ তীব্র তারের যন্ত্রের মতো বাজতে থাকে। ঝিঁঝি ডাকে। বারান্দা থেকে দাদুর তামাক খাওয়ার নিঃসঙ্গ শব্দ শুনতে পাই। পাটাতনের ওপর ইঁদুরের নরম দৌড়-পায়ের আওয়াজ আসে। আসনের সামনে বসে লেংড়ি ঠাকুমা উরুর ওপর প্রদীপের সলতে পাকায়। মশা খুঁজে ঠাকুমা ছোট্ট একটা কৌটো খুলে দাদুর আফিঙের ডেলা থেকে ছোট্ট ছোট্ট গুলি তৈরি করে একটা সাদা গুঁড়ো দিয়ে মেখে রাখে। কী মিষ্টি গন্ধ আফিঙের! সেই গন্ধে মাথা ঝিমঝিম করে। গুলি পাকানো হয়ে গেলে ঠাকুমা শুয়ে শুয়ে নারকোলের ছোবা দিয়ে গা চুলকোয়। ঠিক সেই সময়ে তুলার মা আসে। পরনে পুজোর প্রণামীতে পাওয়া খাটো লালপেড়ে মোটা শাড়ি। আঁচলের তলায় লুকোনো বাটি। তার গা থেকে আমি বরাবর শশার গন্ধ পাই। মশারির বাইরে খাটের বাজুতে ভর রেখে মশারির মধ্যে হাত ঢুকিয়ে খামোখা ঠাকুমার মাথার চুলে বিলি কাটে। নিচু স্বরে গুনগুন করে মা-জেঠিমাদের নামে কূট-কচালির কথা বলে। সন্ধ্যারাত্রিতে কত বার তাকে দেখেছি প্রেতমূর্তির মতো আমাদের উঠোনে চলাফেরা করতে, কখনও দেখেছি দক্ষিণের ঘরের খোলা জানালার পাশে দাঁড়িয়ে আছে, কিংবা পশ্চিমের ঘরের বেড়ার ধার ঘেঁষে। দাদু মাঝে মাঝে হাঁক পাড়ে, কে ওখানে? অমনি নিঃশব্দ দ্রুতবেগে সে মিলিয়ে যায়। তখন ঠাকুমা দাদুকে ধমকে বলে, বাড়ির বউ-ঝি ঘুরছে এখানে সেখানে, তোমার চেচানোর কী?

দাদু অবাক হয়ে বলে, বউ-ঝি হলে উত্তর দিত। হ্যারিকেনটা আনো তো। দিনকাল ভাল না।

আসলে তুলার মাকে কেউ কোনও কাজে লাগায়নি। সে নিজেই ঠাকুমার হয়ে গোয়েন্দাগিরির কাজ বেছে নিয়েছিল। তার সামনে মা-জেঠিমাকে সতর্কভাবে কথা বলতে দেখেছি। তার ছিল খুব ফরসা রং, নাকে নথ, মুখটা ছিল একটু ছুঁচোলো। তার তাড়নায় কত বার নিবারণ জ্যাঠামশাই বিবাগী হয়ে যাবে বলে বেরিয়ে বেগুনবাড়ির যজমানদের বাড়িতে কয়েক দিন কাটিয়ে আবার ফিরে এসেছে, সঙ্গে এনেছে শোলাকচু, পানিফল, কামরাঙা, কিছু আতপ চাল, সঙ্গে হয়তো বা গোটা দুই গামছা। মুখে অপরাধী হাসি। সুন্দর ফুটফুটে তুলারানীর মুখশ্রী নিষ্পাপ, কিন্তু সে বরাবর গন্ধলেবুর গাছ থেকে লেবু চুরি করে নিয়ে যায়, হাঁসের ঘর থেকে ডিম কিংবা রোদে দেওয়া আমসি। তার দাদা সিধুর রাজপুত্রের মতো টকটকে চেহারা, তবু শোনা যেত, সে একজন পাকা সিঁদেল চোরের সাকরেদি করে বেড়ায়।

কত বার পুকুর পাড়ে এঁটো বাসন থেকে ঘটি-বাটি চুরি গেছে। ঠাকুমা চেঁচামেচি করেছে, পরদিন তুলার মা সেই সব বাসন চুপি চুপি ঠাকুমাকে ফেরত দিয়ে যেত, বলত, ঘরের পিছনে কাকে নিয়ে ফেলেছিল।

অত ভারী বাসন কি কাকে নিতে পারে? তুমি বলো কী রাঙাবউ?

শীতকালের ভোরবেলা আমাদের বাগানের কপি গাছের পরতে পরতে শিশিরের গুঁড়ো জমে থাকে। কুয়াশা পান করে লকলকিয়ে ওঠে পালঙের পাতা। কাকভোরে একজোড়া কচি হাত গাছপালার আড়ালে

চুপিসারে উপড়ে নেয় কচি দুধ-সাদা কপিগুলি, ছিঁড়ে নেয় পালঙের পাতা। কাঠকয়লা দাঁতে চেপে কুয়োয় বালতি ফেলতে গিয়ে থমকে গিয়ে দাদু উৎকর্ণ হয়ে কী যেন শোনেন, হাঁক দেন, কে রে!

অমনি বাগান নিস্তব্ধ। গাছপালার আড়ালে সরে যায় কচি ফরসা দু'খানা হাত। নিথর জড়সড় হয়ে যায় কচি শরীর। দাদু বারান্দার টিনের বেড়ায় গোঁজা দাখানা টেনে নিয়ে আগল খুলে বাগানে ঢোকেন। খুঁজতে থাকেন বাগানময়। আগাছার আড়াল থেকে ভীত একজোড়া চোখ তাঁকে লক্ষ করে। দাদু পুব দিকে এগিয়ে গেলে ছোট্ট পা দু'খানায় হরিণ-দৌড় দেয় চোর। দাদু চকিতে ফিরে আগাছার আড়ালে কুয়াশায় অস্পষ্ট চোরের মূর্তি দেখে দাখানা ছুড়ে দেয়। তখন পশ্চিমের ঘরের দাওয়া থেকে ভোরবেলা হাই তুলতে তুলতে কচুপাতায় পেচ্ছাব করছি। শব্দ শুনে ছুটে যাই। তারপর শীতের সকালে এক তীব্র শ্বাসরোধকারী সুন্দর দৃশ্য দেখি। গাঢ় সবুজ ঘাসের ওপর সাদা তুলোর দলার মতো বসে আছে সুন্দর তুলারানী। যন্ত্রণায় মুখ খুলে শ্বাস নিচ্ছে, ইঁদুরের দাঁতের মতো ঝিরিঝিরি সাদা দাঁত, লাল টুকটুকে মাড়ি, ঠোঁটে নীল আভা, মুখে আঠাঘামের মতো শিশিরের জল লেগেছে, থোপা থোপা কালো আঙুরের মতো চুলের রাশি ঝেঁপে আছে মুখখানি। বোতামছেঁড়া ঢলঢলে ফ্রক নেমে গিয়ে তার সাদা শিশু শরীর উদোম হয়ে ঠান্ডায় কাঁপছে। গোড়ালির কাছে পড়ে আছে দাদুর ভারী দাখানা, সাদা সুন্দর গোড়ালি ভাসিয়ে আলতার মতো রক্ত ঝরছে। কী সুন্দর সেই দৃশ্য! কী নিষ্ঠুর, তীব্র আকর্ষণকারী! বুকের কাছে তখনও ধরা রয়েছে ধপধপে সাদা কচি কপির ফুল। সেই দৃশ্যের সৌন্দর্য কে আর দেখেছে সেই কাকভোরে! শুধু একটু দূরে দাঁড়িয়ে আমাব দাদু স্ব-সৃষ্ট এই অদ্ভুত সৌন্দর্যের দৃশ্য দেখে প্রথম শ্লোক উচ্চারণকারী বাল্মীকির মতোই স্তব্ধ বিস্ময়ে দাঁড়িয়ে ছিলেন।

অনেকক্ষণ পর দাদু আমাকে দেখলেন। তাঁর চোখের কয়েক পলকের মুগ্ধতা কেটে গিয়ে অস্বস্তি দেখা দিল।

কুকু, যাও তো, বড় ঘরের জালের আলমারিতে আয়োডিনের শিশি আছে, নিয়ে এসো। ঠাকুমাকে বলো তুলো আর পরিষ্কার তেনা দিতে। এই বলে দাদু গ্যাঁজা গাছের পাতা ছিঁড়ে হাতে ডলে তুলারানীর কাটা পায়ে চেপে ধরলেন। পায়ে পট্টি বেঁধে দিতে দিতে বিড়বিড় করেন, নিখাগীর বেটি, নিমকহারাম...

তবু তুলারানীর সুন্দর মুখে কৃতকর্মের কোনও ছাপ পড়ে না। সাদা দুধেদাঁতে ঠোঁট চেপে ধরে সে হাসে। কালো আঙুরের থোলোর মতো তার চুলরাশি ঝেঁপে থাকে প্রতিমার মতো মুখ। গোড়ালিতে, হাঁটুর ভাঁজে, কনুই আর ঘাড়ে ময়লা বসেছে, রুক্ষ চুলে তেল পড়েনি কতকাল। তবু তাকে কত শুভ্র ও সুন্দর দেখায়। চোর তুলারানীর সেই সৌন্দর্য কেউ দেখে না, বহু ছেলেমেয়ের ভিড়ে সেই সৌন্দর্য লুকিয়ে থাকে। কোনও দিন হয়তো বা দেখেছিলেন আমার বড় জেঠিমা।

মাঝে মধ্যে আমার মোটাসোটা বড় জেঠিমা আমাকে 'সোনার গোপাল' বলে ডাকতেন। দক্ষিণের ঘরে কত দিন তাঁর বুকে শুয়ে ছেলেবেলায় গোবরদির কইমাছ আর খোয়াক্ষীরের গল্প শুনেছি। সেই সময়ে মশাল জ্বেলে আসত মুশকিল আসান, কিংবা শ্মশানকালীর সাজপরা বহুরূপী। ভয় পেয়ে জেঠিমার বুকে মিশে নিথর হয়ে থাকতাম। হঠাৎ জেঠিমা চেঁচিয়ে উঠতেন, কী সর্বনাশ করলি রে ও কুকু, কী করলি? ও সেজোবউমা, দেখো এসে, এত বড় ছেলে মুশকিল আসান দেখে ভয় পাওয়ার কী তোর —অ্যাঁ?

ঘাটে-পথে, কি করমচাতলায় কোথায় এক দিন তুলারানীর একক অসহনীয় সৌন্দর্য লক্ষ করলেন বড় জেঠিমা। বেশ চেঁচিয়ে বললেন, কুকুর সঙ্গে তোর বিয়ে দেব।

তুলারানী ইঁদুরের মতো দাঁতে দাঁত চেপে অবিশ্বাসের হাসি হেসে বলল, ইঃ!

দশ-পনেরো দিন ভাল থাকি, ভাত খাই, একা একা অল্পস্বল্প খেলা করি। আবার এক দিন দুপুরে ভাত খাওয়ার পর শীতভাব টের পেয়ে রোদে গিয়ে চুপিসারে মুড়িসুড়ি দিয়ে বসি। ম্লান অপরাহ্নের আলো মিলিয়ে যায়। কোথা থেকে এক রহস্যময় শীতবাতাস এসে আমাকে বাঁশপাতার মতো কাঁপিয়ে দিয়ে যায়। সন্ধের আগেই বিছানা নিই। অস্পষ্ট ঘোর-ঘোর হয়ে যায় পৃথিবী। স্বপ্নের মতো অবাস্তব হয়ে যায় চার ধার। ঘুম ও জাগরণের তটরেখা আস্তে আস্তে মুছে যেতে থাকে। অন্য ছেলেমেয়েরা যেমন দিন দিন বড় হয়, আমি তেমনি দিন দিন শিশু হতে থাকি। বায়না ধরি, কাঁদি। সারা দিন খাটাখাটনির পর ঘুমোতে না পেরে মা উঠে বসে চড়-চাপড় দেয়। বড় ঘর থেকে দাদু ডাক দেন, ও সেজোবউমা, কাকে মারছ? ওই রোগা ছেলেটাকে! তোমরা কি মানুষ?

খড়মের শব্দ করে দাদু উঠোন পার হয়ে আসেন। দরজায় ধাক্কা দিয়ে বলেন, ওকে আমার কাছে দাও। রোগা ছেলের বায়না সামলাতে পার না—কেমন মা তোমরা?

মা ঘোমটা মাথায় দরজা খুলে দেন। দাদু সাত বছর বয়সি আমাকে অনায়াসে শিশুর মতো কোলে করে নিজের বিছানায় নিয়ে যান। ঠাকুমার বুক ঘেঁষে শুই। তাঁর এগারো ভরির বিছে-হারের শীতল স্পর্শ আমার কপাল ছুঁয়ে থাকে। শুনতে পাই ঘরের এক কোণে ছোটপিসিমা বি এ পরীক্ষার ইংরেজি পড়া করছে। সেই অচেনা ভাষার গুনগুন শুনতে শুনতে ঘুমিয়ে পড়ি।

শীতের গোড়ায় সে-বার এক মাঝরাতে উঠে পেচ্ছাপ করে ফিরে এসে ভীষণ ককাতে লাগলেন দাদু।

ঠাকুমা জেগে উঠে বললেন, কী হয়েছে?

দাদু মাথা নাড়লেন, কিছু না। দেখি আর-এক বার যাই। পেচ্ছাপের দ্বারে বড় জ্বালা করছে। রাতে জল খাইনি নাকি! বলে ঘটি থেকে কয়েক গ্লাস জল ঢেলে খেলেন। তারপর আধঘুমের মধ্যে শুনলাম, তিনি বার বার দরজার খিল খুলে বাইরে যাচ্ছেন, ককিয়ে উঠছেন মাঝে মাঝে। বিছানায় শুয়ে ছটফট করছেন।

পরদিন কোর্টে গেলেন না। শুয়ে রইলেন। ডাক্তার এল। বাড়ির সকলের মুখ গেল শুকিয়ে। একটি সুতোয় ঝুলছে সংসার, যদি সেই সুতোটাই ছেঁড়ে! বড় জ্যাঠামশাই দোকানে গেলেন না, মেজো জ্যাঠামশাইকে দাদু পাঠালেন এক উকিলের কাছে উইলের কাগজপত্র তৈরি করতে। বাবা উদাসীন চোখে চেয়ে পশ্চিমের ঘরের বারান্দায় বসে পা নাচালেন সারা সকালটা। বেলা বাড়লে লোকজনে বাড়ি ভরে গেল। সেদিন কেউ আর হাঁসের ঘর খুলে দিল না, বাছুরে সবটা গোরুর দুধ খেয়ে ফেলল, মাঠায় মাখনের গুলি ভাসিয়ে বেচতে এসে ফিরে গেল হারাণ গোয়ালা। ভাইবোনদের জেঠিমারা তাড়াতাড়ি মাছ-ভাত খাইয়ে দিল। ঠাকুমা আর সতেরো বছরের পুরনো চাকর সুদর্শন দাদুর মাথার দু'ধারে বসে রইল ঠায়। আমাকে আবার পাঠিয়ে দেওয়া হল পশ্চিমের ঘরে মায়ের কাছে। সারা দিন নিস্তব্ধ রইল বাড়ি। বেড়া ভেঙে গোরু ঢুকল বাগানে, মটরশাকের ক্ষেত নষ্ট করে দিয়ে গেল।

ক'দিন পর দাদু উঠলেন। এসে বসলেন বাইরের ইজিচেয়ারে। সুদর্শন তামাক সেজে আনে। কিন্তু দাদুর পেচ্ছাপের দোষটা থেকেই গেল। কেমন একটু বুড়োটে দেখায় তাঁকে। একটু বিরক্তির ভাব থাকে মুখে কিংবা অন্যমনস্কতা। গলার কাছে হঠাৎ একটু চামড়া ঝুলে পড়ে দুলদুল করে। কয়েক দিন বন্ধ থাকার পর অন্নপূর্ণা ভাণ্ডার আবার খোলে, বাবা যায় ফজলুর বাড়ির তাসের আড্ডায়, মেজো জ্যাঠামশাই সাইকেলের রডে আমার দিদি বুনুকে চাপিয়ে নিয়ে যায় বয়ড়ার আখের খেত দেখতে। কিন্তু কেউই আর খুব নিশ্চিন্ত বোধ করে না।

॥ তিন ॥

সারা দিন আমার কিছুই করার ছিল না বলে, জ্বর গায়ে আমি কেবল জানালা দিয়ে উঠোনের দৃশ্য দেখতাম। আমাদের বড় উঠোনটায় দেখবার দৃশ্য সামান্যই ছিল। তবু সারা দিন সেইটুকু দেখা এবং কেবলই দেখা ছাড়া আর কোনও কাজ ছিল না। বৃষ্টির জলে উঠোন ভরে উঠছে। তাতে ফুটকুড়ি কাটছে বৃষ্টির ফোঁটা, বড় ঘরের বারান্দায় বৃষ্টির ছাঁট পড়ছে, সদ্য লেজ খসা ব্যাঙ উচ্চিংড়ের মতো লাফিয়ে লাফিয়ে চলে যাচ্ছে ঘরের দিকে। সুদর্শন একটা তালপাতার টোকা মাথায় দিয়ে বড় ঘর থেকে রান্নাঘরে যাচ্ছে। সুপুরির খোল টানতে টানতে বারবাড়ি থেকে ভিতরের উঠোনে ঢুকছে তুলারানীর দাদা সিধু। দক্ষিণের ঘরের ছাঁচতলায় অসাবধানে সাইকেলখানা ঠেস দিয়ে রেখে গেছে আমার জ্যাঠতুতো দাদা সুবল, সাইকেলখানা ভিজছে। পগার থেকে বাসন ধুয়ে এসে পুবের বারান্দায় বসে পায়ের জোঁক ছাড়াচ্ছেন মেজো জেঠিমা। বৃষ্টি বাড়লে আবছা হয়ে যেত উঠোনের দৃশ্য। কুয়াশার মতো একটা ভাপ উঠে চার দিক ছেয়ে ফেলত। তখন আর কারও নড়াচড়া দেখা যেত না। চারি দিক জনহীন, নিস্তব্ধ হয়ে যেত। কেবল সৃষ্টির প্রথম যুগে হাজার বছর ধরে যেমন অবিরল বৃষ্টি এসেছিল, বৃষ্টির দৃশ্য দেখা যেত। রোদ উঠলে উঠোন জুড়ে রোদে দেওয়া হত জামা-কাপড়, বিছানা, ধান, বড়ি, জুতো। কোর্ট কেটে

এক্কা-দোক্কা খেলত পুন্নি, তুলারানী, বুনু, নমি। বহু দূর আকাশ দেখা যেত। কখনও কখনও আমি পিছনের জানালার ধারে গিয়ে দাঁড়াতাম। জানালার কপাটের গায়ে হাতির কানের মতো বিশাল কচুপাতা মাথা উঁচু করে আছে। ফলের বোঝা নিয়ে অতি কষ্টে দাঁড়িয়ে আছে পেঁপে গাছ, জলবিছুটির ঘন বন, তার ও পাশে শ্যাওলায় সবুজ পগার। ঘাটের কাছে ছাই-মাটিতে ঘোলা হয়ে আছে জল। পগারের ও-পাশে বৈষ্ণবী বিরজার ঘরখানা কাঁঠাল গাছের ছায়ায় নিঝুম দেখাত। একজন্ম বেশ্যাবৃত্তি করে সে কিছুই সঞ্চয় করতে পারেনি। তবু তার সংসার চলত। সারা দিন সে ঘরখানা, উঠোনখানা বড় পরিষ্কার রাখত, কাঁঠাল তলায় আমতলায় একটিও পাতা কি কুটো পড়ে থাকত না। তার পিতৃপরিচয়হীন ছেলে কমলাক্ষ ছিল কালো নধরকান্তি। চকচকে ছিল কমলাক্ষের গায়ের চামড়া। বরাবর দেখেছি সে আমাদের খেলতে দেখলে মাঠের ধারে এসে দাঁড়াত, কখনও খেলতে নামত না। ভদ্রলোকদের দেখলে সে মাথা নিচু করে চলে যেত। রাখাল কি সুবল কখনও কখনও তাকে সকলের সামনে চেঁচিয়ে জিজ্ঞেস করেছে, তোর বাবার নাম কী রে? মেছোবাজারের বেশ্যাপাড়ায় কমলাক্ষের দিদি হারাণী তার মায়ের ব্যবসায় নেমেছিল। মাঝে মাঝে দেখেছি থার্ড ক্লাস ঘোড়ার গাড়িতে সস্তা রংচঙে শাড়ি আর গিল্টির গয়না পরা হারাণী এসে নামল বড় রাস্তায়। আমাদের বারবাড়ি দিয়ে দক্ষিণের ঘরের পিছনের বাগানের ও-পাশে তাদের যাওয়ার রাস্তা। সেই রাস্তাটুকু বেশ আস্তে ধীরে, হাসিমুখে, হেলেদুলে পার হত হারাণী। তার কপালে সিঁথিতে মেটে সিঁদুর, তেল চকচকে মুখ, পানে রাঙা ঠোঁট। তাকে দেখে আমাদের পাড়ার অনেক ভদ্রলোককে লুকোতে দেখেছি। ছাতায় মুখ ঢেকে এক দিন সরে পড়েছিল গোলকপুরের জমিদারদের দাতব্য ডিস্পেন্সারির কম্পাউন্ডার বুড়ো সিদ্ধেশ্বর। আমাদের শুনিয়েই হারাণী তাকে ডাক দিল, ও সিদ্ধেশ্বর, শোনো। বুড়ো সিদ্ধেশ্বরের সে কী অপ্রস্তুত অবস্থা। ওই বুড়ো লোকটাকে নাম ধরে ডেকে তুমি বলে সম্বোধন করায় আমি মনে মনে ভীষণ চমকে গিয়েছিলাম। তাকে দেখলে আমাদের খেলা যেত থেমে। আমরা সবিস্ময়ে চেয়ে দেখতাম জলজ্যান্ত একজন বেশ্যাকে। ভয় পেতাম, ঘেন্না করতাম, তবু দেখতাম। দক্ষিণের বাগানের আগাছা, ভাঁট-ঘেঁটুর জঙ্গলের আড়ালে তার রুপোলি চুমকি বসানো গাঢ় রঙের শাড়ির আঁচল বাতাসে নিশানের মতো ওড়াতে ওড়াতে সে ফুরফুর করে চলে যেত ঘরের দিকে। কীসের অহংকার ছিল তার কে জানে! আমাদের সবচেয়ে বড়দাদা ছিল শিবপদ। তখন তার বয়স সতেরো-আঠারো, তারপরেই ছিল বিষ্ণুপদ। তারা দু'জন আমাদের দলে খেলত না। এক দিন দেখি, হারাণী ঘোড়ার গাড়ি থেকে নামছে দেখে তারা বারবাড়ি থেকে উর্ধ্বশ্বাসে দৌড় দিল দক্ষিণের বাগানে। আমরা কৌতূহলে পিছু নিলাম। আগাছার জঙ্গলে মুখ লুকিয়ে তারা দু'জন হারাণীকে দেখে ভারী গলায় ডাকল, ও হারাণী, বসবে নাকি! কথাটা তারা কোথায় শিখেছিল কে জানে! আমাদের ঢেঁকিঘরে একটা গোখরো সাপকে মারতে গিয়ে একজন কামলা শাবলে খোঁচা দিয়েছিল এক বার। সাপটা যে রকম তীব্র ভয়ংকর ক্রুর ফণা তুলে উঠেছিল, ঠিক সেইরকমই ফণা তুলতে দেখলাম হারাণীকে। এক মুহূর্ত থেমে সে চলে গেল। বিকেলে একখানা সাদা খোলের কালোপেড়ে শাড়ি পরে, খালি পায়ে, এলো খোঁপা বেঁধে, সম্পূর্ণ দোষমুক্ত কুমারী মেয়ের মতো ধীর পায়ে সে এল দাদুর কাছে। কী নালিশ সে করেছিল কে জানে! আমি বড় ঘরের বারান্দায় মুড়ির বাটি হাতে বসে হঠাৎ অতীত-ভবিষ্যৎ ভুলে তাকে দেখলাম। কী সুন্দর হয় মানুষের মুখ যখন অহংকার ছেড়ে যায় তাকে! হারাণী বসল বারান্দার নীচে উঠোনের মাটিতে। মাটিতে মাথা ঠেকিয়ে প্রণাম করল। তাকে দেখতে বারান্দায় ভিড় করল মেয়েরা, কাচ্চাবাচ্চায় উঠোন গেল ভরে। দাদু আড়চোখে এক বার তাকে দেখে চোখ ফিরিয়ে নিলেন। অত লোক তাকে দেখছে, তবু হারাণীর কোনও কুণ্ঠা নেই। সপ্রতিভ লাজুক হাসিটি। প্রসাধনহীন মুখখানার সুন্দর ডৌলটুকু মিষ্টি লাবণ্যে মাখা। মুখ নামিয়ে উঠোনের মাটিতে অহংকারহীন, পাপবোধে আক্রান্ত তার সেই সৌন্দর্যটুকু সে সবাইকে দেখতে দিল শান্তভাবে। দাদুর কাছে মৃদুস্বরে সে যখন নালিশ শেষ করে চলে গেল, তখন ঠাকুমা বারান্দায় নিজে দাঁড়িয়ে থেকে উঠোনে শেষবেলায় গোবরছড়া দেওয়ালেন। দাদু নিঃশব্দে উঠে গেলেন বারবাড়িতে। শিবপদকে কোথাও খুঁজে পাওয়া গেল না। গুদারাঘাটের বেঁধে রাখা পাটের নৌকার খোল থেকে বিষ্ণুপদকে টেনে আনল সুদর্শন আর দু'জন কামলা। দাদু বড় ঘরের বারান্দায় তাকে প্রায় পনেরো মিনিট ধরে খড়মপেটা করে থামের সঙ্গে বেঁধে রাখলেন। শিবপদকে পাওয়া গিয়েছিল অনেক রাত্রে। আতঙ্কিত

মধ্য রাত্রে ঘুম ভেঙে শুনি, উঠোনে শিবপদ কুকুরের মতো চেঁচাচ্ছে। জানালা দিয়ে দেখি, জ্যোৎস্নায় ভাসা উঠোনে তাকে মাটিতে ফেলে লাথি মারছেন আমার কাকা নগেন্দ্রনাথ, শিবপদর হাত-পা বাঁধা, উঠোন বারান্দা জুড়ে অত রাত্রে সবাই ঘুম ভেঙে উঠে এসে সেই দৃশ্য দেখছে। কাঁচা ঘুম থেকে উঠে সেই নিষ্ঠুর ঘটনা দেখে হাঁউমাউ করে কাঁদছিল আমার অপদার্থ, পেটুক, ভিতু এবং বোকা পিসতুতো দাদা গণনাথ। ঠাকুমা আর্তস্বরে চেঁচিয়ে বলছিল, মেরে ফেলিস না। চোখটা মুখটা দেখে মারিস...

পরদিনই পাটের নৌকায় উঠে কোথায় নিরুদ্দেশ হল শিবপদ। বড় জেঠিমা অন্নজল ত্যাগ করে দক্ষিণের ঘরে বিছানা নিলেন। গম্ভীর মুখে বড় জ্যাঠামশাই বেরোলেন অন্নপূর্ণা ভাণ্ডার খুলতে। মেজো-জ্যাঠামশাই গেলেন থানায়। বিকেলের দিকে দেখি, ঢেঁকিঘরের পিছনে খড়ের গাদায় ঠেস দিয়ে দাঁড়িয়ে বিষ্ণুপদ সিগারেট ধরাচ্ছে। তার কপালে তখনও দাদুর খড়মের কালশিটে দাগ। আমাকে দেখে ডাক দিয়ে বলল, কে আমাদের নাম বলেছিল রে কুকু?

আমি ভয় পেয়ে বললাম, জানি না।

জানিস না? তোদেরই কেউ।

আমি একটু ভেবেচিন্তে বললাম, বোধ হয় গণাদা।

সে ভ্রূ কুঁচকে বলল, গণা! আচ্ছা দেখব।

গণনাথই বলেছিল কি না আমি তা জানতাম না। কিন্তু তার নাম বলতে কোনও বাধা ছিল না। আমার সেজোপিসিমার বিয়ে হয়েছিল কামারখাড়ার এক স্কুল মাস্টারের সঙ্গে। তার চার মেয়ের পর একমাত্র ছেলে গণনাথ জন্মায়। প্রথম দুই মেয়ের পর তৃতীয় জন ছেলে হবে এমন আশা করেছিলেন আমার পিসি। কিন্তু তা হল না। চতুর্থ বারও আশা ভঙ্গ হওয়াতে ছোট দুই মেয়ের ওপর পিসি সন্তুষ্ট ছিলেন না। তা ছাড়া, অভাবের সংসার বলে ছোট দুই মেয়ে একটু বড় হওয়ার পর চলে এল ময়মনসিংহে। মা-বাপ ভুলে দঙ্গলে তারা বড় হতে লাগল। পিসির পঞ্চম গর্ভধারণ সার্থক করে গণনাথ জন্মায়। সে-খবর পিসেমশাই টেলিগ্রাম করে দাদুকে জানিয়েছিলেন। সবাই ঠাট্টার হাসি হেসেছিল জামাইয়ের সেই নির্লজ্জতা দেখে। গণনাথ খেতে শিখলে পিসিমা তাকে ছানা খাওয়াতেন, ফল খাওয়াতেন, বাটি বাটি দুধ গেলাতেন মুহুর্মুহু। আমরা কত বার দেখেছি গণাদা ভাত খেতে খেতে মাঝপথে থেমে উঠে প্যান্ট ছেড়ে পগারপাড়ে দৌড়োচ্ছে। তারপর ধোয়ামোছা হয়ে এসে বাকি অর্ধেক খেতে বসেছে। ততক্ষণ পিসিমা বসে বসে ভাতের মাছি তাড়িয়েছেন। বেশি আদর-যত্নেই বোধহয় গণনাথের বুদ্ধি ছিল খুব ভোঁতা। ঘুম থেকে সদ্য উঠলে মানুষের যেমন একটা দিশেহারা নির্বোধ চেহারা হয়, তার ছিল সেই চেহারা। দশ-এগারো বছর বয়সেও সে রাতে ভয়ের স্বপ্ন দেখলে হাঁউরে-মাউরে করে কাঁদত। লেখাপড়ায় ছিল গাব। রাস্তাঘাটে বেরোলেই ছেলেরা তার পেছনে লাগত। পিসি গণনাথের হয়ে পাড়ায় পাড়ায় ঝগড়া করে বেড়াতেন। তারপর কামারখাড়ার পরিবেশ গণনাথের প্রবল প্রতিকূল দেখে তিতিবিরক্ত হয়ে ছোট দুই মেয়ের মতো তাকেও আমাদের বাড়িতে রেখে গেলেন পিসিমা। আমাদের অনেক বুঝিয়ে-সুঝিয়ে গেলেন, যেন গণনাথকে চোখে চোখে রাখি, তাকে যেন না খ্যাপাই। এবং যাওয়ার সময়ে আমাদের তুষ্ট করার জন্য প্রত্যেকের হাতে একটা করে আধুলি দিয়ে গেলেন। গণনাথের অত আদর আমার দুরন্ত ভাইদের পছন্দ ছিল না। তাই পিসিমা চোখের আড়াল হতেই রাখাল আর সুবল গণনাথের পিছনে লাগল। প্রায়ই দেখেছি গণনাথ বারবাড়ি থেকে দৌড়ে কাঁদতে কাঁদতে আসছে ঠাকুমার কাছে কারও-না-কারও নামে নালিশ করতে। স্নান করতে নামলে তাকে জলে চোবানো ছিল আমাদের মজার খেলা। চোর-চোর খেলায় প্রতি দানেই চোর হত গণনাথ। দাড়িয়াবান্ধায় সে ছিল বাঁধা জল্লা। সে পারত না দৌড়াতে, কিংবা খেলতে, গাছ বাইতে কিংবা সাঁতার কাটতে। সাইকেলের হাফ-প্যাডল শিখতে তার বছর ঘুরে গেল। তার দুধের টাকা পাঠাতেন পিসিমা। সকালে আমরা যখন মুড়ি-গুড় খেতাম, সে তখন কাঁসার বাটিতে সরে-দুধে গম্ভীর মুখে মুড়ি মাখছে কাঁঠালি কলা দিয়ে। তার চেহারা ছিল ফরসা, গোলগাল, নির্বোধ সুন্দর মুখ ছিল তার। সে ছিল সব ব্যাপারে আমাদের থেকে আলাদা। আর যে আলাদা তাকে কখনও বাচ্চা ছেলেরা সইতে পারে না। গাবগাছের ঢেঁকি হয় না, তাই দাদু গণনাথকে গাল দিয়ে বলতেন, গাবের ঢেঁকি। প্রায়ই দেখেছি, গণনাথকে খেলার মাঝপথে খেলা থেকে বের করে দিচ্ছে রাখাল কিংবা সুবল। রান্নাঘর থেকে তাড়া করে বের করছে সুদর্শন। খুব সামান্য

অপরাধে পুবের ঘরের বারান্দায় তাকে দিয়ে নাকে খত দেওয়াচ্ছে বিষ্ণুপদ। যাতায়াতের পথে গণনাথকে দেখলে আমরা কেউ-না-কেউ হয় তার কান মলে দিয়ে যেতাম, নয়তো মাথায় চাঁটি মেরে যেতাম। গণনাথ কাঁদত, নালিশ করত। অবশেষে তার নালিশ শুনতে শুনতে সবাই বিরক্ত হয়ে নালিশ করার জন্য তাকে চড়চাপড় দিয়ে বিদায় দিত। আমার কাকা নগেন্দ্রনাথ বাচ্চাদের ব্যাপারে উদাসীন ছিলেন। একমাত্র সুবল তাঁর কাছে ব্যায়াম করত, আর কেউ কাছে ঘেঁষত না। আমাব সেই উদাসীন এবং বাইরের ব্যাপারে ব্যস্ত কাকাকেও মাঝে মাঝে দেখেছি, কাছারিঘরের উঠোনে লুঙ্গি গুটিয়ে উবু হয়ে বসে গণনাথকে ডেকে অকারণে কান ধরে ওঠ-বোস করাচ্ছেন। তাঁর মুখে এক ধরনের দুর্বোধ্য নিষ্ঠুর আনন্দের চাপা হাসি দেখা যেত। ওঠ-বোস করতে করতে ঘেমে লাল হয়ে যেত গণনাথ, ভীত সম্মোহিত চোখে কাকার দিকে চেয়ে সেই কষ্টকর অকারণ শাস্তি ভোগ করত। মাঝে মাঝে কামারখাড়া থেকে পিসি আসতেন বিস্তর পোঁটলা আর কৌটো নিয়ে। গণনাথের জন্য হরেক নাড়ু, তক্তি, বরফি, পায়েস আনতেন, আর জামা-কাপড়। আমরা কয়েক দিন আর গণনাথকে ঘাঁটাতাম না। নাড়ু তক্তির ভাগ পেতাম। পিসিমা চলে গেলেই গণনাথের পেন্সিল আর মার্বেল কেড়ে নেওয়া হত, জামার প্যান্টে দিয়ে দেওয়া হত কালির ছিটে, তাকে ঘোড়া বানিয়ে পুবের ঘরে পানু, টুকু আর অধীর তার পিঠে বসে পেটে গোড়ালির গুঁতো দিত।

অসুখ থেকে যখন মাঝে মাঝে উঠতাম তখন আমি আর আমার বয়সি কোনও ছেলেরই সমকক্ষ থাকতাম না। না গায়ের জোরে, না দৌড়ে, না সাঁতারে। তাই মাঝে মাঝে লুকিয়ে পুতুল খেলতাম তুলারানীর সঙ্গে। ভাইরা সবাই যেত জমিদারদের পুকুরে। আমি পশ্চিমের ঘরের পিছনের পগারে নেমে অল্প জলে পা দাপাতাম। এ-সব সময়ে অসুখের পর আমি ছিলাম সঙ্গীহীন, একা। গণনাথও ছিল দলছুট। তাই এক সময়ে সেই ছেলেবেলায় গণনাথের সঙ্গে আমার বন্ধুত্ব হয়েছিল। অসুখের জন্য তখন আমার স্কুলে ভরতি হওয়া কেবলই পিছিয়ে যাচ্ছে। এ-বছর না, ও-বছর। জ্বর আসে ঘুরে ঘুরে। গণনাথকে স্কুলে ভরতি করতে গিয়ে মেজো জ্যাঠামশাই দেখলেন সে মাত্র ক্লাশ টু-র উপযুক্ত।

কামারপাড়া থেকে পিসিমা লিখলেন, গণনাথকে ক্লাস সিক্সে ভরতি করিয়া দাও। আমি টাকা দিব, তাহার জন্য বাসায় একজন ভাল মাস্টার রাখিয়ো। নিচু ক্লাসে ভরতি হইলে তাহাকে সবাই খ্যাপাইবে। তাহার বোধবুদ্ধি খারাপ নয়, চেষ্টা করিলে সে পারিবে। তোমাদের পাঁচজনের উপরেই তাহার ভবিষ্যৎ ইত্যাদি। কাজেই ঠিক হল, গণনাথকে বাড়িতে পড়িয়ে পরের বছর উঁচু ক্লাসে ভরতি করা হবে।

সবাই যখন স্কুলে যায় তখন আমি আর গণনাথ বাসায় থাকি। দুপুরে বাবা চলে যায় ব্রিজ খেলতে, মা থাকে ভাতঘুমে। সেই সময়ে আমার পায়ের কাছে জানালায় উঁকি মারে গণনাথের সুন্দর নির্বোধ মুখখানা। দু'গালে ধরে না তার হাসি। একটা টিনের সুটকেসে গণনাথের কিছু ব্যক্তিগত সম্পত্তি ছিল। সেই সম্পত্তির মধ্যে থাকত পিসিমার দিয়ে যাওয়া কিছু খাবার। গণনাথ তা থেকে আমসত্ত্ব ভেঙে আনত। হাত বাড়িয়ে দিত আমাকে।

অনাদিনাথ যখন মাঝে মাঝে আসতেন আমার পূর্বজন্ম বিষয়ক প্রশ্ন করতে তখন দেখেছি বড় ঘরের বারান্দার চেয়ারে বসে তিনি পকেট থেকে একটা রুপোর মতো চকচকে গোল টিনের কৌটোর মুখের প্যাঁচ খুলে নস্যি নিচ্ছেন। তাঁর নস্যির টিপ ধরার কায়দা এবং নেওয়ার পর লালচে জল-টলটলে চোখ, হাঁচি আসার আগের মুহূর্তের মতো নাকের পাটার ফুলে ফুলে ওঠা এবং সবশেষে এক অপার্থিব তৃপ্তি ও সুখে প্রসন্ন হয়ে যাওয়া মুখে একটু হাসি দেখে কত বার ইচ্ছে হয়েছে নস্যি নিই। কিন্তু সবচেয়ে অসুবিধে ছিল নস্যি কেনার। কাছেপিঠের সব দোকানদারই আমাদের চেনে।

এক দিন আমি গণনাথকে দুপুরে বললাম, নস্যি নিবি গণাদা?

গণনাথ অবাক হয়ে জিজ্ঞেস করে, কীভাবে নেয়?

নাকে। ভারী আরাম হয়। অনাদিবাবুকে দেখিসনি!

বড় কালীবাড়ির গদার দোকান থেকে গণনাথ এক পয়সার এত নস্যি নিয়ে এল কাগজের পুরিয়াতে। ব্রহ্মপুত্রের পারে একটা আঘাটা ছিল, যেখানে পচত বাঁশ আর পাট। এখানে-ওখানে কাঁকড়া আর ইঁদুরের গর্ত। খাড়া পাড়ের আড়ালে নেমে আমরা মুখোমুখি বসে নস্যি নিয়ে হাঁচতে লাগলাম। মাথার ভিতরে প্রলয়ংকর ঘূর্ণিবেগে আমার চিন্তা ভাবনা স্মৃতি স্বপ্ন খড়কুটোর মতো উড়তে লাগল। চোখের

জলে অবলুপ্ত হয়ে গেল চার পাশ। পৃথিবী সরে যেতে লাগল আমার চেতনা থেকে। এক-একটা হাঁচি যেন এক-একটা ধাক্কায় আমাকে এক অচেনা জগতের দিকে ঠেলে দিচ্ছে। আমি দু'হাতে গণনাথের একটা হাত চেপে ধরে প্রাণপণে পৃথিবীতে লেগে থাকবার চেষ্টা করতে লাগলাম। যেখানে বসে আমরা নস্যি নিয়েছিলাম, ভেবেছিলাম সেখানে কেউ আমাদের দেখবে না। কিন্তু হাঁচি সামলে চোখের জল এবং মুখের লালা কষ থেকে মুছে চারি দিক চেয়ে হঠাৎ দেখি, ব্রহ্মপুত্রের পারে যেখানে প্রবর্তক ইস্কুলের বাড়ি তৈরি হচ্ছে সেখানে বাঁশের ভারার ওপর বসে ছাতা মাথায় রফিক আমাদের দেখছে। দৌড়—দৌড়—দৌড়।

ধরা পড়ল গণনাথ একা। রফিক কিছু বলেনি। কিন্তু কালীবাড়ির দোকানদার গদা এসে বলে গিয়েছিল ঠাকুমার কাছে। ঠাকুমা বিকেলে গণনাথকে পাখার ডাঁটি দিয়ে পেটালেন। গণনাথ মার খেল, কিন্তু আমার নাম বলল না। কিন্তু বিষ্ণুপদর কাছে আমি গণনাথের নাম বলেছিলাম বলে পরদিন বিষ্ণুপদ গণনাথকে ভুলিয়ে-ভালিয়ে দক্ষিণে জমিদারদের আমবাগান পর্যন্ত নিয়ে তার পরনের প্যান্ট কেড়ে নিয়ে ওই অবস্থায় ছেড়ে দিয়েছিল। প্রায় আধ মাইল রাস্তা লোকালয়ের ভিতর দিয়ে ল্যাংটো ফিরতে হয়েছিল গণনাথকে। লজ্জায় লাল হয়ে কাঁদতে কাঁদতে।

শরতের শেষে শীতের গোড়ার দিকে আমাদের কাছারিঘরের বারান্দায় হঠাৎ কামলা লাগিয়ে বেড়া বাঁধা হচ্ছিল। সারা দুপুর আমি আর গণনাথ সেই দৃশ্য দেখলাম। খোলা বারান্দাখানা দেখতে দেখতে কেমন একখানা ঘর হয়ে গেল।

গণনাথ বলল, এই ঘরে একজন যক্ষ্মারুগি থাকবে—- জানিস!

সত্যি!

গণনাথ মাথা নাড়ে, সত্যি। তোদের জ্ঞাতিকাকা না কী যেন হয়। যক্ষ্মারোগী বলে দিদিমা রাগারাগি করছিল। দাদু বলল—যক্ষ্মা হয়েছে বলে কি আর মাখনকে ফেলে দিতে পারি!

মাখন! আমি অবাক হই, যাঃ, মাখন নামে আমার আবার কে কাকা আছে!

আছে কেউ। তোদের গ্রামের। কালু ভটচাযের ভাইপো। এখানে আসবে চিকিৎসা করাতে। আমি কখনও যক্ষ্মারোগী দেখিনি। তুই দেখেছিস?

আমি মাথা নাড়ি। আমাদের বাড়ির সঙ্গে আমাদের মামাবাড়ির সম্পর্ক ভাল ছিল না। কদাচিৎ আমি মামাবাড়ি গেছি। আমার মামাবাড়ির লোকেরা ঘটির দেশের। শ্রীরামপুরের কাছে কোনও বড় গ্রামে তাদের বাড়ি। দাদু রেলের চাকরি করতে ময়মনসিংহে এলে সেখানে মায়ের বিয়ে হয়। সেই বিয়ের দানসামগ্রী নিয়েই ঝগড়া হয়েছিল বলে মামাবাড়ি থেকে কদাচিৎ কেউ আসত। দাদু যখন বাহাদুরাবাদ ঘাটে চাকরি করছেন তখন এক বার জ্ঞানবয়সে আমি মামাবাড়ি যাই। সে-বাড়ি যেন সাহেবের বাড়ি। চার দিকে ফরসা রঙের সুন্দর সব মানুষ ঝলমল করছে। দাদুর মাথায় নিগ্রোদের মতো কালো কোঁকড়া চুল, গায়ের রং সাহেবদের মতো টুকটুকে। মনে পড়ে, তাঁর সুন্দর পুরন্ত ঠোঁট দু'খানা। বারান্দার চেয়ারে বসে আমাকে দুই হাঁটুর মধ্যে নিয়ে একটু ঝুঁকে, মৃদু হাসিমুখে বলছেন, এই বাঙাল, রস খাইলু ভাড় ভাঙলু, পয়সা দিলু না। দিদিমা আমাকে দেখে আক্ষেপের সঙ্গে বলেছিলেন, ও মহামায়া, কী কালো হয়েছে তোর ছেলে! ও বাড়ির রং একটুও পেল না। আমার সেই মামাবাড়ির ফরসাদের মধ্যেও ফরসা আর সুন্দর ছিলেন নাকি আমার বড়মামা। আমার জন্মের কয়েক মাস আগে তিনি যক্ষ্মায় মারা যান। সেই থেকে আমি যক্ষ্মার কথা জানি। যক্ষ্মারুগি মারা যায়। একজন যক্ষ্মারুগিকে দেখার বড় ইচ্ছে ছিল আমার।

রোজ সকাল-বিকেল বারবাড়ির সেই ঘরখানা দেখে আসি। মাখনলাল নামে আমার সেই যক্ষ্মারুগি জ্ঞাতিকাকা এলেন কি না। দেখি পুবের ঘর থেকে চৌকি সরিয়ে এনে সেই ঘরে পাতা হচ্ছে। কাছারিঘরের পিছনে তোলা হচ্ছে টিন আর বেড়া দিয়ে অস্থায়ী কাঁচা পায়খানা। আমাদের ডেকে ঠাকুমা সাবধান করে দিলেন, কাছারিঘরে আর যাবি না। যক্ষ্মারোগী থাকবে। কাছে গেলেই কিন্তু বিপদ।

আমরা রোজ সেই মাখনলাল নামে রহস্যময় লোকটির জন্য অপেক্ষা করি। সে আর আসে না।

ঠাকুমাকে জিজ্ঞেস করি, মাখনকাকা কবে আসবে?

আসবে। চিঠি দিয়েছে কয়েক দিন দেরি হবে। তারপর ঠাকুমা সাবধান করে দেন, যদি কোনও

খাবার-টাবার আনে, যদি দিতে চায় বলবি খিদে নেই। যদি তবুও জোর করে দেয়, তবে হাত পেতে নিবি, কিন্তু সাবধান, খাবি না। বাইরে এনে লুকিয়ে ফেলে দিস।

আসবে আসবে করেও মাখনকাকা আসতে দেরি করছিলেন। এ দিকে শিবপদ নিরুদ্দেশ হওয়ার পর দশ দিন বাদে তাকে পাওয়া গেল মুক্তাগাছার বাজারে। মিষ্টির দোকানে বাসন-ধোয়ার কাজ করছে। দাদুর বন্ধু চন্দ্রনাথ উকিল মুক্তাগাছার বাজারে পাট বিক্রি করতে গিয়ে ধরে আনেন। শিবচন্দ্রের সারা গায়ে ময়লা। কানের পুরনো ঘা বেড়ে পুঁজ রক্ত পড়ছে। দাঁত ময়লা, জামা ময়লা, চেহারা হাড্ডিসার। সেই দশ দিন জেঠিমার পায়ের শব্দ আমরা শুনিনি, কথাও না। সারা দিন ঘরে থাকতেন। রাত্রে জ্যাঠামশাই দোকান থেকে এসে তাঁর শিয়রের কাছে চুপ করে বসতেন। নিজেদের ছেলের ব্যাপারে তাঁদের দুশ্চিন্তাটা ছিল নীরব। বাড়িটা থমথম করত। শিবপদ ফিরে এলে জেঠিমা গম্ভীরভাবে উঠলেন। ট্রাঙ্ক বাক্স গোছালেন এবং ছয় ছেলেমেয়েকে নিয়ে এক দিন সন্ধ্যাবেলা ঘোড়ার গাড়ি ডাকিয়ে গুরুজনদের নীরবে প্রণাম করে তাঁর বাপের বাড়ি নারায়ণগঞ্জে রওনা হয়ে গেলেন। দলের ছয়জন চলে যাওয়াতে আমাদের বাড়িটাকে খুব নিস্তব্ধ লাগল হঠাৎ।

## ॥ চার ॥

দক্ষিণের বারান্দায় সারা দিন জ্যাঠামশাইয়ের স্নানের কাপড় আর গামছা হাওয়ায় ওড়ে। দাঁড়কাক চালে বসে খা-খা করে ডাকে, বেড়াল বেয়ে বেড়ায়, কুকুর গো-হাড় টেনে এনে বারান্দায় বসে চিবোয়। বড় জেঠিমার রোদে দেওয়া বিছানার উষ্ণতা আর লক্ষ্মীবিলাস তেলের গন্ধ আর পাই না। দাদু আজকাল কম কথা বলেন। কাছারি থেকে এসে পুবমুখো ইজিচেয়ারে আধশোয়া হয়ে চুপ করে থাকেন। তাঁর খড়মের শব্দ আর তেমন করে বাড়িময় বাজে না। বাড়ির লোকজনরাও কথা বলে আস্তে। বিশাল পরিবারের দঙ্গলের শব্দও ওঠে না তেমন।

বড় ঘরের এক কোণে বহুকাল ধরে একটা চোঙাওয়ালা গ্রামোফোন পড়ে ছিল। একটা টিনের বাক্সে ছিল গাদা করা পুরনো রেকর্ড। সেইসব রেকর্ডে ফিনফিন মিনমিন করে শব্দ হত। কারও তেমন শখ ছিল না বলে নতুন রেকর্ড কেনা হয়নি। বড় জেঠিমা চলে যাওয়ার কিছু দিন পর বড় জ্যাঠামশাই গ্রামোফোনটা দক্ষিণের ঘরে নিয়ে গেলেন। মাঝে মাঝে দেখতাম অন্নপূর্ণা ভাণ্ডার বন্ধ করে এসে তিনি চুপচাপ তন্ময় হয়ে চোঙের কাছে কান লাগিয়ে গান শুনছেন। আমি বাঁচিয়া বাঁচিয়া মরি নিতি নিতি আমারে দাও হে বাঁচায়ে...

ছুটির দিনের সকালে আমরা নতুন এক দৃশ্য দেখতে লাগলাম। বড় ঘরের পশ্চিমে তেঁতুল গাছের ছায়ায় একটা আনাড়ি মিস্ত্রির তৈরি বেঢপ বড় হেলানো চেয়ার পেতে বসেছেন জ্যাঠামশাই। হাতে তাঁর নীল প্যাড আর কলম। গান লেখেন, লিখতে লিখতে থেমে গুনগুন করে গানের কলি গাইছেন, রোদ সরে আসে, তিনি ছায়ার দিকে চেয়ার টেনে নিয়ে ফের বসেন। উঠোন জুড়ে বাচ্চারা হুটোপুটি করে। তিনি বিরক্তিতে ভ্রূ কোঁচকান। গাছের ডালে হুড়োহুড়ি করে কাক পক্ষী, পুচ করে পুরীষ ফেলে উড়ে যায়। চেয়ারের পাশেই ঘটিভরা জল রেকাব দিয়ে ঢাকা থাকে। সেই জলে মাথা মুছে বিড়বিড় করে গাল দিয়ে জ্যাঠামশাই গানের পরের লাইন লেখেন। মা কিংবা মেজো জেঠিমা নাক পর্যন্ত ঘোমটায় ঢেকে তাঁকে চা দিয়ে আসে, সুদর্শন দিয়ে আসে তামাক। নিঃসঙ্গ জ্যাঠামশাইয়ের চার ধারে বেলা গড়িয়ে যায়, তিনি টের পান না।

ম্যালেরিয়ায় আক্রান্ত আমার নিঃশব্দ দিনগুলিতে জানালা দিয়ে বাইরের দিকে চেয়ে থেকে তেঁতুলের ছায়ায় জ্যাঠামশাইয়ের গান লেখার সেই দৃশ্য দেখে বুকটা হু হু করত কেন যে! তাঁর লেখার ভঙ্গির ভিতর দিয়ে বোধ হয় এক স্বজনহীন মানুষের দুঃখী চেহারাটা ফুটে উঠত। তাঁর শরীরে আলো আর ছায়া ফেলে যখন গড়িয়ে যেত বেলা, তখন মনে হত, সময় বড় নিষ্ঠুর সত্য। সময়—তাঁর যে সময় কাটে না। ইচ্ছে হত, তাঁর কাছে গিয়ে একটু বসি।

তুলারানী পাঁচটা বেড়ালছানা নিয়ে পুরনো উলের একটা গুটি গড়িয়ে গড়িয়ে খেলত উঠোনময়।

মাঝে মাঝে সে গিয়ে অন্যমনা জ্যাঠামশাইয়ের পায়ের কাছে গুটিসুটি হয়ে বসত। খানিক অবাক চোখে জ্যাঠামশাইয়ের গান লেখা হাঁ করে দেখে তারপর কাঁধে-মাথায়-কোলে বেড়ালের ছানা নিয়ে মুখে ঘষে ঘেঁটে আদর করত তাদের। কখনও বা গুটি খেলত একমনে। জ্যাঠামশাই মাঝে মাঝে লেখা থামিয়ে স্মিতমুখে তুলারানী আর তার বেড়ালছানাদের কাণ্ড দেখেন, তাঁর বুক ওঠে নামে। অপত্যস্নেহে ভরে ওঠে হৃদয়। তিনি তাই তাঁর জলখাবারের বাটি থেকে তুলারানীর কোঁচড়ে মুড়ি ঢেলে দেন, দেন চায়ের দুর্লভ তলানিটুকু। জ্যাঠামশায়ের কাছে আর একজনকেও দেখি ঘুর ঘুর করতে। সে আমাদের বড় পিসিমার ছেলে ভূতে-পাওয়া নিকুঞ্জ।

আমাদের নিকুঞ্জভাই ছিল জলের পোকা। সে মাছের মতো সাঁতার দিত। বর্ষাকালে যখন পুকুর আর উঠোন এক হয়ে যেত জলে, তখন সে কলা গাছের মান্দাসে উঠোন থেকে পুকুর, সেখান থেকে ধোপাদের নাবাল মাঠের ওপর দিয়ে চলে যেত ব্রহ্মপুত্র অবধি। বড় নদীর তীব্র স্রোতে ভেলা ভাসিয়ে চলে যেত কেওটখালির শ্মশানে। সেই স্রোতে ভেলা ভেঙে গেলে নির্বিকার নিকুঞ্জ সাঁতরে ফিরে আসত। তার এই জলরোগ সারানোর জন্য দাদু এবং জ্যাঠামশাইরা বিস্তর চেষ্টা করেন, কিন্তু রোগ সারেনি। সুযোগ পেলেই সে চলে যেত জলে। কেবল মাঝে মাঝে সে বলত, আমার গায়ে বড় জ্বালা করে। কী রকম জ্বালা, কোথায় জ্বালা তা বুঝিয়ে বলতে পারত না। বোধ হয় জলে তার সেই জ্বালা যেত জুড়িয়ে। দেখেছি জলে শরীর ডোবালে আরামে তার চোখ আধবোজা হয়ে আসত। ঠাকুমা নিকুঞ্জর দিকে তাকিয়ে প্রায়ই চিন্তিত হয়ে বলতেন, এটা যে কোন পদার্থ হবে কে জানে! ওর গা থেকে আমি আঁশটে গন্ধ পাই। মানুষের ঘরে যে এটা কী জন্মেছে!

ঠাকুমার এই সন্দেহের একটা কারণ ছিল। আমার বড় পিসিমা প্রভাময়ীর বিয়ে হয়েছিল মালখানাগড়ের এক রক্ষণশীল পরিবারে। সেই পরিবারে বউমানুষরা থাকত কড়া শাসনে। সেইখানে গিয়ে পিসিমা থাকতে পারতেন না। কান্নাকাটি করে বাপের বাড়িতে চিঠি লিখতেন। নানা ছুতোনাতা ধরে অশান্তির সৃষ্টি করে ময়মনসিংহে চলে আসতেন। এসে মাসের পর মাস থেকে যেতেন। এই নিয়ে দুই পরিবারে অশান্তির সৃষ্টি হচ্ছিল। এই ব্যাপারে দাদু ঠাকুমারও ঝগড়া হত। দাদু চাইতেন পিসিমাকে জোর করে পাঠাতে, ঠাকুমা চাইতেন না। শ্বশুরবাড়িতে যাওয়ার কথা উঠলেই পিসিমা তিন-চার দিন একনাগাড়ে কান্নাকাটি করতেন। অনেকে বলত পিসিমার আসলে বর পছন্দ হয়নি। সেটা সত্য কি না জানি না। তবে লোকটির চেহারা ছিল একটু বুড়োটে ধরনের। রং খুব ফরসা, কটা চোখ, পাতলা গড়নের ছোট মানুষটি। সবসময়ে পরিষ্কার পরিচ্ছন্ন থাকতেন। তাঁর মতো নিরীহ সজ্জন দেখা যায় না— এ-কথা পাঁচজনে বলত। তিনি ছিলেন ড্রাফটসম্যান। ব্যাকার্ডি থম্পসন অ্যান্ড ম্যাথুজ নামে এক সাহেব কোম্পানিতে চাকরি করতেন এবং চাকরিতে তাঁকে বিভিন্ন জায়গায় ঘুরে বেড়াতে হত। তাঁর হাতের লেখা সুন্দর বলে বিখ্যাত ছিল, তিনি স্কেল ছাড়া সোজা লাইন টানতে পারতেন, প্রায় নিখুঁত বৃত্ত আঁকতে পারতেন। এই নিরীহ মানুষটি কিন্তু খুব ব্যক্তিত্বহীন ছিলেন না। ঠাকুমা তাঁকে এক বার পরামর্শ দিয়েছিলেন, তিনি চাকরির জায়গায় আলাদা বাসা করে বউ নিয়ে গেলে সব অশান্তি মিটে যাবে। কিন্তু পিসেমশাই রাজি হননি। বলেছিলেন, এখনও বাপ-মা বেঁচে আছেন, তাঁরা নিজেরা না-বললে আমি আলাদা সংসার করতে পারি না। এ-কথা ঠাকুমার পছন্দ হত না, দাদুর হত। ঠাকুমা বলতেন, লোকেশটা একেবারে ভেড়া। ওর বাপ-মা ওকে তুক করে রেখেছে। শুনে দাদু গরগর করে উঠতেন, ওটাই মানুষ। তোমার মেয়েটাই হারামজাদা।

এ-সব কথা যখনকার তখন আমরা জন্মাইনি। লোকমুখে শুনেছি, পিসিমা বাপের বাড়িতেই থাকতেন। মাঝেমধ্যে পিসেমশাই এসে হাতখরচের টাকা, পরনের শাড়ি, প্রসাধন, তেল, সাবান ইত্যাদি রেখে চলে যেতেন। তাঁর আত্মসম্মান জ্ঞান এবং কর্তব্যবোধ সজাগ ছিল। যদিও স্ত্রী বিমুখ, তবু সেই স্ত্রী যেন বাপের বাড়ির ওপর নির্ভরশীল না হয় সেই দিকেও তাঁর চোখ ছিল।

পিসিমা তখন ময়মনসিংহে, সেই সময় তাঁর শ্বশুরবাড়িতে এক আশ্চর্য ঘটনা ঘটে। পিসেমশাইয়ের বাবা এবং মা একই দিনে প্রায় একসঙ্গে মারা যান। প্রথমে, উদরী রোগে তাঁর বাবা, এবং এর দু'ঘণ্টা পর তাঁর মা— মাথায় রক্তক্ষরণে, এই অপূর্ব মৃত্যুর খবরে চারিদিকে হইহই পড়ে যায়। এমনকী খবরের কাগজেও মালখানাগড়ের আদর্শ দম্পতির খবর বেরোয়। এই ঘটনার এক বছর পর পিসেমশাই আলাদা

সংসার করলেন। পদ্মাপাড়ের এক গঞ্জে তখন তাঁর কোম্পানির কাজ হচ্ছিল। সেইখানেই অবশেষে তাঁদের আলাদা সংসারে দাম্পত্য জীবন শুরু হয়। শুরু হয়েও কিন্তু আবার তাঁদের দাম্পত্য জীবন ভাঙবার মুখে আসে। তাঁদের বাড়ির পিছনেই ছিল পদ্মানদী। তার তীব্র স্রোত এবং জলের গম্ভীর কল্লোল সারা দিন শোনা যেত। ঘর খুলে উঠোনে নামলেই পদ্মার বিশাল বিস্তার দেখা যেত। এক রাত্রে পিসিমা প্রাকৃতিক কারণে বাইরে যাবেন, পিসেমশাইকে ডেকে জাগন রেখে উঠোনে এসেছেন। চাঁদের আলোয় অস্পষ্ট চরাচর দেখা যাচ্ছে। সেই সময়ে তাঁর গায়ে এক খারাপ বাতাস লাগে। তিনি দেখতে পান পদ্মার ওপরে স্রোতের উলটো দিকে একটা শূন্য ভেলা ভেসে আসছে। তিনি অজ্ঞান হয়ে পড়ে যান। সেই থেকে পিসিমাকে এক বিচিত্র মূর্ছারোগে ধরল। লোকে বলত প্রভাময়ীকে কালীতে পেয়েছে। বিস্তর চিকিৎসা তুকতাক ঝাড়ফুঁক বৃথা হয়ে গেল। পিসেমশাই একা তাঁকে সামলাতে পারতেন না। ফলে প্রভাময়ীকে আবার ময়মনসিংহে আনা হয়। আনার সঙ্গে সঙ্গে আমাদের বাড়িতে বিচিত্র সব ঘটনা ঘটতে থাকে। অনেক রাতে হঠাৎ শব্দ হয় কে যেন একটা কাঁসার থালা মেঝের ওপর গড়াচ্ছে। কখনও দেখা যায় বিগ্রহের সিংহাসনের সামনে কে গু ছিটিয়ে দিয়ে গেছে। মাঝে মাঝে সন্ধ্যারাতে হঠাৎ আঁশটে গন্ধে সারা বাড়ি ম ম করে উঠত। অজ্ঞান অবস্থায় পিসিমার হাত মুঠো করা থাকত। সেই মুঠো খুললে তার ভিতরে অদ্ভুত সব জিনিস বেরোত— ছাই, মাছের আঁশ, মাংসের হাড়, রক্তমাখা ন্যাকড়া, আরও কত কী।

ঠাকুমা গোটা চার-পাঁচ মানসিক করলেন। ঠিক করলেন, কালীবাড়িতে মোষ বলি দেওয়াবেন। কেবল আমার নাস্তিক দাদুই রাগে গরগর করতেন, পিসিমাকে খড়মপেটা করতে ছুটে আসতেন। ঠাকুমা আগলে রাখতেন পিসিমাকে।

এ-রকম এক বছর চলার পর, এক শেষরাতে মূর্ছাগ্রস্ত অবস্থায় পিসিমা কথা বলছিলেন। ঠাকুমা জেগে শুনলেন, পিসিমা তাঁর নাম ধরে ডেকে বলছেন, ওঠ, প্রভাময়ীর হাতের মুঠোয় যা আছে তা নিয়ে গিয়ে তুলসীতলায় পুঁতে দিয়ে আয়। এবার ও ভাল হয়ে যাবে। কিন্তু দেখিস, আরও এক বছর যেন স্বামী-সংসর্গ না করে, তবে ভাল হবে না।

এরপর আমার পিসিমা প্রভাময়ী সত্যিই ভাল হয়ে যান। কিন্তু এক বছর তাঁকে স্বামীসংসর্গ থেকে আলাদা রাখার যে চেষ্টা ঠাকুমা করেছিলেন তা দাদুর জন্যই ব্যর্থ হয়। দু'মাস পরেই দাদু জোর করে পিসিমাকে পিসেমশাইয়ের কাছে পাঠান। এর এক বছরের মধ্যেই নিকুঞ্জ জন্মায়।

খুব ছোট থাকতেই নিকুঞ্জ আমাদের বাড়িতে চলে আসে। তার কারণ সম্ভবত এই যে, দৈবাদেশের বিরুদ্ধে নিষিদ্ধ সময়ে জাত এই সন্তানটিকে কাছে রাখতে পিসিমা ভয় পেয়েছিলেন। খুব অল্প বয়সেই সে হাঁটতে এবং কথা বলতে শিখেছিল। পিসিমা সেটাকেও অস্বাভাবিক ব্যাপার ভেবে ভয় পেতেন। তাঁর ধারণা হয়েছিল, এ-ছেলে বাঁচবে না। তিনি এইসব নিয়ে কান্নাকাটি করতেন। খবর পেয়ে দাদু পদ্মাপাড়ের সেই গঞ্জে গেলেন। 'দেখি এ ছেলেকে কোন শালা মারে' এই বলে সমস্ত দৈব এবং অলৌকিকের বিরুদ্ধে প্রচণ্ড আক্রোশ প্রকাশ করে দাদু নিকুঞ্জকে নিয়ে ময়মনসিংহে চলে এলেন। কিন্তু ঠাকুমা বাস্তবিক কোনও দিনই নিকুঞ্জকে সহজভাবে নিতে পারতেন না। নিকুঞ্জর এক ধরনের একাচোরা স্বভাব ছিল। বাড়ির আনাচে-কানাচে সে একা একা ঘুরে ঘুরে বেড়াত। সন্ধ্যার আবছায়া নামলে হয়তো দেখা যেত, সে কুয়োতলার আমগাছের পিছনে নিথর হয়ে দাঁড়িয়ে আছে। ঠাকুমা ভয় পেয়ে তাড়াতাড়ি সুদর্শনকে ডাকতেন, সুদর্শন, যা তো! দেখ ওটা ভূতের মতো দাঁড়িয়ে আছে কুয়োপাড়ে, ডেকে আন তো, কিছুতেই ওটা মানুষজনের মধ্যে থাকতে পারে না দেখছি।

এইসব কারণে আমরাও ছেলেবেলা থেকে নিকুঞ্জকে ভয় পেতে শিখেছি। আমাদের ধারণা ছিল, সত্যিই তার গায়ে আছে একটা আঁশটে গন্ধ, সে স্বাভাবিক মানুষ নয়।

তাই নিকুঞ্জ বড় হয় অনাদরে। কেবলমাত্র দাদু তাকে আকণ্ঠ ভালবাসতেন। সন্ধেবেলা কোর্ট-কাছারি সেরে ফিরে এসে তিনি কুয়োপাড়ে নিকুঞ্জর পায়ের ময়লা তুলতেন ছোবড়া দিয়ে ঘষে। নিজের দুধের বাটির অর্ধেক খেয়ে বাকি অর্ধেক রেখে যেতেন তার জন্যে। কিন্তু তবু পুরুষমানুষের চেয়ে মেয়েদের আদরই বেশি কার্যকর্‌রী। নিকুঞ্জর বরাতে তা জুটত না।

মাঝেমধ্যে পিসিমা আসতেন। তিনি হয়তো বুঝতে পারতেন নিকুঞ্জর অনাদর। অত ছেলেমেয়ের

মধ্যে নিকুঞ্জকে একটু বেশি আদর করার সোজা উপায় তাঁর ছিল না। তিনি তা করতেন কৌশলে। পরিবেশনের সময়ে তিনি এসে মা কিংবা জেঠির হাত থেকে হাতা কেড়ে নিয়ে বলতেন, তোমরা তো সারা বছরই বড় সংসারের হাঁড়ি ঠেলছ। দাও, আমরাও কিছু করে দিয়ে যাই। এই বলে বাচ্চাদের তিনি ভারী আদরে পরিবেশন করতেন। কেবল গাল দিতেন নিকুঞ্জকে। বলতেন, কী রে পোড়ারমুখো জুলজুল করে কী দেখিস? মাছের মুড়ো? তোর যখন নজর পড়েছে তখন কি ওটা আর কারও হজম হবে! নে, তুই-ই খা। খেয়ে আমার গুষ্টির পিণ্ডি চটকা। এই সব গাল দিয়ে নিকুঞ্জর পাতে মুড়ো দেওয়ার ঘটনাকে ঢাকতেন পিসিমা। মা জেঠিমা এই নিয়ে আড়ালে হাসাহাসি করত।

তবু নিকুঞ্জ অনাদরেই বড় হয়। তার চোখে মুখে এক উদাস ভাব। ধুলামলিন চেহারা। আমাদের বাড়ির কোনও ছেলেই ফিটফাট থাকে না। তবু সপ্তাহে দু'-চারদিন আমাদের চুলে চিরুনি পড়ে, সপ্তাহে এক দিন গায়ে পড়ে সাবান। শীতকালে গাল বা ঠোঁট ফাটলে একটু-আধটু জল-ফেটানো গ্লিসারিন। নিকুঞ্জর চুলে কখনও চিরুনি পড়ে না। গায়ে সাবান দিতে তার ঘোর অনাসক্তি। দাদু ছুটির দিনে কখনও কখনও জোর করে ধরে তার গায়ে সাবান দিতেন। দাদুর চোখের আড়াল হয়ে নিকুঞ্জ অভিমানে গায়ে ছাই-মাটি মাখে। তার ঝাকড়-মাকড় চুলে উকুনের বাসা। বড় ঘরের এজমালি বিছানায় সে শুত না। সম্ভবত ঠাকুমা তা চাইতেন না। পুবের ঘরে আমার কাকা নগেন্দ্রনাথ একটা তক্তপোশে শুতেন, অন্য ধারে দু'টো বেঞ্চ জোড়া লাগিয়ে নিকুঞ্জ তার সাধের বিছানা পাতত। সে আলাদা থাকে—দাদুর সেটা পছন্দ ছিল না। কিন্তু ঠাকুমা চাইতেন, সে আলাদাই থাকুক।

আমার দাদা নিকুঞ্জকে আমি একরকম ভালই বাসতাম। সে ভালবাসার কোনও বুদ্ধিগ্রাহ্য ব্যাখ্যা নেই। রোগে ভুগে আমার বড় হওয়া যেন থেমে গিয়েছিল। ম্যালেরিয়া তখন বছরের বেশির ভাগ সময়েই আমাকে ঘরে কয়েদ রাখে। খোলা জানালা দিয়ে সংসারের দৃশ্য দেখি। গভীর একাকিত্ব এবং জ্বর আমাকে চার দিককে দেখবার এবং অনুভব করবার এক তীব্র বোধশক্তি দিয়েছিল। আড়ালে বেড়াল হেঁটে গেলেও বোধ হয় আমি তা টের পেতাম। সেই একাকিত্ব এবং বোধশক্তি দিয়েই আমি সংসারের তুচ্ছ দৃশ্যগুলি থেকে আহরণ করতাম অভিজ্ঞতা ও জ্ঞান। দেখতাম, বর্ষায় ভাসা উঠোনে নিকুঞ্জ মান্দাস বাইছে, কিংবা পিছনের পগারে শরীর ডুবিয়ে আছে সে। মনে হত, ওর শরীরে বড় জ্বালা। মনে হত, ওর জীবন কাটবে কষ্টে। নিকুঞ্জর জন্য অকারণে আমার মন হু-হু করত।

থুথু ফেলার একটা আর্ট আছে। সবাই পারে না। আমার মেজো জ্যাঠামশাই সস্তার নেশা করতেন। খইনি। মুহুর্মুহু তাঁকে থুথু ফেলতে হত। এ-ব্যাপারে তাঁর এতটাই দক্ষতা এসেছিল যে, ঘরের ঠিক মাঝখানটিতে বসেও তিনি জানালা গলিয়ে বাইরে থুথু ফেলতে পারতেন। এমনকী, জানালার শিকের গায়েও লাগত না। বরাবর ও রকম থুথু ফেলার শখ আমার। আমার রোগগ্রস্ত একাকী দিনগুলিতে যখন সময় কাটতে চাইত না তখন আমি ঘরের পিছন দিককার জানালা খুলে ঠিক মেজো জ্যাঠামশাইয়ের মতো থুথু ফেলার চেষ্টা করতাম। ঘরের পিছন দিকটায় ছিল বাঁশবন, ঘন বিছুটির নিবিড় জঙ্গল, রাংচিতা আর জিকা গাছ। সেখানে আমি কত বার সাপের খোলস পড়ে থাকতে দেখেছি। তক্ষক ডাকে, ব্যাঙ ডাকে, বর্ষায় গাছের পাতায় জোঁক লিকলিক করে। হাঁসের ঘর ভেঙে হাঁস চুরি করে শেয়ালরা গভীর রাতে এই জঙ্গল ভেদ করে যায়। ওই জঙ্গলে কেউ কখনও যেত না। কেবল আমিই জানালা খুলে মাঝে মাঝে দেখতাম, বিকেলে সিঁদুরে মেঘের তীব্র আভা। দুই মেঘের স্তরের মাঝখান দিয়ে লাল সূর্য চোখ-ধাঁধানো আলো ফেলেছে গাছগাছালিতে। মায়াবী আলো-ছায়ায় সে এক আশ্চর্য জগৎ। দু'টো শিকের মাঝখান দিয়ে যথাসম্ভব মুখ বাড়িয়ে থুথু ফেলার চেষ্টা করি, আর পলকহীন চোখে চেয়ে সেইসব গাছপালা, তার আলো তার ছায়ার সঙ্গে এক হয়ে যাই। সেই দুর্ভেদ্য জঙ্গলে কোনও মানুষ কখনও দেখি না। থুথু ফেলতে মুখ বাড়িয়েও থুথু ফেলতে ভুলে যাই।

একদিন বিকেলে জানালা খুলে পশ্চিমের সেই আশ্চর্য আলো দেখতে গিয়ে বড় অবাক হয়ে দেখি, সেই দুর্ভেদ্য জঙ্গলের মধ্যে একটি ছেলে। কাঁঠাল গাছের তলায় শুকনো পাতার রাশির ওপর সে দাঁড়িয়ে, আমার দিকে তার পিছন ফেরানো, ঝোপঝাড়ের ভিতর দিয়ে স্পষ্ট তাকে দেখা যায় না।

কে রে?

সে উত্তর দিল না। তাকাল না। শুনতে পাচ্ছি, অনুচ্চ মিষ্টি সুরে সে শিস দিচ্ছে, এক পা এক পা করে

পিছু হেঁটে সরে আসছে। শুকনো পাতার শব্দ হচ্ছে মরমর, কৌতূহলে এক জানালা থেকে আর-এক জানালায় ছুটে যাই, ঝোপ-জঙ্গলের আড়াল পড়ে, আবার আগের জানালায় ফিরে আসি। হঠাৎ দেখি, ছেলেটির সামনে থেকে আড়াল সরে গেছে, দেখতে পাই সে আমাদের নিকুঞ্জ ভাই। তার সামনে কয়েক হাত দূরে কোমর সমান উঁচু ফণা তুলে দাঁড়িয়ে আছে সূর্যাস্তের রঙের মতোই সিঁদুর রঙের এক সাপ। ও-রকম সিঁদুরে রঙের সাপ আমি কোনও দিন দেখিনি। শেষবেলার সবটুকু রং সে যেন ডুব দিয়ে শরীরে তুলে নিয়েছে। তারপর সেই রঙে মাতাল হয়ে দুলছে, এগিয়ে আসছে।

শিস দিয়ে পিছিয়ে আসছে নিকুঞ্জ ভাই। বিছুটির পাতা ঝুলছে তার ঘাড়ের ওপর, হাতের কাছে, তার পিছনে ঘন গাছপালার বাধা, পালিয়ে যাওয়ার রাস্তা নেই। আমি চেঁচিয়ে বললাম, তোর পিছনে বিছুটির ঝোপ নিকুঞ্জ ভাই...

ঠিক সেই সময়ে সাপটা একটু পিছনে হেলে সপাৎ করে চাবুকের মতো ছোবল দিল। দেখি নিকুঞ্জ ঝুঁকে পড়ল সামনের দিকে।

সাপ—সা-আ-প বলে আমি চেঁচাচ্ছি তখন, কাঁদছি, নিকুঞ্জ উঠে দাঁড়িয়ে আমার দিকে তাকাল। বাঁ হাতখানা তুলল সে। দেখি, ফণার দু' আঙুল নীচে সাপের গলাটাকে ধরে আছে সে। সিঁদুরে রঙের সেই রূপবান সাপ তার দীর্ঘ শরীরের রং কিলবিল করে মেখে দিচ্ছে তার হাতে, গলায়। তখন নিকুঞ্জ ভাইয়ের সাদা মুখখানা আমি একপলক দেখতে পেলাম, তার সমস্ত শরীর টলছে, বাঁ হাতখানা তুলে সে আমাকে কী যেন বলতে চাইছে, কিন্তু তার গলা দিয়ে স্বর ফুটছে না। সাপটিকে ধরে আছে বটে, কিন্তু বুঝতে পারছিলাম যে সে বেশিক্ষণ ধরে রাখতে পারবে না। আমি কোনও ক্রমে উঠোনের দরজা পর্যন্ত দৌড়ে গিয়ে ভীষণ জোরে চেঁচিয়ে উঠলাম।

লোকজন গিয়ে যখন নিকুঞ্জভাইয়ের হাত থেকে সাপ ছাড়াল, তখন সাপটা শ্বাস বন্ধ হয়ে মরেছে। অনেকক্ষণ ধরে নিকুঞ্জর হাতে পায়ে সাপের দাঁতের দাগ খোঁজা হল, পাওয়া গেল না। কিন্তু তারপর কয়েক দিন নিকুঞ্জ ভাল করে কথা বলতে পারত না, খেতে পারত না, খেয়ে উঠেই বমি করত, রাতে দেখত ভয়ের স্বপ্ন, জিজ্ঞেস করলে বলতে পারত না, কী ভাবে সে সাপটিকে ধরেছিল।

আগে এক-একদিন দুপুরে সে আমার জানালার কাছে এসে দাঁড়াত। বলত, কী করিস রে কুকু?

আমি খুশি হয়ে বলতাম, আয় নিকুঞ্জভাই, ষোলোগুটি খেলি।

ঘরের মাটির ভিতে আমি ষোলোগুটির ছক কেটে রেখেছিলাম। সেখানে দুপুরের নিরিবিলিতে ষোলোগুটি খেলতে খেলতে নিকুঞ্জ তার গায়ের জ্বালার কথা বলত, কী জানি কেন যে আমার গা এত কুটকুট করে, চামপোকা হয়েছে বোধ হয়।

মাঝে মাঝে সে এ-কথাও বলত, বড় হয়ে আমি হব মাঝি কিংবা সারেং। আমাদের এক আত্মীয় আছে, জাহাজে ঘুরে বেড়ায়। আমিও ও-রকম হয়ে যাব। এক জ্যোতিষ বলেছে, আমি জলে মরব। স্থলে নয়।

আমারও তাই মনে হত, জল ছাড়া আমাদের নিকুঞ্জভাই বাঁচবেই না। নিকুঞ্জর সঙ্গে আমাদের তফাত ছিল অনেক। তবুও নিকুঞ্জভাইকে আমি এক রকম ভালই বাসতাম। প্রায় ছুটির দুপুরেই তার জন্য অপেক্ষা করতাম ষোলোগুটি খেলব বলে।

সাপ ধরার ঘটনার পর অনেক দিন নিকুঞ্জ আর আসেনি। স্বাভাবিক হতে তার অনেক সময় লাগল। তারপর আবার দুপুরে মাঝে মাঝে আসত ষোলোগুটি খেলতে। তখন সেই সাপের ঘটনার কথা জিজ্ঞেস করলে সে বলত, কী জানি কী যে করলাম। সাপ ধরতে কেউ তো আমাকে শেখায়নি! কয়েক দিন আগে কামরাঙাতলায় পিল তৈরি করে আমি আর পাঁচু মার্বেলের জেত্তাল খেলছিলাম। পাঁচু আমার জিত না দেওয়ায় ঝগড়া হল খুব। পাঁচু আমার টপ মার্বেলটা রাগ করে ঝোপ-জঙ্গলের মধ্যে ছুড়ে ফেলে দিল। সেটা আমার আঙুলে বসে-যাওয়া গুলি, তাই সেটা মাঝে মাঝে খুঁজে দেখি। ওই কাঁঠাল গাছের গোড়াতেই পড়েছিল। সেদিনও খুঁজতে গিয়েছিলাম। কাঁঠালপাতা পা দিয়ে সরাতে সরাতে দেখছি। ঝোপ-জঙ্গলে লাল রোদ পড়েছিল সেদিন। খুব লাল রোদ। হঠাৎ দেখি, সেই লালের ভিতর থেকে আরও লাল কী যেন সপাৎ করে মুখ তুলল। দেখি সাপ। ঠিক রক্তের মতো লাল, গা থেকে রোদ পিছলে যাচ্ছে। একটু থমকে গিয়েছিলাম, সাপটা ছোবলের জন্য মুখ বাড়াল। হয়তো ভয় পেয়েছিলাম।

কিন্তু হঠাৎ কেবল মনে হল, এবার যদি বেঁচে যাই তবে আমি অনেক দিন বাঁচব। বড় হয়ে আমার যে সারেং হওয়ার কথা আছে। আমাকে বাঁচতেই হবে। মনে হতেই আমি টপ করে ডান পা সরিয়ে নিলাম। সাপটা মাটিতে ছোবল দিয়ে উঠে আবার ফণা তুলল। আবার ছোবল। আমি আবার লাফিয়ে সরে যাই। তখন শরীর কাঁপছে, মাথা ঘুরছে, তবু কেবলই মনে হচ্ছে— স্থলে নয়, স্থলে নয়, আমি মরব জলে। জল ছাড়া আমি মরবই না। আমাকে বাঁচতেই হবে। শুনেছি, বাঁশি শুনলে সাপেরা মোহিত হয়। আমার বাঁশি ছিল না। আমি শিস দিচ্ছিলাম। কিন্তু সাপটা এগিয়েই আসছিল। আমার পিছনেই বিছুটির ঝোপ, বুনোলতা, ডাঁটা গাছ, পিছোবার রাস্তা নেই, একটু অন্যমনস্ক হলেই সাপটা শেষ করে দিয়ে যাবে। অনেক দিন আগে আমাদের গ্রামে একটা লোককে আমি সাপ ধরতে দেখেছিলাম, গলার কাছটায় ধরে। ছোবল দিতে মাথা নামায় যখন, ঠিক তখন, হঠাৎ সেইটে মনে পড়ে গেল। পরের বার সাপটা ছোবল দিতেই আমি সেই লোকটা যেমন করেছিল ঠিক হুবহু তেমন করলাম। তারপরেই দেখি— আরে! এ কী ভয়ংকর ব্যাপার! আমার হাতে একটা লাল সাপ—একটা জ্যান্ত সাপ! এতক্ষণ তেমন ভয় ছিল না, শুধু বাঁচবার ইচ্ছে ছিল। সাপটাকে ধরার পরই আমি ভীষণ ভয় পেয়ে ঠকঠক করে কাঁপছি, তোকে দেখে কী যেন বলার চেষ্টা করছি, পারছি না। আমার হাতে-পায়ে খিল ধরে আসছে, মুঠো আলগা হয়ে সাপটা ছুটে যাচ্ছিল যেন, তারপর আর জ্ঞান ছিল না।

নিকুঞ্জর এই ঘটনা শুনে বড় জ্যাঠামশাই বলতেন, সুরই হচ্ছে আসল। যার সুরজ্ঞান আছে তার ভয় নেই। তাঁর দৃঢ় বিশ্বাস ছিল, শিসের সুরে সাপটা সম্মোহিত হয়েছিল।

নিকুঞ্জর ছিল গানের গলা, চৈত্রমাসে দক্ষিণের পাড়া থেকে যে সঙ বেরোত তাতে সে কত বার শিবের গান গেয়েছে। দাদুর পরই সবচেয়ে বেশি ভালবাসতেন বড় জ্যাঠামশাই। তার কারণ বোধ হয় ছিল ওই গান, ওই সুরবোধ। সেই সময়ে ছেলেদের গান-বাজনার শখকে কেউ ভাল নজরে দেখত না। সেইজন্য নিকুঞ্জ অনেক বকুনি খেয়েছে। কেবলমাত্র বড় জ্যাঠামশাই তাকে গোপনে ডেকে নিতেন দক্ষিণের ঘরে। নিজের লেখা গানে সুর দিয়ে নিকুঞ্জকে গাইতে বলতেন। নিকুঞ্জ গাইত। ওহে নিঠুর বাঁশি...

তেঁতুল গাছের ছায়ায় ভারী চেয়ার পেতে বসে শীতের রোদে পা রেখে জ্যাঠামশাই গান লেখেন। তাঁর পায়ের কাছে বসে তুলারানী তাঁর পায়ের আঙুল টেনে দেয়। তুলারানীর চারধারে থুপ হয়ে বসে থাকে তুলোর পুঁটলির মতো সাদা সাদা বেড়ালছানা। চেয়ারের পিছনে দাঁড়িয়ে সন্না দিয়ে পাকা চুল তোলে নিকুঞ্জ। খোলা প্যাড কোলে, মুঠোয় ধরা কলম, জ্যাঠামশাই আরামে নিমীলিত চোখে হালকা ঘুমে মজে আছেন। এই দৃশ্য উত্তরের জানালা দিয়ে কত বার দেখেছি।

## ॥ পাঁচ ॥

আমার মেজো জ্যাঠামশাইয়ের ছিল বায়ুরোগ। যখন ডাক্তারি পড়তে তাঁকে এক মেডিকাল স্কুলে পাঠানো হয়েছিল তখনই তিনি এই রোগে আক্রান্ত। লোকে বলে, তিনি মড়া কাটতে গিয়ে ভয় পেয়েছিলেন। শিয়রের কাছে কঙ্কাল ঝুলিয়ে শুতেন, রাত্রিবেলা সেই কঙ্কাল খটখট করে সারা ঘর ঘুরে বেড়াত। এইসব কারণে তাঁকে পড়া ছাড়িয়ে বাসায় নিয়ে আসা হয়। তাঁর কবিরাজি চিকিৎসা করানো হয়েছিল। তিনি বরাবর দুধের সর আর মধু দিয়ে মেড়ে স্বর্ণসিন্দূর খেতেন। খেতেন সুস্বাদু চ্যবনপ্রাশ, মাথায় মাখতেন তিল তেল। তাঁর শীতবোধ ছিল না। শীত-গ্রীষ্মে তিনি হাতপাখা নাড়তেন। আমরা পালাক্রমে তাঁর চ্যবনপ্রাশ চুরি করে খেতাম। তাঁর স্বর্ণসিন্দূর খাওয়ার সময়ে আশেপাশে ঘুরতাম।

নিবারণ জ্যাঠার ছিল হোমিওপ্যাথির বাক্স। নিকেলের চশমা চোখে তিনি গম্ভীরভাবে লোকের রোগের বিবরণ শুনে ওষুধ দিতেন। বলতেন, বাবা, হোমিওপ্যাথিতে যক্ষ্মাও সারে, কেবল একটু ধৈর্য ধরতে হয়। মহাত্মা হানিম্যানকে তিনি বিগ্রহের পরই সম্মান করতেন। আমরা হোমিওপ্যাথির স্বাদ পেয়ে গেছি তখন। কী সুন্দর মিষ্টি এবং সুঘ্রাণ চিনির গুলি! আমরা প্রায়ই নানা আবোল-তাবোল অসুখের কথা বলে নিবারণ জ্যাঠার ওষুধ খেতাম।

ওষুধের স্বাদ পেয়েছিল তুলারানীও। আমাদের বাড়ির বাঁধা ডাক্তার ছিলেন পার্শ্বনাথ। সেবার তুলারানীর মায়ের সূতিকা সেরে গেলে পার্শ্বনাথ তাঁকে একটা কমলালেবুর গন্ধওয়ালা সুন্দর টনিক খেতে দিয়েছিলেন। তুলারানী সেই টনিক চুরি করে হাতের কোষে অনেকটা ঢেলে আনত। বারবাড়ির মাঠে দাঁড়িয়ে আমাদের দেখিয়ে দেখিয়ে খেত। নালিশ করে দেওয়ার ভয় দেখালে সে বলত, ইস, তোমরা মেজো জ্যাঠার চ্যবনপ্রাশ চুরি করে খাও! আমিও বলে দেব। হয়তো তুলারানির ধারণা ছিল, মানুষ যা খায় তার সবই সুস্বাদু।

দাদু-ঠাকুমার বিছানায় শুতে গিয়ে অনেক বার দেখেছি, ঠাকুমা আফিমের ডেলা থেকে ছোট ছোট গুলি পাকিয়ে কী একটা পাউডার মেখে কৌটোয় ভরে রাখে। রোজ বিকেলে দাদু কাছারি থেকে ফিরে চায়ের সঙ্গে একটা করে গুলি খান। ঘুমচোখে অনেকবার আফিঙের মিষ্টি, অদ্ভুত গন্ধটা পেয়েছি। হয়তো কোনও দিন পেয়েছিল তুলারানীও।

তখন শীতকাল শেষ হয়নি। কুয়াশা কেটে দূরের গারো পাহাড় দেখা যায়। ময়মনসিংহের বক্ষলগ্ন ব্রহ্মপুত্র শুকিয়ে গেছে অনেক। চর দেখা যায়। সেখানে রবিশস্যের চাষ প্রায় শেষ হয়ে এল। জলের পাশে দাঁড়ালে স্বচ্ছ জল ভেদ করে নদীর গভীর তলদেশ অনেকটা দেখা যায়। সেখানে স্বচ্ছন্দ শরীরে বাঁক নিয়ে চলাফেরা করে মাছ। জ্বর সেরে গেছে বলে আমি পায়ে পায়ে এসেছি বারবাড়িতে। চার দিকে আদিগন্ত প্রকৃতিকে মুগ্ধ চোখে দেখি। কাকার জিমনাশিয়ামের ফাঁক-ফোঁকরে তুলারানী পুতুলের সংসার সাজিয়ে বসেছে। সেখানে দু' দণ্ড দাঁড়াই। পুতুলের বাক্স থেকে মুঠো করে হাত বের করল তুলারানী! মুঠো খুলে বলল, বল তো কুকুভাই, এটা কী?

তার ছোট্ট সাদা হাতের তেলোয় একটা কালো গুলি। ঝিরঝিরে সুন্দর দাঁত দেখিয়ে হাসে তুলারানী। বলে, খুব স্বাদ গো। দাদু রোজ খায়। আমি ঝুঁকে দেখতে যাচ্ছি, পাছে কেড়ে নিই এই ভয়ে সে টপ করে হাত মুখে তুলে গুলিটা গিলে ফেলল।

কিছুক্ষণের মধ্যেই লাল হয়ে গেল সে। খেলতে খেলতে হঠাৎ উপুড় হয়ে ঢলে পড়ল সে। হেঁচকি উঠছে, ফেনা আসছে মুখে। তার সুন্দর সাদা ছোট্ট শরীর গড়াগড়ি খেয়ে ধুলা মাখছে। সেই দৃশ্য দেখে আমি প্রাণপণে চেঁচাই।

খবর পেয়ে হোমিওপ্যাথির বাক্স হাতে এলেন নিবারণ জ্যাঠা। এলেন জমিদারদের দাতব্য চিকিৎসালয়ের কম্পাউন্ডার সিদ্ধেশ্বর, এলেন পার্শ্বনাথ। তখন তুলারানীর জ্ঞান নেই, গভীর অবসন্নতায় নীলাভ এক ঘুমে ডুবে আছে সে। বাড়িসুদ্ধ লোক চুপ হয়ে গেল। নিবারণ জেঠি চেঁচিয়ে কাঁদছেন, জ্যাঠামশাই ওষুধের বাক্স খুলে বসে আছেন অসহায়ভাবে। বিপদের মুখে ওষুধের নাম মনে পড়ছে না, এক-একটা শিশি তুলে দেখে রেখে দিচ্ছেন। আমরা ভিড় করে ফিসফিস করছি। গণাদা আমাকে কানে কানে বলল, মরে গেছে!

দিন দুই-তিন পর হাসপাতাল থেকে সে ফিরে এল। একটু রোগা হয়েছে, একটু দুর্বল। কিন্তু ঠিক আগের মতোই ঝিরঝিরে দুধে দাঁত দেখিয়ে হাসে। আবার ওষুধ চুরি করে খায়, অনাদরে বড় হয়, কেবল বিরহকাতর বড় জ্যাঠামশাই যখন ছুটির সকালে তেঁতুলের ছায়ায় বসে গান লিখতেন তখন তুলারানী গিয়ে বসত তাঁর পায়ের কাছে। আমি পশ্চিমের ঘরের জানালা দিয়ে দেখতাম জ্যাঠামশাই মাঝে মাঝে লেখা থামিয়ে সস্নেহে তার দিকে চেয়ে আছেন। তখন তাঁর মাথার পাকাচুল তুলে দিচ্ছে নিকুঞ্জ। আমি দেখতাম, তাদের তিনজনের ভারী মিল!

দাদু মাঝে মাঝে গরগর করেন। এক মহাপুরুষের শ্লোক উদ্ধৃত করে বলেন, বাপের বাড়ি হামেহাল থাকলে নারী পয়মাল। বড় জেঠিমা চলে যাওয়ার পর থেকেই দাদু অন্নপূর্ণা ভাণ্ডারের খোঁজখবর বেশি করে নিতেন। সুরেশ প্রায়ই আসা-যাওয়া করে। দাদু দোকানের খাতাপত্র আনিয়ে গভীর মনোযোগে হিসেব দেখেন। তামাকে টান পড়ে না। ঠাকুমাও সুরেশকে ডেকে আড়ালে খোঁজখবর নিতেন। আমরা আভাসে বিপদের গন্ধ পেতাম। যখন পালে-পার্বণে, অন্নপ্রাশন, পৈতে কিংবা বিয়েতে পিসিমারা সব আসে তখন প্রায়ই দুপুরের দিকে বড় ঘরের কোণে ঠাকুমা পিসিমারা পাটি পেতে পানের বাটা নিয়ে গোল হয়ে বসে, নানা কূটকচালিতে তাঁদের মেয়েলি সময় কাটে। আমি অনাহূত অনেক বার সেইখানে বসে বড় জ্যাঠামশাই আর জেঠিমার নিন্দে শুনেছি। কিন্তু তবু সেইসব নিন্দের কথা আমার মন থেকে

উড়ে গেছে, যখন কোনও কোনও জ্যোৎস্নারাত্রে কোমরে ধুতির খুঁট জড়িয়ে ক্ল্যারিওনেট হাতে জ্যাঠামশাই গিয়ে বসতেন গোলকপুরের জমিদারদের বাঁধানো পুকুর ঘাটে। রুপোর কারুকাজ করা ক্ল্যারিওনেটখানা যখন বাজাতে শুরু করতেন তখন সমস্ত চরাচর নিঝুম হয়ে যেত, জলে ঘাই মারতে ভুলে যেত মাছ। জ্যোৎস্নায় প্লাবিত পৃথিবী আমার মহান জ্যাঠামশাইয়ের পায়ের কাছে লুটিয়ে থাকত। সেই সাধারণ, নিরীহ মানুষটিকে তখন মনে হত প্রকাণ্ড; মনে হত দূরবর্তী— যেমন ঈশ্বর। সেই বাঁশির সুর অদৃশ্য ফাঁসের মতো চারি দিকে ছড়িয়ে সমস্ত দূরকে টেনে আনত কাছে। শুনতে শুনতে কত বার আমার চোখের সামনে অচেনা দূর সব সুন্দর প্রকৃতির দৃশ্য ফুটে উঠত। কত বার দেখেছি, সেই সুর দূরের পুকুরঘাট থেকে উলটোপালটা বাতাস ভেদ করে বিদ্যুৎ তরঙ্গের মতো ছুটে আসে। আমার রাগী দাদুও তাঁর পুবমুখো ইজিচেয়ারে বসে তামাকের নল হাতে বিষয়চিন্তা করতে করতে হঠাৎ স্তম্ভিত হয়ে থাকতেন। তামাকের নলে টান পড়ত না, বিষয়চিন্তা উড়ে যেত মাথা থেকে, তিনি সোজা হয়ে বসে বাড়ির সবাইকে চাপা ধমক দিয়ে বলতেন, তোরা একটু চুপ কর তো। বরাবর যখনই জ্যাঠামশাইয়ের কথা ভাবব, তখন অবিকল এক সুন্দর জ্যোৎস্নায় আলোকিত আকাশের গায়ে তাঁর বিভোর মুখখানা মনে পড়বে। মনে পড়বে, আধভাঙা এক সাদা ঘাটের পৈঠা, পায়ের কাছে জল, বাতাসে কদম্বগন্ধ। সেখানে সংসারের সম্পর্কগুলি এসে কখনও পৌঁছয় না।

গোঁসাইবাড়ির নিন্দুক মেজো বউ আমাকে মাঝে মাঝে ডেকে নেয়, আয় কুকু, কুমড়ো ফুলের বড়া ভেজেছি। আমি রোগে-ভোগা পেটুক। দু'বার বলতে হয় না। কুমড়ো ফুলের বড়ার নামে গিয়ে বসি গোঁসাইবাড়ির তকতকে নিকোনো রান্নাঘরে। গরম বড়া রেকাবে সাজিয়ে দেয় গোঁসাই খুড়ি। তারপর নিচু গলায় জিজ্ঞেস করে, তোর বড় জেঠিমা চলে গেল কেন রে?

আমি সব কথা অকপটে বলে দিই। গোঁসাই খুড়ির চোখ জুলজুল করতে থাকে।

আর কী হয়েছিল?

আর জানি না।

জানিস না? ওমা! তোদের দোকানে নাকি কী সব চুরিটুরি হয় শুনেছি! লোকে বলাবলি করে, তোর জ্যাঠামশাইকে নাকি দাদু এবার তাড়িয়ে দেবে!

শুনে বড় কষ্ট হয়। দাদু জ্যাঠামশাইকে তাড়িয়ে দেবেন? সত্যি বটে, প্লুরিসি হওয়ার পর ডাক্তার বারণ করায় জ্যাঠামশাই ক্ল্যারিওনেট কিংবা বাঁশি ছেড়ে দিয়েছিলেন। তবু এখনও দক্ষিণের ঘরের কাচের আলমারিতে তাঁর বোবা বাঁশিগুলো সাজানো আছে। সেই সব বাঁশির সুর স্মৃতি থেকে সৌরভের মতো এসে মাঝে মাঝে আমাদের চকিতে স্পর্শ করে যায়। স্পর্শ করে আমার বিষয়ী দাদুকেও। দাদু তা হলে কী করে জ্যাঠামশাইকে তাড়াবেন?

বিরহকাতর জ্যাঠামশাই নিজে কোনও বিপদের গন্ধ পেতেন না। তিনি বিভোর হয়ে গান লেখেন, কলের গানে শোনেন পুরনো রেকর্ড, নিজের গানে সুর দেন।

মুন্সীগঞ্জের বিখ্যাত স্বদেশি পিয়ারী ঘোষাল ছিলেন আমার মেজো পিসিমার সম্পর্কের দেওর। তিনি প্রায় সময়েই জেলে থাকতেন, নয়তো থাকতেন পালিয়ে। এক এক সময়ে তিনি হঠাৎ আমাদের বাড়িতে এসে হাজির হতেন। নিরীহ চেহারার ছোটখাটো মানুষ। মুখে হাসি আর পান লেগেই থাকত। তিনি আমাদের জেলখানার গল্প শোনাতেন। পেটে আলসার ছিল বলে খেতেন খুব কম। তিনি এসেই দক্ষিণের ঘরের বারান্দায় শতরঞ্জি পেতে হারমোনিয়াম নিয়ে বসতেন। পাড়ার বউ-ঝি গান শুনতে ভিড় করত। এক-আধবেলা থেকে তিনি আবার উধাও হতেন।

সেবার পিয়ারী ঘোষাল এসে চলে যাওয়ার পর জ্যাঠামশাইয়ের স্বদেশি গান লেখার ঝোঁক চাপে। তিনি অনেকগুলো স্বদেশি গান লিখলেন এবং সুর দিলেন। কয়েক দিন বাদে পিয়ারী ঘোষাল এসে কয়েকটা গান নিয়ে গেলেন। পিয়ারী ঘোষাল আবার যখন ঢাকায় ধরা পড়লেন তখন তাঁর কাছে জ্যাঠামশাইয়ের লেখা গানগুলো পাওয়া যায়।

ময়মনসিংহের নিশিদারোগা ছিলেন লতায়-পাতায় আমাদের দাদু। হাফপ্যান্ট, বুট আর গোল ধরনের শোলার টুপি পরে তিনি মাঝে মাঝে ঘোড়ায় চেপে আসতেন। তাঁর বিশাল ঘোড়াটা বাঁধা হত

পুবের ঘরের বারান্দার খুঁটির সঙ্গে। অত বড় ঘোড়া দেখার জন্য পাড়ার লোক ভিড় করত। সে-ঘোড়াটা যেন আমাদেরই সম্পত্তি। এ-রকম অধিকারবোধ নিয়ে আমরা ভিড় করতাম। নিশিদাদু বসতেন বড় ঘরের বারান্দায় টিনের চেয়ারে। হ্যাট খুলে কোলে রাখতেন, তাঁর বিশাল টাক দেখা যেত, দু'টি প্রকাণ্ড পা ছড়িয়ে দিতেন সামনে। কোনও লোকের অত মোটা পা আমরা আর দেখিনি। বিশাল উরু, ফুটবলের মতো বড় পায়ের গুলি, পেল্লায় একজোড়া বুট, আমরা সবিস্ময়ে সেই পা দু'খানা দেখতাম।

পিয়ারী ঘোষাল ধরা পড়ার পর মেজো পিসিমা দাদুকে চিঠি লিখে জানালেন পিয়ারী ঠাকুরপো আবার ধরা পড়ায় বাসায় শান্তি নাই... ইত্যাদি। এরই দিন সাত-আট বাদে এক দিন বিকেলে দাদু কাছারি থেকে ফেরার পর নিশিদারোগার ঘোড়া মাটি কাঁপিয়ে এসে বারবাড়িতে থামল। নিশিদাদু গম্ভীর মুখে বুটের শব্দ তুলে ভিতর-বাড়িতে এলেন। লোকজন তাঁর সামনে থেকে সাঁৎ সাঁৎ লুকিয়ে পড়ল। কেন জানি না, দারোগা পুলিশ দেখলে সে আমলের নিরীহ সজ্জনরাও লুকোবার চেষ্টা করতেন। নিশিদাদু এসে বারান্দায় বসলে সবাই তাঁকে খাতির করতে লাগল। তিনি দাদুকে ডেকে বললেন, কালীদা, পিয়ারী ঘোষালের কাছে কিছু স্বদেশি গান পাওয়া গেছে, সেগুলো কার লেখা জানেন?

দাদু বললেন, না তো!

নিশিদাদু গম্ভীরভাবে বললেন, বাড়ির ছেলেদের খোঁজখবর রাখেন না। তারা সব বখে যাচ্ছে।

বড় জ্যাঠামশাইয়ের বয়স তখন চল্লিশ পার। সেটা বখে যাওয়ার বয়স নয়। তবু অবস্থা বিবেচনা করলে, নিশিদাদু কিছু ভুল বলেননি। জ্যাঠামশাই কিছুটা বখেই গিয়েছিলেন বোধ হয়।

সব শুনেটুনে দাদু গুম হয়ে রইলেন। কিন্তু তাঁকে খুব বিমর্ষ দেখাচ্ছিল না। বরং স্যার আশুতোষ মার্কা গোঁফের ফাঁক দিয়ে চকিতে এক-আধটা চিড়িক চিড়িক হাসি দেখা গেল। কিন্তু যথাসম্ভব গুম হয়ে থাকার চেষ্টাই করলেন তিনি।

নিশিদাদু বললেন, অবশ্য পিয়ারী ঘোষাল বীরেনের নাম বলেনি। বলেছে আমাদের ইনফর্মার, গানের কপিতেও কোনও নাম নেই। কাজেই ডাইরেক্ট অ্যাকশন এখনই কিছু হচ্ছে না। তবু সাবধান করে যাই, যে-কোনও সময়ে সার্চ হতে পারে।

নিশিদাদু চলে গেলে দাদুর মুখ চাপা হাসিতে লাল হয়ে গেল। তিনি হেঁকে সুদর্শনকে তামাক আনতে বললেন। সেদিন বিকেলে আর বাগানের কাজে গেলেন না। পুবমুখো ইজিচেয়ারে আঁট হয়ে বসে পা দোলালেন কিছুক্ষণ। ঠাকুমা চিন্তিত মুখে দাদুর কাছাকাছি ঘুরঘুর করেন আর চাবির ঝনাৎ শব্দ করে কথা পাড়বার চেষ্টা করেন, নিশিদারোগা কি ধরবে নাকি বীরেনকে?

দাদু গম্ভীর থাকার চেষ্টা করে বলেন, ধরুক না। অপদার্থ বাউন্ডুলেদের ওইরকমই সব হয়। আমি কিছু করতে পারব না যাও। যা হয় হোক। বউ চলে গেছে তো বিরহের গান লিখুক, তা না লিখতে গেছে স্বদেশি গান...

এই বলে দাদু তামাক টানতে লাগলেন. ঠাকুমা বললেন, তো বড় বউমাকে একটা খবর দিয়ে আনাও। ছেলের এ-সব মতিগতি তো ভাল নয়। বউমা এসে যদি বুঝিয়ে-সুঝিয়ে...

দাদু হেঁকে উঠলেন, তা হলে যা-ও একটু মানুষের মতো হয়ে উঠছিল তা-ও আর হবে না। বউয়ের আঁচল-ধরা হয়ে জীবনটা যাবে। এখন তো তবু পাঁচজনকে বলতে পারবে যে তুমি এক স্বদেশির মা। পাঁচজন সমীহ করবে। বউমা এলে গান-টান শিকেয় উঠবে. দোকান থেকে ফিরে এসে বউয়ের মাথা টিপে দেবে, পদসেবা করবে— অপদার্থের একশেষ।

...জ্যাঠামশাই ঝোঁকের বশে স্বদেশি গান লিখেছিলেন। ব্যাপারটা যে এত দূর গড়াবে তা তাঁর ধারণায় ছিল না। রাতে দোকান থেকে ফিরে এসে সব শুনে তাঁর মাথা গরম হয়ে গেল। খেতে পারলেন না। ঘুম আসছে না বলে সুদর্শনকে ডেকে এক বালতি জল আনিয়ে বারান্দায় বসে মাথা ধুয়ে নিলেন। সেই রাতে সুদর্শন তাঁর ঘরে শুল। পরদিন সকালেই তিনি তাঁর গানের খাতাখানা পুড়িয়ে ফেললেন। সে-খাতায় প্রায় সবই ছিল বিরহের গান, দু'-একটা মাত্র স্বদেশি। তবু সবটাই পোড়ালেন, যেন কেউ টের না পায় যে কোনও দিন ভুলক্রমেও তিনি গান লিখেছেন।

দাদু এ-সব দেখে খুব রেগে গিয়ে আকাশ বাতাসকে গালাগাল করেন। স্ত্রৈণ পুরুষদের দুর্দশার কথা বলে সবাইকে সাবধান করেন।

তারপর একদিন বড় জ্যাঠামশাই আমাকে আর গণাদাকে ডেকে নিয়ে সাইকেলের রডে আর ক্যারিয়ারে চাপিয়ে অন্নপূর্ণা ভাণ্ডারে নিয়ে গেলেন। সুরেশকে আগেভাগেই তিনি কোথায় সরিয়ে দিয়েছিলেন। রমজান বাজারের থলেতে করে পা-বাঁধা এক প্রকাণ্ড মোরগ নিয়ে এল। রুক্মিণীর দোকান থেকে এল এক খাঁচি মিষ্টি। সে-সব আমার আর গণাদার হাতে ধরিয়ে দিয়ে জ্যাঠামশাই বললেন, নিশিদারোগার বাড়িতে গিয়ে দিয়ে আয়। আমার নাম বলে দিস। আর সাবধান, আমাদের বাড়ির কেউ যেন টের না পায়।

তখন বিকেলবেলা। থানার লাগোয়া লাল ইঁটের বাড়ি। এধার-ওধার বিস্তর পুলিশ দাঁড়িয়ে আছে। আমি আর গণাদা পুলিশ-টুলিশ দেখে জড়োসড়ো আর সরু হয়ে ঢুকি। বারান্দায় একটা মোটাসোটা ছেলে বেতের চেয়ারে বসে পা দোলাচ্ছিল। আমাদের দেখে উঠে এসে বলে, ভেট বুঝি? মুরগিটা তো বেশ! বুঝলাম, আমাদের বয়সি এই ছেলেটা এ-সব মুরগি-টুরগি নিয়ে বিস্তর লোককে তাদের বাসায় আসতে দেখে থাকে।

সাড়া পেয়ে নিশিদাদু বেরিয়ে এলেন। খালি গা, পরনে লুঙ্গি, চোখে বই পড়ার ভারী চশমা। আমাদের দেখে অবাক হয়ে বললেন, এ-সবের কী দরকার ছিল? আমি থাকতে বীরেনের গায়ে হাত দেয় কে? তা ছাড়া, আত্মীয়স্বজনের মধ্যে কি এ-সব চলে! এসো এসো তোমরা, ভিতরে বসবে চলো—

নিশিদাদুর ভিতর-বাড়ির বারান্দায় বসে আমি আর গণাদা কবজি ডুবিয়ে দুধ, মুড়ি, আমসত্ত্ব আর মর্তমান কলার ফলার করি। আর আড়চোখে চারি দিকে দেখি। কেমন ভয় ভয় করে, লম্বা লক্‌লকে চেহারার একটা ফ্রক পরা মেয়ে বারান্দার একটা থামে হেলান দিয়ে আমাদের খাওয়ার দৃশ্য দেখে মিটিমিটি হাসে। সে দেখছে বলে আমার ভাল করে খাওয়াই হল না। সারাক্ষণ কাঁটা হয়ে বসে রইলাম। গণাদার অত বোধবুদ্ধি নেই। সে চিনি কম হয়েছে বলে আরও চিনি চাইল। ভীষণ শব্দ করে খেল, হাত চাটল, ঢেঁকুর তুলল। মোড়া পেতে সামনে বসে ছিলেন নিশিদাদু। বললেন, তুই যা রোগা কুকু, এক্সারসাইজ-ফাইজ করিস না! এই দেখ আমার নাতনি—আমার বড় মেয়ের মেয়েটা—টিকলি তোর চেয়ে ছোটই হবে—এ এখন আমার বড় ঘোড়াটায় চড়তে পারে। লজ্জায় আমি ভাল করে টিকলিকে দেখলাম না।

জ্বরে ভুগে আমার শরীর রোগা, বসা গাল, কোটরগত চোখ, পেঁপেপাতার নলের মতো সরু ঘাড়, আমার বয়সি যে-কোনও ছেলের চেয়ে কমজোরি। তবু সেই অপদার্থ আমি ঘোড়ায় চড়া টিকলিকে কত বার কল্পনায় দেখেছি!

বয়ঃসন্ধি কেমন এক আলো-আঁধারির সময়। শরীরের স্বেদগন্ধ পাই। হরিণের মতো চঞ্চল হয় শরীর। পৃথিবীর সমস্ত বিরহবেদনা মনে এসে বাসা বাঁধে। আলোছায়াময় এক ঘেরাটোপ ঘিরে থাকে। জলে নিজের ছায়া দেখি, অনেকক্ষণ স্নানে নামি না। যাকে কখনও স্পর্শ করা যাবে না, সেই দূরবর্তিনী টিকলিকে— যাকে আমি কয়েক পলক মাত্র দেখেছিলাম— সে আমার কল্পনায়, বয়ঃসন্ধির আলো-আঁধারের এক অরণ্যে মায়াবী আলোয় প্রকাণ্ড ঘোড়ার পিঠে সওয়ার হয়ে ধীরে ধীরে অন্যমনে চলে যেত।

নিশিদারোগাকে ভেট দেওয়ার ব্যাপারটা চাপা থাকেনি। গণাদা বলে দিয়েছিল। এরপর নিশিদাদু ঘন ঘন আসতেন। দাদু গরগর করতেন রাগে। ঠাকুমা সযত্নে নিশিদাদুকে মিষ্টি খাওয়াতেন।

॥ ছয় ॥

গলায় বাদামি রঙের কম্ফর্টার জড়ানো, পরনে আধময়লা ধুতি আর শার্ট, কালো, ছোটখাটো চেহারার লোকটিকে দেখে কে বলবে যক্ষ্মারুগি! মনে পড়ে, তাঁর শীর্ণ মুখে একটু কাঠ-কাঠ অপ্রস্তুত হাসি ছিল। কেবল তাঁর চোখ দু'টো ছিল খুব চকচকে, জলভরা চোখের চাউনি তীব্র। এইটুকুই ছিল তাঁর অস্বাভাবিকতা। তিনি ঘোড়ার গাড়ি থেকে নামলেন একদম একা। গাড়োয়ান তাঁর টিনের সুটকেস, রঙিন নতুন শতরঞ্জিতে বাঁধা বিছানা আর গুটি কয়েক পোঁটলা-পুঁটলি কাছারিঘরের বারান্দায় নামিয়ে দিয়ে গেল।

বাড়িসুদ্ধ লোক তাঁকে দেখার জন্য ভিড় করে এল বারবাড়িতে। দিশেহারার মতো তিনি চারি দিকে চেয়ে গলার কম্ফর্টারটা খুলে আবার বাঁধলেন, আর প্রাণপণে সেই কাঠ-হাসি হাসার চেষ্টা করতে লাগলেন।

বড় জেঠিমা চলে যাওয়ার পর থেকেই বাড়ি থমথম করছে। দাদু খুব গম্ভীর। কারও মন ভাল নেই। সেই অবস্থায় মাখনকাকার খুব ভাল অভ্যর্থনা পাওয়ার কথা নয়। তার ওপর যক্ষ্মারুগি।

তিনি প্রণাম করলে দাদু জিজ্ঞেস করলেন, হৈম এল না?

মৃদুস্বরে মাখনকাকা বললেন, না। বাড়িতে বাচ্চাকাচ্চাগুলো আছে—তাদের দেখে কে! আমি একাই এলাম সোনাকাকা।

সবসময়ে দেখাশোনার একজন লোক চাই তো! তুই রুগি মানুষ।

নাচার হলে কেউ এসে পড়বে।

দাদু বিরক্ত হয়ে বললেন, কে আসবে? সকলের সঙ্গেই তো তোর ঝগড়া। অত বড় সংসার ভেঙে আলাদা হয়ে গেলি! সংসার ভাঙার মতো পাপ আছে। লোকবল জনবল কিছু থাকে না। মানুষ একা হয়ে যায়। এখন বিপদের দিনে কে পাশে এসে দাঁড়াবে?

মাখনকাকা লজ্জিত মুখ মাটিতে নুইয়ে রেখে বললেন, দেখি।

দাদু একটিও কথা না বলে খড়মের শব্দ তুলে ভিতর-বাড়িতে গেলেন। ভিড় ভেঙে যেতে লাগল। মাখনকাকা তখনও মাঠে দাঁড়িয়ে, কেউ দেখিয়ে দেয়নি কোনটা তাঁর ঘর, কেউ ডাকেনি তাঁকে ভিতর-বাড়িতে। তাঁর শীর্ণ কাঁধের ওপর দিয়ে প্রবর্তক স্কুলের উঠন্ত দেয়াল আর বাঁশের মাচা দেখা যায়। মাথার ওপর নীল আকাশ, আর পিছনে ব্রহ্মপুত্রের বিশাল বিস্তার। এই পটভূমিতে তাঁকে বড় তুচ্ছ অসহায় এবং একা লাগছিল সেই শেষ বেলার ম্লান আলোয়।

খেলার শেষে যখন ফিরছি তখন অন্ধকার হয়ে গেছে। দেখি তখনও তাঁর বাক্স-বিছানা বারান্দায় পড়ে আছে, তিনি উবু হয়ে বারান্দার ধারে বসে বিড়ি খাচ্ছেন। আমাকে দেখে ডাকলেন, ও খোকা, এখানে কেরাসিন কোথায় পাওয়া যায় বলতে পারো?

কেরাসিন? সে তো সেই বড় কালীবাড়িতে পাওয়া যায়। গদাইকাকার দোকানে।

ইস! সে তো অনেক দূর! তোমার বাড়িতে চাকর-বাকর নেই! কেউ একটু এনে দিতে পারে না? আমি পয়সা দেব।

বাড়ির ভিতরে এসে বললাম, কিন্তু কেউ গা করল না।

কাছারিঘরের বারান্দা বেদখল হয়ে যাওয়ায় মেজো জ্যাঠামশাই পুবের ঘরের বারান্দায় আমাদের পড়াতে বসেছিলেন। রাতে মেজো জ্যাঠামশাইয়ের ইস্কুল থেকে ছুটি পেয়ে বারবাড়ির কচ্ছপের পিঠের মতো ঢালু মাঠে ফুটফুটে জ্যোৎস্নায় নেমে দেখি, ঘাসে শিশির পড়েছে। শরতের প্রথম হিমভাব বাতাসে টের পাওয়া যায়। লেবু ফুলের মৃদু গন্ধ। সেই জ্যোৎস্নায় গা ডুবিয়ে আমাদের বাইরের বারোয়ারি টিউবওয়েল থেকে কলসিতে জল ভরে নিয়ে যাচ্ছে বুড়ি বৈষ্ণবী বিরজা। মাঠের সবচেয়ে উঁচু জায়গাটিতে বসে আছে আমার ছোট পিসিমা, আর তিনজন পিসতুতো দিদি। জ্যোৎস্না ফুটলে তারা মাঝে মাঝে ওইখানে এসে বসে। বাদামের খোলা ভাঙে, আঙুলের ডগায় ঝাল নুন মুখে নিয়ে শিস টানে, কিংবা কখনও গান গায়!

ছুটি পেয়ে জ্যোৎস্নায় আমরা হল্লা করি, নাচি, ডিগবাজি খাই! চোখে পড়ে মাখনকাকার ছাঁচবেড়ার ঘরের ফাঁক-ফোকর দিয়ে আলো আসছে, ঝাঁপের দরজা বন্ধ। বেড়ার ফোঁকরে উঁকি মেরে দেখি তিনি হ্যারিকেন জ্বেলে একটা পুরনো টর্চ-বাতিতে নতুন ব্যাটারি ভরছেন। সামনে খোলা টিনের সুটকেস, বিছানার ওপর কয়েকটা কৌটো, একটা কাঁসার বাটি পড়ে আছে। টর্চে ব্যাটারি ভরে তিনি কাঁসার বাটিতে কৌটো থেকে মুড়ি ঢাললেন, আর একটা কৌটো থেকে নারকোলের তক্তি। তারপর গামছা কাঁধে ফেলে ঘটি হাতে ঝাঁপের দরজা ঠেলে বেরিয়ে এসে আমাদের দেখে তিনি আর্তস্বরে চেঁচিয়ে উঠলেন, কে! কে রে! আমরা দুড়দাড় করে পালালাম।

এরপর থেকে মাখনকাকাকে মাঝে মাঝে দেখতাম টিউবওয়েল থেকে নিজেই পাম্প করে বালতিতে জল ভরে মাথা ধুয়ে নিচ্ছেন। দেখতাম, নিজের থালা-বাটি সামনে সাজিয়ে নিয়ে ঘরের

ঝাঁপটি খুলে রেখে মেঝের পিঁড়িতে বসে অপেক্ষা করছেন কখন ভিতর-বাড়ি থেকে সুদর্শন এসে ভাত দিয়ে যাবে। থালা-বাটি নিয়ে বসে থাকতে থাকতে ধৈর্য হারিয়ে মাঝে মাঝে বিড়ি ধরাতেন। একসময়ে সুদর্শন ভাত নিয়ে আসত, ভিখিরিকে দেওয়ার মতো করে ঢেলে দিয়ে যেত পাতে। খাওয়ার পর তাঁকে কত দিন দেখেছি বাসন মাজবার জন্য কলপাড় থেকে দুর্বল হাতে লম্বা ঘাস ছিঁড়ছেন। বাসন মাজবার সময়ে আমাদের কারও চোখে চোখ পড়লে লজ্জার হাসি হেসে বলতেন, অভ্যাস নেই কিনা, তাই আমার মাজা বাসন পরিষ্কার হয় না। তোমার কাকিমা যা বাসন-কোসন করে রাখে, ঠিক যেন রুপো; ও-সব হাতের গুণ। যক্ষ্মারোগ তাঁকে যে নিঃসঙ্গতার মধ্যে এনে ফেলেছে সেই আত্মীয়তাহীন নিঃসঙ্গতায় বোধ হয় মাঝে মাঝে খুব তীব্রভাবে তাঁর নিজের স্ত্রীর কথা মনে পড়ত। দাদুর মুহুরি সর্বেশ্বরের সঙ্গে গায়ে পড়ে আলাপ করতেন, বুঝলেন খুড়ো, ভেবেছিলাম ফসলের সময়টা গ্রামেই কাটিয়ে তারপর আসব চিকিৎসা করাতে। তত দিনে ধানচালও গোলায় উঠে যেত। কিন্তু এমন ঘন ঘন জ্বর আসতে লাগল—ম্যালেরিয়াকে বলে ওদিক থাক—ডাক্তারও থাকতে ভরসা দিল না। ফসল ওঠার মাথায় মাথায় চলে আসতে হল, নইলে এ-সময়ে প্রতি বছর এক বার করে ঢাকায় যাই সওদা করতে। ফুর্তি-টুর্তি করে আসি।

মাঝে মাঝে রাতে সুদর্শন ভাত নিয়ে গেলে মাখনকাকা খুঁতখুঁত করতেন, বিকেলের দিকে জ্বরটা এল সুদর্শন, ভাত খাওয়া কি ঠিক হবে? দু'-চারখানা রুটি-টুটি হলে—

সুদর্শন চড়া গলায় বলে, এ-বাড়িতে রুটির পাট নেই খুড়োমশাই, বেলন-চাকিও নেই। ও-সব হাঙ্গামা কে করে! কত বড় সংসার দেখছেন তো!

মাখনকাকা হতাশ হতেন। তারপর দেখতাম, ছোট একটা বেলন-চাকি কিনে এনে তেড়া-বেঁকা রুটি বেলে কাছারিঘরের এককোণে ইঁটের উনুনে কাঠের জ্বাল তুলে মাখনকাকা রুটি সেঁকে নিচ্ছেন।

সর্বেশ্বর শুতেন কাছারিঘরের ভিতরে, চাকর-বাকর এবং কয়েকজন কামলার সঙ্গে। হেঁকে সাবধান করতেন, ঘর-দোরে কবে আগুন লাগে মাখন, তার চেয়ে মুড়ি-টুড়ি খেয়ে কাটিয়ে দাও না।

তখন খাল বিল পুকুর থেকে শেষ বর্ষার জল টেনে নিয়ে যাচ্ছে ব্রহ্মপুত্র। ধোপাদের মাঠে নিকুঞ্জর মান্দাস আর চলে না। মাঝে মাঝেই ছানা কাটার মতো আকাশের মেঘ কেটে যায়। হঠাৎ বৃষ্টি থেমে রোদ ওঠে। নতুন বেনারসির মতো ঝলমল করে চারধার। তখন দুঃখিত চিত্তে দাওয়ায় বসে মাখনকাকা গুনগুন করে গান— কপাল মন্দ হলে, লোকে মন্দ বলে, সম্বন্ধ রাখে না সহোদর ভাই—

সেই সময় নিকুঞ্জ, জগদীশ আর রাখালের একসঙ্গে পৈতের দিন পড়ল। তিন-চার দিন আগে থেকে বাড়ি ভরে উঠল আত্মীয়স্বজনে। আমরা অত লোকের মধ্যে দিশেহারা হয়ে ঘুরতে লাগলাম। কেউ পাত্তা দেয় না। সারা দিন চিৎকার চেঁচামেচি, ব্যাপারবাড়ির লোকজনের আনাগোনা। সেই উৎসবে আমরা ক'ভাই-বোন অনাদরে অলক্ষ্যে পড়ে আছি। খাওয়া শোয়ার ঠিকঠিকানা নেই।

গণাদা আর আমি জুড়ি বেঁধে ঘুরি, চুরি করে মিষ্টি-টিষ্টি খাই। আমাদের তেমন কোনও খেলা ছিল না। পুবের ঘরের নিচু চালে উঠে লাফ দিয়ে নীচে পড়ি। নয়তো পেয়ারা গাছের নীচের ডাল ধরে দোল খাই। নদীর পাড়ের প্রবর্তক ইস্কুলের অর্ধসমাপ্ত বাড়িটার এ-ঘর ও-ঘর দৌড়ে এক ছোঁয়াছুঁয়ি খেলা খেলি। আমার আর গণাদার জীবনে তেমন কিছু ঘটে না। তাই বাড়িতে উৎসব হলে আমাদের বড় আনন্দ।

পৈতের দিন সকাল থেকে লোক আসছে। মুহুর্মুহু রিকশা আর ঘোড়ার গাড়ি এসে থামছে। নানা অচেনা লোক তাদের ছেলে-মেয়ে বউ নামে। আমরা নিস্পৃহ চোখে চেয়ে দেখি। সমাগত আত্মীয়স্বজনদের কেউ বা কাছে ডেকে বলে এই বুঝি নরেনের ছেলে! বড় রোগা হয়েছে দেখছি! কোন ক্লাসে পড়ো?... ভাসাভাসা উত্তর দিয়ে সরে আসি।

হঠাৎ একসময়ে ভিড়ের মধ্যে একটু ঠেলাঠেলি পড়ে যায়। বড় জ্যাঠামশাই হন্তদন্ত হয়ে বারবাড়িতে ছুটে যান। তাঁর পিছু পিছু গিয়ে দেখি, একটা প্রকাণ্ড হুডওয়ালা মোটরগাড়ি থেকে নিশিদাদু নামছেন। সঙ্গে ঠাকুরমা, সেই মোটাসোটা ছেলেটা, আর টিকলি। নিশিদাদুর গাড়ি ছিল না। সম্ভবত তাঁকে যারা খাতির করত তাদেরই কারও গাড়ি তিনি ঝোঁকে এনেছিলেন। আমাদের বাড়িতে মোটর গাড়ি আসাটা

একটা বিরল ঘটনা। ছেলেমেয়েরা ভিড় করে সেই গাড়ি ঘিরে রইল। সেই রঙিন ছেলেমেয়েদের ভিড়ের ভিতরেও টিকলি আমাকে এক পলক দেখল। আর এক আনন্দ, তীব্রতর এক দুঃখ, এক দহনজ্বালা আমার শিশুমনকে স্পর্শ করল এসে। আমি আর চোখ তুলতে পারলাম না। এতক্ষণ হারিয়ে ছিলাম ভিড়ের মধ্যে, নিজেকে টেরও পাইনি। টিকলি তাকাতেই মনে পড়ল—আমি বড় রোগা, আমি খেলতে জানি না, ছুটতে পারি না। অকারণ অভিমানে ভরে উঠল বুক। চারি দিকের অনাদর এসে আঘাত করল আমাকে।

জ্বর এলে যেমন একা হয়ে যাই, ধীর পায়ে হেঁটে চলে যাই পশ্চিমের ঘরে দীর্ঘ নির্বাসনে, ঠিক সে-রকমই একা একা ভূত আমাকে পেয়ে বসে। দলছুট করে দেয়। উত্তরে বাস করেন সুন্দর মানুষ সিতিকণ্ঠ, তাঁদের বাগানের এক মস্ত জাম গাছের ছায়ায় একটা বেদির মতো মসৃণ পাথর পড়ে আছে কবে থেকে। সেই পাথরটায় গিয়ে বসি। দুপুরের রোদ গায়ে এসে পড়ে, বাতাসে দোলে গাছের ঝিরঝিরে ছায়া, কাক ডাকে। একটা তক্ষকের ডাক শুনি। ফড়িং লাফিয়ে কাছে আসে, আবার দূরে যায়। বাতাসে নরম আঁশ তুলোর মতো ভেসে বেড়ায়। ক্রমে গভীর, গাঢ়, উজ্জ্বল দুপুর আমার শরীরের মধ্যে জ্বলতে থাকে। টের পাই, আমার বয়স বাড়ছে।

করমচা তলায় পা টিপে টিপে আসে তুলারানী। ঝরে পড়া করমচা ফ্রকের কোঁচড়ে কুড়োতে কুড়োতে মাথা নেড়ে ঝাকড়-মাকড় চুলের ঝাপটা সরাতে গিয়ে দূর থেকে আমাকে দেখতে পেয়ে হাসে। তার নতুন দুধ-সাদা ঝিরঝিরে দাঁতের হাসিটি হেসে চেঁচিয়ে বলে, তোমাদের বাড়িতে যা তেতোর ডাল হয়েছে না গো কুকুভাই, সারা বাড়ি ম ম করছে গন্ধে।

সংবিৎ পেয়ে ধীরে ধীরে ভিতর-বাড়িতে আসি। তখন মুণ্ডিত মস্তক তিন ভাই ভিক্ষা চাইছে। তাদের পরনে গেরুয়া, হাতে দণ্ড আর ঝোলা। সারিবদ্ধ মেয়ে-পুরুষ দাঁড়িয়েছে ভিক্ষা দেওয়ার জন্য। লোক ভেঙে পড়েছে বাড়িতে। উত্তরের বড় ঘরের বারান্দায় মেয়েদের ভিড়। ওই মেয়েদের ভিড়ের দিকে আমি তাকাতে পারি না। কারণ ওইখানে টিকলি রয়েছে। তার পরনে সাদা মেম-ফ্রক, তাতে পাতলা লেস লাগানো, দু'টো বিশাল বিনুনি তার বুকের দু'পাশে ঝুলে আছে, কপালে পশ্চিমা টিপ, চোখে কাজল। সে ঘোড়ায় চড়তে পারে। তার অহংকারী চোখ এখন হয়তো বা আমাকে দেখছে। ঠোঁটে একটু হাসি। সে একটি রোগে ভোগা ছেলের প্রতি করুণা বোধ করছে এখন।

আমি এবার ভিড়ে গা ঢাকা দিতে চেষ্টা করি। এর ওর পায়ের ধাক্কা খেয়ে বলের মতো এদিক-ওদিক গড়িয়ে যাই। বুক জুড়ে এক পিপাসা, শিউরানো রোমকূপ, অন্যমনস্ক চোখ, সারা দিন কেউ আমার খোঁজ নেয় না। একা একা ঘুরে বেড়াই।

পুবের দণ্ডীঘরে তখন তিন নতুন ব্রাহ্মণের নির্বাসন শুরু হয়েছে। জানালা-দরজা বন্ধ। তবু ফুটোফাটা দিয়ে তাদের কার্যকলাপ দেখার জন্য ভিড় কবছে কাচ্চাবাচ্চা। দক্ষিণের ঘরের পিছনে লেবু ঝোপের পাশে এক মালসা চরু আর ফুলের টুকরো নিয়ে দাঁড়িয়ে গণাদা আমাকে ডাকে। কাছে যেতে হি হি করে হেসে বলে, নতুন বামুনের পেসাদ। অনেকটা বেঁচে গিয়েছিল, নিবারণ জ্যাঠার কাছ থেকে চেয়ে এনেছি। খাবি? অনেকটা আছে।

খেতে ইচ্ছে করে না। আমি মাথা নেড়ে বলি, তুই খা।

নতুন বামুনরা পেচ্ছাপ করতে যাবে, উঠোন পেরিয়ে পগারের দিকে সেই করমচা তলায়। পাছে কোনও শূদ্রের মুখ দেখতে হয়, কিংবা সূর্যের আলো চোখে পড়ে, সেই ভয়ে গেরুয়া উত্তরীয়তে তাদের মুখ ঢাকা। নিবারণ জ্যাঠা দণ্ডীঘরের দরজা থেকে আমাকে ডাকেন, যা তো কুকু, হাত ধরে ধরে ওদের নিয়ে যা, করচমচা-তলা থেকে আবার ঘুরিয়ে এনে দিয়ে যাবি। দেখিস, কেউ যেন ওদের না ছোঁয়।

উঠোন পেরিয়ে সকলের চোখের আড়াল হতেই রাখাল আর জগদীশ মুখের ঢাকনা খুলে হি হি করে হাসে। কেবল নিকুঞ্জ ঢাকনা খোলে না। রাখাল আমাকে খোঁচায়, ইস চরু জিনিসটা খাওয়াই যায় না রে, একদম মিষ্টি নেই। বমি-বমি করে। রুক্মিণীর দোকান থেকে রসগোল্লা এসেছে সকালে, পাটাতনে তোলা আছে। পাছ-দুয়ার দিয়ে গিয়ে যদি উঠিস কেউ দেখতে পাবে না। নিয়ে আয় না কুকু।

আমি ওদের দিকে চেয়ে দেখি। কেমন ঈর্ষায় বুক জ্বলে যায়। আজ শ' শ' লোক ওদের দেখেছে, মাটিতে লুটিয়ে প্রণাম করেছে কতজন! গোলকপুরের জমিদারের বউ ভিক্ষে দেওয়ার সময়ে অঝোরে

কেঁদেছিলেন। ওরা উদাসীন সন্ন্যাসীর মতো সব বৈভব উপেক্ষা করে ভিক্ষা চেয়ে চেয়ে হেঁটে গেছে। কী মহান দেখাচ্ছিল তিন কিশোর ব্রহ্মচারীকে। ওরা বুঝি নিজেদের অন্তর্গত সেই মহত্ত্বকে উপলব্ধি করে না!

নাকি করে! নিকুঞ্জর মুখে আমি সেই সত্যিকারের বৈরাগ্যকে দেখেছিলাম। ভিক্ষার সময়ে সে কারও মুখের·দিকেই ভাল করে চেয়ে দেখেনি। তার দূরলগ্ন চোখ অন্য কাকে প্রত্যক্ষ করেছিল। সে সন্ন্যাসীর চোখে চেয়ে ভিক্ষা করে দণ্ডীঘরে চলে গিয়েছিল।

আমার বড় ইচ্ছে হয়েছিল, ওইরকম গেরুয়া পোশাক পরে উদাসী চোখে হেঁটে যাই। যা আমার এখনকার চেহারা তা নয়, লোকে আমার অন্য এক রূপ দেখুক, যার মধ্যে মহত্ত্বের স্পর্শ আছে। আছে পৌরুষ এবং বৈরাগ্য।

গণাদা রসগোল্লা চুরি করে আনে, হাতের কোষে নিয়ে আসে পায়েস কিংবা মাছের পেটি। সারা দিন ধরে খায়। কখনও দক্ষিণের লেবু তলায়, কখনও পুবের বাগানে, কখনও বা কাছারিঘরের পিছনে দাঁড়িয়ে তাকে খেতে দেখি। অন্য সব উৎসবের সময়ে এ-রকম আমিও কত খেয়েছি। আজ ইচ্ছে করছিল না। গণাদার চোখে চোখ পড়লেই সে চোখ ছোট করে হাসে, কাছে এসে বলে, জালের আলমারিতে এত খেজুর। খাবি কুকু? এখন বড় ঘরে ঠাকুমা নেই।

আমি মাথা নাড়ি। আমার ভিতরটা খাওয়ার কথায় বমি বমি করে। শরীরে জ্বর আসবার আগের মতো শীতভাব।

যখন বেলা গড়িয়ে গেছে অনেক, বেশির ভাগ লোকেরই খাওয়া শেষ হয়ে ধোয়ামোছা চলছে, তখন সবার শেষে নেমন্তন্ন খেতে এলেন সুন্দর মানুষ সিতিকণ্ঠ, নীল সাইকেলখানা থামালেন বারবাড়িতে। রূপ ঝরে পড়ল। সাদা পাঞ্জাবি আর ধুতি, পাঞ্জাবিতে সোনার বোতাম, কাঁধে চওড়া পাড়ের মটকার উড়ুনি। আঙুলে পোখরাজের আংটি চমকাচ্ছে।

তাঁকে খেতে বসানো হল বড় ঘরের বারান্দায়। একা খাচ্ছিলেন সিতিকণ্ঠ। তাঁর অসামান্য সৌন্দর্যে সমস্ত বাড়িটা ভরে উঠেছিল যেন। মেয়েদের মহলে উত্তেজিত খবর ফিসফিসিয়ে রটে যায়— সিতিকণ্ঠ...সিতিকণ্ঠ... সেই যে সুন্দর মানুষটা!

এ-রকমই বিস্তৃত ছিল তাঁর রূপের খ্যাতি। মেয়েরা দরজায়-জানালায় ভিড় করে তাঁকে দেখতে লাগল। বাজারে, আমাদের অন্নপূর্ণা ভাণ্ডারের কাছেই সিতিকাকার খেলার সরঞ্জামের দোকান। সে-দোকানে ভিড় হয় খুব। সিতিকণ্ঠের রূপ অনেককে টেনে আনে। সিতিকণ্ঠও জানতেন তাঁর রূপকে ব্যবহার করতে। বারবার দেখেছি, সিতিকণ্ঠ নিমন্ত্রণে আসেন সবার পরে, যাতে ভিড়ের ভিতরে তাঁর রূপ হারিয়ে না যায়।

উঠোনের পুব দিকে হাঁসের ঘরের ওপর এক পা তুলে দাঁড়িয়ে সিতিকণ্ঠের খাওয়ার সুন্দর ভঙ্গিগুলো দেখি। কী সুন্দর সিতিকণ্ঠ নামে মানুষটা। কী মুখ-চোখ, কী রং, মাথায় কেমন সারবন্ত বাগানের ফলনের মতো একরাশ ঘেঁষ, কালো কুচকুচে ঢেউ-চুল।

কেউ কেউ সিতিকণ্ঠ হয়, কেউ কেউ তা হয় না। তবু সারা দিন জ্বর-বিকারের মতো আমার মন প্রার্থনা করে, আমাকে সিতিকণ্ঠের মতো সুন্দর করো।

শেষ বেলার বারবাড়ির বারান্দায় নিজের থালাবাটি সাজিয়ে বসে আছেন মাখনকাকা। সুদর্শন তখনও তাঁর ভাত দিয়ে যায়নি। আমাকে দেখে ডাকেন, বলেন, আজ কী কী রান্না হল তোমাদের?

আপনি খাননি?

মাখনকাকা লজ্জা পান, বলেন, ব্যাপারের বাড়ি তো! ভুলেই গেছে বোধ হয়। আমি ক্ষয়কাশের রুগি। ভিতর-বাড়িতে গেলে আবার কে কী মনে করবে। তা তুমি একটু বলবে নাকি খোকা সুদর্শনকে? খিদেটা মরে গেল, পিত্তি পড়ছে।

ব্যস্ত সুদর্শনকে গিয়ে বলতেই সে ঝেঁঝে ওঠে, হবে, হবে, এখনও তো সকলের খাওয়া হয়নি। সারা দিন আমরাও দাঁতে খড়কে কাটিনি।

আস্তে আস্তে বেলা পড়ে আসে। উৎসবের ভিড় আলগা হতে থাকে। অনেকেই বিদায় নিয়ে চলে যাচ্ছে। বারবাড়িতে আমরা মোতায়েন আছি। যখন যার দরকার, তখন গিয়ে রিকশা বা ঘোড়ার গাড়ি ডেকে এনে দিই।

পশ্চিমের পগার পাড়ে একটি নিঃশব্দ অগ্নিকাণ্ড ঘটিয়ে বেলা শেষ হয়ে আসে। করমচার দীর্ঘ ছায়া বারবাড়ি পর্যন্ত চলে আসে। তারপর অসীমের দিকে চলে যেতে থাকে। সেই ছায়াই ক্রমে সন্ধ্যা আনে, আনে রাত্রিকে। এ-দৃশ্য আমি কত বার দেখেছি।

ঠিক সেই সময়ে বারবাড়ির মাঠ ধরে নিশিদাদু বেরিয়ে এলেন। সঙ্গে সেই মোটা ছেলেটা, একটু তফাতে নিশিঠাকুমা আর টিকলি, বড় জ্যাঠামশাই সসম্ভ্রমে তাঁদের মোটর গাড়ি পর্যন্ত এগিয়ে দিলেন। তাঁরা গাড়িতে উঠলে সুদর্শন প্রকাণ্ড পেতলের টিফিন ক্যারিয়ারটা ভিতর বাড়ি থেকে বয়ে আনল। গিয়ে দাঁড়াল গাড়িটার কাছে।

গণাদা ফিসফিস করে আমার কানে কানে বলে, নিশিদাদুর ভেট।

নিশিদাদু মৃদু আপত্তি করতে থাকেন, এ-সবের কী দরকার ছিল! অ্যাঁ? এ-সবের...

এক ভিড় মানুষজন দৃশ্যটা দেখছে। শুনতে পাই, টিকলি চাপা ধমক দিয়ে বলছে, আমরা অনেক খেয়েছি, আর লাগবে না। দাদু, এ-সব নিয়ে যেতে বলো।

নিশিদাদু সে-কথায় কান না দিয়ে ড্রাইভারকে বলেন, কুমুদ, টিফিন ক্যারিয়ারটা তুলে নাও তো। বেচারা কষ্ট করে বয়ে আনল। তারপর বড় জ্যাঠামশাইকে উদ্দেশ করে বলেন, বীরেন, বেশ খাইয়েছ তোমরা—বেশ। মাছটা কোথা থেকে আনিয়েছিলে বলো তো! মোহনগঞ্জ থেকে? ঘণ্টটায় বাপু ঝাল কিন্তু কম হয়েছিল...

মেঘের মতো গুর গুর করে ডেকে ওঠে মোটর গাড়িটা। মোরগের মতো কোঁকর কোঁ হর্ন দেয়। মোটর গাড়ির পিছু পিছু আমরা ছুটতে থাকি, আমাদের প্রিয় খেলা; ধুলো এসে মুখ ঢেকে দেয়। পোড়া পেট্রলের গন্ধ আসে নাকে। বড় রাস্তা ধরে অনেক দূর পিছু নিই। ক্রমে মোটর গাড়ির পাল্লা বেড়ে যায়। শেষবারের মতো দেখতে পাই, গাড়ির জানালা দিয়ে একখানা শ্যামলা হাত একটুখানি বেরিয়ে আছে, কৌতূহলে এক-আধবার পিছু ফিরে দেখছে সুন্দর একখানা মুখ। তারপর তারা ধুলো আর দূরত্বের ভিতরে অদৃশ্য হয়। আমরা ফিরে আসি। ফেরার পথটি বড় একা লাগে। ঘুরে-ফিরে মনে পড়ে— আমি বড় রোগা, আমি বড় দুর্বল, আমি কিছু পারি না।

নিকুঞ্জরা দণ্ডী ভাসিয়ে আসার কয়েক দিন বাদে একদিন আমি নিকুঞ্জকে গিয়ে বলি, আমাকে গান শেখাবি নিকুঞ্জভাই?

নিকুঞ্জ উদাস গলায় বলে, আমি গানের কী জানি!

শেখা না। তুই কত গান জানিস।

শিখে কী হবে?

ঠিকঠাক উত্তর দিতে পারি না। আমাকে একটা কিছু হয়ে উঠতে হবে। যেমন করেই হোক। নইলে আমার মন কাঠকুড়ুনির মতো ঘুরে ঘুরে দুঃখ কুড়িয়ে আনবে। অহরহ ভ্রমণরত দুঃখ-আহরণকারী আমার মনকে আমি একটা খেলনা দিতে চাই। সে খেলুক গান নিয়ে।

কয়েক দিন নিকুঞ্জর পিছনে পিছনে ঘুরি। তার সঙ্গে গলা মিলিয়ে গাইবার চেষ্টা করি। গলা মেলে না। নিকুঞ্জ হাসে, বলে, তোর গলায় সুর নেই।

চোখে জল চলে আসে। মন উদাস লাগে।

তবু ধৈর্য হারাই না। সাহস করে এক দিন বড় জ্যাঠামশাইকে গিয়ে ধরি, আমি আপনার কাছে বাঁশি শিখব।

জ্যাঠামশাই ভারী অবাক হন, বাঁশি শিখবি! কেন?

আমার ইচ্ছে করে।

আমার নিরীহ জ্যাঠামশাই চিন্তিত মুখে একটু ভেবে বলেন, বাঁশি-টাশি তোর দাদু পছন্দ করেন না। তা ছাড়া ওতে বুকের দোষ হয়। আমিও কতকাল বাজাই না!

তবু জ্যাঠামশাই দোমনা হয়ে পড়েন। তিনি তখন আর গান লেখেন না। বাঁশি তাঁর বারণ।

গ্রামোফোনও কদাচিৎ শোনেন। শিল্পকর্মহীন জ্যাঠামশাই ক্রমে ক্রমে সাধারণ দোকানদার হয়ে যাচ্ছেন। বোধ হয় সে রকম হতে তাঁর ভাল লাগে না। যা তাঁকে ছেড়ে যাচ্ছে তাকে ধরে রাখার জন্য তাঁর মন ব্যাকুল হয়। আমি বাঁশি শিখতে চাই জেনে তিনি তাই মনে মনে অস্থির হন। যদি তাঁর বাঁশি আমি তুলে নিতে পারি তবুও খানিকটা তাঁর শিল্পকর্মের অস্তিত্ব পৃথিবীতে থেকে যাবে। তাই কয়েক দিন পর জ্যাঠামশাই আমাকে দক্ষিণের ঘরে ডেকে নিয়ে কাচের আলমারি খুলে চমৎকার বড় একখানা আড়বাঁশি বের করে দিলেন। কী মসৃণ সে-বাঁশির গা, তাতে এখানে সেখানে রুপোর তার জড়ানো।

জ্যাঠামশাই বাঁশিতে ফুঁ দিয়ে ফুঁ দিতে শিখিয়ে দিলেন।

আমি ফুঁ দিলাম। শব্দ হল না।

সে-বছরই নিশিদাদু অন্য মহকুমায় বদলি হয়ে গেলেন।

## ॥ সাত ॥

কাছে-ধারে দুই জমিদার বাড়িতে দু'টো পুজো হয়, আর কালীবাড়িতে। সে-বার নিবারণ জ্যাঠার ছেলে সিধু একটা দেড়হাত দুর্গামূর্তি নিয়ে এল ষষ্ঠী পুজোর দিন। গুদারঘাটে শম্ভুগঞ্জের কারিগররা মূর্তি বেচতে নিয়ে আসে। ছোট ছোট পুতুলের মতো দুর্গামূর্তি। তাতে চালচিত্র নেই বটে, কিন্তু কার্তিক-গণেশ লক্ষ্মী-সরস্বতী সব আছে বাহনসুদ্ধ। বোধ হয় ঘাট থেকেই মূর্তিটা চুরি করে এনেছিল সিধু। দুর্গামূর্তি দেখে বাড়িতে মহা শোরগোল উঠল। সবাই জানে মূর্তি আনলেই পুজো করতে হবে, আর এক বার পুজো করলে সেটা দাঁড়াবে বছরওয়ারি। নিবারণ জ্যাঠার খাওয়ার সংস্থান নেই, অন্যদের পুজো করে তাঁর সংসার চলে কায়ক্লেশে। তিনি হেঁকে বললেন, যেখান থেকে এনেছিস ফিরিয়ে দিয়ে আয়। মূর্তি কাঁধে বারবাড়িতে ঢ্যাটা সিধু দাঁড়িয়ে রইল। গেল না। আমার ঠাকুমা বেরিয়ে এসে বললেন, বছরকার দিনে মূর্তিটা এনে ফেলেছে, এখন ফিরিয়ে দিলে যদি বাড়ির কারও অকল্যাণ হয়! তার চেয়ে নিবারণ বরং দুটো ফুল বেলপাতা ফেলে দাও।

নিবারণ জ্যাঠা বিব্রতমুখে বললেন, কিন্তু এ তো আব এক বারের ব্যাপার নয় মাঐমা। বছর বছর চলবে যে।

ঠাকুমা তাঁর আঁচলের চাবির ঝনাৎ শব্দ করে বললেন, চলে চলুক। বারবাড়িতে দুর্গাপুজো হচ্ছে এ-রকম একটা স্বপ্ন আমি ক'দিন আগে দেখেছি। কিছু খরচাপাতি আমি দেবোখন, তুমি পুজো করো।

তখন হঠাৎ নিবারণ জ্যাঠা চুপ করে কিছুক্ষণ বিড়বিড় করলেন। তাঁর মুখ-চোখ লাল হয়ে গেল। চোখ দিয়ে টপটপ করে জল পড়তে লাগল। তারপর 'জয় মা' বলে তিনি চেঁচিয়ে কেঁদে উঠলেন। সিধুর কাঁধ থেকে মূর্তি কেড়ে নিজের কাঁধে নিয়ে খানিকক্ষণ মহানন্দে নৃত্য করলেন।

সেই দিনই সন্ধের মধ্যে বাড়ির কামলারা, নিবারণ জ্যাঠা, সর্বেশ্বর, সিধু আর মাখনকাকা সবাই মিলে বাববাড়িতে বেশ বড়সড় মণ্ডপ দাঁড় করালেন। ইট সাজিয়ে, মাটি লেপে মূর্তির বেদি তৈরি হয়ে গেল। আমরা কাঁঠালের মাছির মতো মণ্ডপঘরের আশেপাশে বিকেল থেকে লেগে আছি।

পেচ্ছাপের অসুখটার পর থেকেই দাদুর মেজাজ বড় খিটখিটে হয়ে গিয়েছিল। ষষ্ঠী পুজোর দিন সকালে কোথায় একটা ধানজমি দেখতে গিয়েছিলেন, ফিরলেন সন্ধেবেলায়। পুজোর ব্যাপার দেখেশুনে ভয়ংকর খেপে গিয়ে বড় ঘরের বারান্দায় দাঁড়িয়ে চেঁচামেচি করলেন কিছুক্ষণ। তার ফলে সমস্ত বাড়িটা নিঝুম হয়ে গেল। মণ্ডপঘরে যারা কাজ করছিল তারা প্রতিমার মতোই নিশ্চল দাঁড়িয়ে রইল। বোঝা গেল, পুজো হবে না। কিছুক্ষণ পরে দাদু তাঁর পুবমুখো ইজিচেয়ারে বসে আধ-অন্ধকারে তামাক টানতে লাগলেন। সুদর্শন বাতাস দিয়ে মশা তাড়াতে লাগল। পুজোর ব্যাপারে আর এগোনো উচিত হবে কি না জিজ্ঞেস করতে নিবারণ জ্যাঠামশাই ভিতরের উঠোনে এসে ম্লানমুখে নামাবলী গায়ে দাঁড়িয়ে আছেন। ঠাকুমা বড় ঘর থেকে বেরিয়ে এসে কয়েকটা কাঁচা টাকা তার হাতে দিয়ে বললেন, কাউকে পাঠিয়ে আমাদের দোকান থেকে বাড়তি হ্যাজাকটা আনিয়ে নাও, আর বাদ্যকারদের খবর দাও আজই যেন আসে। শুনে আমার নাস্তিক দাদু বাঘের মতো একটু গরগর করলেন, কথা বললেন না।

বড় জ্যাঠাইমা চলে যাওয়ার পরই বাড়িটা কেমন ঝিমিয়ে পড়েছিল। মুষড়ে পড়েছিলেন আমার দাদু। কাকাকে আমি কদাচিৎ বিষণ্ণ দেখেছি, যদিও তিনি গম্ভীর মানুষ ছিলেন। কিন্তু সেদিন রাত্রে তিনি শিবপদকে লাথি না মারলে যে জ্যাঠাইমা চলে যেতেন না এটা বুঝতে পেরে তিনি কয়েক দিন খুব বিষণ্ণ ছিলেন।

আমরা অনেকটা রাত পর্যন্ত হ্যাজাকের জন্য অপেক্ষা করে ভিতর-বাড়ি থেকে ভাত খাওয়ার ডাক আসাতে কোনওক্রমে কয়েক গ্রাস খেয়ে আবার গিয়ে দেখি, দিনের আলোর মতো হ্যাজাক জ্বলছে। আর সেই হ্যাজাক টুলের ওপর রেখে মাটিতে হাঁটু গেড়ে বসে নিবিষ্ট মনে পাম্পের পর পাম্প দিচ্ছেন আমার কাকা। বাদ্যকাররা এসে একটু দ্যাটাং ট্যাটাং শব্দ করতেই খড়মের শব্দ তুলে ভিতর-বাড়ি থেকে বেরিয়ে এলেন দাদু, হেঁকে বললেন, কী বাজাস তোরা ট্যাং ট্যাং করে। গা-গতর দিয়ে বাজা। বাদ্যকাররা প্রাণপণে বাজাতে লাগল। হ্যাজাকের আলোয় দাদুর মুখ খুব উজ্জ্বল দেখাল। দেখি, কাকার বিষণ্ণতা কেটে গেছে। মাখনকাকা যক্ষ্মারুগি—তাঁর ধারে-কাছে কেউ ঘেঁষে না। সারা দিন তিনি তাঁর এক ঘরের সংসারে আপনমনে থাকেন। কিন্তু সেদিন দেখি কোমরে র‍্যাপার আর গলায় কম্ফর্টার জড়িয়ে তিনি মণ্ডপের কাজে ভীষণ ব্যস্ত। রোগমুক্ত স্বাভাবিক মানুষের মতোই তাঁকে দেখাচ্ছিল। মেজো জ্যাঠামশাই সাইকেলের ক্যারিয়ারে কয়েক থাক রঙিন কাগজ আর হ্যান্ডেলে ঝুলিয়ে কয়েকটা ঘট নিয়ে এলেন। পুন্নি, বুনু, আমার পিসতুতো দিদিরা বসল কাগজ কেটে শিকলি বানাতে। ঠিক সেই সময়ে, দাদু আমার দিকে চেয়ে ভ্রূ কুঁচকে বললেন, তুমি আবার এই হিমে বাইরে কেন? জ্বর হলে পুজোটায় ঘরে আটকে থাকতে হবে। যাও গিয়ে শুয়ে পড়ো।

বাইরের হ্যাজাকের আলো আর বাজনার শব্দ থেকে বিষণ্ণ মনে বিদায় নিয়ে ভিতর-বাড়ির উঠোনে এলে এক নিঝুম আলো-আঁধারি চোখে পড়ে। সাদা উঠোনে জ্যোৎস্না গড়িয়ে যাচ্ছে। প্রকাণ্ড উঁচু কয়েকটা গাছের ছায়া ছড়িয়ে আছে এদিক-ওদিক। হঠাৎ সেই নিঝুমতায় পা দিয়ে দলছুট, রোগগ্রস্ত নিজেকে বড় বেশি টের পাই। চোখে জল আসে। তবু নিঃশব্দে পশ্চিমের ঘরে গিয়ে লণ্ঠনের কমিয়ে রাখা পলতে বাড়িয়ে দিই, তারপর শুয়ে শুয়ে মশার পনপন্ আর দূরের ঢাকবাদ্যি, কচি গলার চেঁচামেচি শুনি। পাশেই রান্নাঘর থেকে ডালে ফোড়ন দেওয়ার গন্ধ আসে। বড় ঘরের বারান্দা থেকে ঠাকুমা আর লেংড়ি ঠাকুমার গলার আওয়াজ পাই। কে যেন বারবাড়ি থেকে সাইকেল চালিয়ে ভিতরের উঠোনে এল, সাইকেলের চেন ছাড়ার আওয়াজ পাই। মেজো জেঠিমা বড় ঘরের প্রকাণ্ড টিনের বাক্স খুলে পুজোর জন্য বাসন-কোসন নামাচ্ছেন। বড় পরাত, তামার থালা, রেকাব, ভোগের হাঁড়ি, কড়াই। ঘরে শুয়ে এইসব টের পেতে পেতে একটা স্বাভাবিক জীবনের জন্য বড় হিংসে হয়। রাতে মাঝে মাঝে ঘুম ভাঙে, আর টের পাই, মা-বাবা কেউ শুতে আসছে না, অনেক রাত পর্যন্ত বাড়িময় পুজোর নানা আয়োজন চলছে।

বড় জ্যাঠামশাইকে দেখতাম অন্নপূর্ণা ভাণ্ডার বন্ধ করে এসে দক্ষিণের ঘরের অন্ধকারে চুপ করে বসে আছেন। তিনি আর বাঁশি বাজাতেন না। গান লিখতেন না, কলের গান শুনতেন না। কেবল অন্ধকারে বসে হাতপাখায় মশা তাড়াতেন। নিঃসঙ্গ মানুষ আমার বরাবর ভাল লাগে। এতকাল ভিড়ের মধ্যে আলাদা করে জ্যাঠামশাইকে কখনও দেখিনি। স্ত্রৈণ মানুষটি কখনও তাঁর অবাধ্য ছেলেদের কাছ থেকে সম্মান পেতেন না। জেঠিমা ছেলেদের সামনেই তাঁকে শাসন করতেন। পৃথিবীতে সম্ভবত তারা সুখী যারা স্ত্রীর বশীভূত নয়। সে হিসাবে জ্যাঠামশাই সুখী ছিলেন না। জেঠিমা যাওয়ার সময়ে শ্বশুর শাশুড়ি কিংবা স্বামী কারও অনুমতি নিয়ে যাননি। বলে যাননি কবে আসবেন। তবে বোঝা যাচ্ছিল জ্যাঠামশাই আলাদা বাসা না করলে তিনি এ-সংসারে ফিরবেন না। জ্যাঠামশাইয়ের সে সাধ্য ছিল না। তাই তিনি নিজের অসহায়তাকে সঙ্গী করে দক্ষিণের ঘরের অন্ধকারে বসে হাতপাখায় মশা এবং দুশ্চিন্তা তাড়ানোর চেষ্টা করতেন। সংসারে স্ত্রৈণ মানুষের সমাদর কম, কেউ সমীহ করে না। জ্যাঠামশাইকে আমরা কেউ ভয় পেতাম না। চাকর-বাকররা এক ডাকে সাড়া দিত না। জেঠিমা চলে যাওয়ার পর প্রায়ই দেখতাম রাতে ফিরে তিনি তাঁর ঘরের হ্যারিকেনে নিজে হাতে তেল ভরছেন, কিংবা বিছানা ঝাড়ছেন, নিজের কাপড় ধুয়ে মেলে দিচ্ছেন। অন্নপূর্ণা ভাণ্ডারের পুজোর মাল কেনার জন্য তিনি ক'দিন আগে কলকাতা গিয়েছিলেন, ফেরার সময়ে মালসুদ্ধ একটা ট্রাঙ্ক হারিয়ে যায়। প্রথমে

ঘটনাটা তিনি চেপে রেখেছিলেন। কিন্তু দোকানের কর্মচারী সুরেশকে ডেকে এক দিন দাদু কী মালপত্র কেনা হয়েছে জিজ্ঞেস করায় সুরেশ ঘটনাটা বলে দেয়। দাদু জ্যাঠামশাইকে ডেকে পাঠালেন। তিনি কৈফিয়ত দিলেন যে, মালপত্র বেশি থাকায় পুজোর ভিড়ে সব এক কামরায় তোলা যায়নি। বুক না করে মালগুলো তিনি এমনিতেই নিয়ে আসছিলেন। রেল কোম্পানিকে ফাঁকি দেওয়ার জন্যও মালগুলো বিভিন্ন কামরায় তোলা দরকার ছিল। তিনি আর সুরেশ ছিলেন দুটো ভিন্ন কামবায়। সুরেশের কামরা থেকেই ট্রাঙ্কটা হারিয়ে যায়। ঘাটে স্টিমার পেরোনোর সময়ে সেটি আর খুঁজে পাওয়া যায়নি। সুরেশ অন্য রকম কথা বলল। তার কামরায় মোট চারটে ট্রাঙ্ক ছিল, চারটেই নেমেছে। পঞ্চম ট্রাঙ্ক তার কামরায় ছিল না, তোলাই হয়নি। জ্যাঠামশাইকে এ-ব্যাপারে কেউই বিশ্বাস করেনি। দাদুও নয়। তিনি বললেন, সুরেশ সাবধানী লোক। ট্রাঙ্ক যদি হারিয়েই থাকে তবে তা তোমার হেফাজত থেকে গেছে। এর আগেও তুমি একটা গাঁট হারিয়েছিলে। কোনও ব্যাপারেই তোমার মন নেই। কত টাকার মাল ছিল সেই ট্রাঙ্কে?

হাজার টাকা। জ্যাঠামশাই ইতস্তত করে বললেন।

দাদু একটা শ্বাস ছেড়ে বললেন, ঠিক আছে, সেই হাজার টাকার মালের রসিদ আমাকে এনে দাও।

রসিদ দোকানে জমা আছে।

আমাকে যখন হোক দেখিয়ো। আমি দেখতে চাই ঠিক কত টাকার মাল ছিল।

সেই রসিদ আর জ্যাঠামশাই দেখাতে পারেননি। দাদু মাঝে মাঝে তাগাদা দিতেন, যেমন অবিশ্বাসী কর্মচারীকে লোকে জিজ্ঞাসাবাদ এবং সন্দেহ করে, ঠিক তেমনই করতেন।

অষ্টমী পুজোর দিন সন্ধেবেলা সদ্য আরতি শুরু হয়েছে, মণ্ডপ ভেঙে পড়ছে লোকে। ঢাকের আওয়াজে নিজের বুকের মধ্যে ধুপ ধুপ শব্দ হচ্ছে। ঠিক সেই সময়ে দাদুর চিৎকার শুনে ভিতর-বাড়িতে এসে দেখি, দাদু পুবমুখের ইজিচেয়ারে সটান সোজা হয়ে বসে, তাঁর পায়ের কাছে বারান্দায় বসে আছেন জ্যাঠামশাই। দাদু চেঁচিয়ে বাড়ি মাথায় করে বলছেন, তুমি স্ত্রীকে শাসন করতে পারো না, ছেলেদের শাসন করতে পারো না, তোমার আত্মশাসনও নেই। যার নিজস্ব জীবিকা নেই তার চরিত্রও থাকে না। তুমি কি মনে করো, হাজার টাকার মাল হারিয়ে গেল, আর তার রসিদও পাওয়া গেল না—এটা খুব বিশ্বাসযোগ্য কথা! আমি জানি, তুমি স্ত্রীর চাপে পড়ে আমার টাকা ভেঙে নিজের আখের গুছিয়ে নেওয়ার চেষ্টা করছ। নইলে বউমা বাপের বাড়িতে গিয়ে কোন ভরসায় বসে থাকে? সে জানে না যে তার অপদার্থ স্বামী তার শ্বশুরের ওপর নির্ভরশীল! অত সাহস তবে তার কোথা থেকে হয়?

ঠাকুমা দাদুকে থামানোর চেষ্টা করছিলেন। দাদু তাঁকে ধমকে সরিয়ে জ্যাঠামশাইকে বললেন, তুমি সংসার ভাঙার চেষ্টা করছ। আমি জানি, তোমার দিক থেকেই এ-সংসার ভাঙবে।

অল্প একটু জ্যোৎস্না নারকোল গাছের ডগা ছুঁয়ে জ্যাঠামশাইয়ের মুখে এসে পড়েছে। অধোবদনে তিনি চুপ। মাটিতে একখানা হাতের ভর রেখেছেন। উৎসবের বাড়ির ভিড় চরিত্রভ্রষ্ট জ্যাঠামশাইকে দেখছে, যেমন হারাণীকে দেখেছিল।

বাইরের মণ্ডপে তখন সর্বস্ব ভুলে মাখনকাকা ধুপচি নিয়ে নাচছেন। তাঁর খালি গা, পাকসাট মেরে পরা ধুতি, মুখে বিভোর একটু হাসি। নিজের রোগ, শোক, বিরহ এবং মৃত্যু নিবেদন করে দিতে চাইছেন দেড় হাত মাটির প্রতিমাকে। তাঁর চোখ দিয়ে জল গড়াচ্ছিল। তাঁর গলায় একটা সোনার হার, তাতে একটা মাদুলি দুলছে। হাতে তাগায় বাঁধা তাবিজ-কবচ, বুকের হাড়পাঁজরা গিজগিজ করে ফুলে উঠছে। নাচতে নাচতে বোধ হয় তাঁর কান থেকে ঢাকের আওয়াজ মুছে গিয়েছিল। বেতালে পড়ছিল পা, মাথা অবসন্ন ভাবে লটকে পড়ছে। তবু এমন বিভোর একটা ভাব ছিল তাঁর সেই নাচে যে, কেউ হাসল না। সিধু তাঁর সঙ্গে ঘুরে ঘুরে ধুপচিতে ধূলিকণার মতো ধূপ গুগ্‌গুল ছুড়ে দিচ্ছিল। মণ্ডপ ধোঁয়ায় অন্ধকার করে দিয়ে মাখনকাকা নাচছিলেন আর নাচছিলেন। যতক্ষণ না সত্যিই টলে গেল তাঁর শরীর ততক্ষণ নাচলেন। তারপর এক সময়ে হঠাৎ দু' হাতের দুই ভারী ধুপচি পর পর একে একে খসে পড়ল, ছিটিয়ে পড়ল আগুন। সেই আকীর্ণ জ্বলন্ত অঙ্গারের মধ্যে মাখনকাকা উপুড় হয়ে পড়লেন। হইহই করে

লোকজন গিয়ে তাঁকে ধরল, তুলে নিয়ে শুইয়ে দিল তাঁর ছাঁচবেড়ার শূন্য ঘরে। দুপুরে আমার কাকা নগেন্দ্রনাথ নিজের হাতে পাঁঠা বলি দিয়েছিলেন। সেই বলিদান দেখে বড় খুশি হয়েছিলেন মাখনকাকা, মুখ চোখাচ্ছিলেন সারা দিন। কীভাবে মাংস রান্না করলে ভাল হয় সে-বিষয়ে বিস্তর আলোচনা করেছিলেন সর্বেশ্বরের সঙ্গে। দুপুরে দু'-এক টুকরো মাংস খেয়ে বললেন, পেঁয়াজ রসুন ছাড়া কি মাংসের স্বাদ হয়! এ-সব ধনেবাটা জিরেবাটা দিয়ে পুরুতবাড়ির রান্না আমি খেতে পারি না। কয়েক টুকরো মাংস রইল, রাতে নিজে জারিয়ে নেব। এই বলে সযত্নে এঁটো মাংস তুলে রেখেছিলেন, অবশেষে সেই রাত্রে তাঁর খাওয়াই হল না। পরদিন নবমী পুজোর সকালে দেখা গেল, তাঁর প্রবল জ্বর, আর খুব কাশছেন। চোখ দু'টো টকটকে লাল, মুখে সেই প্রথম দিনের অপ্রস্তুত কাঠ-কাঠ হাসি। এই প্রথম আমরা তাঁর অসুখ বুঝতে পারলাম। নইলে এত দিন তাঁর চলা-ফেরা সুস্থ মানুষের মতোই ছিল, যা দেখে আমরা যক্ষ্মারোগের ভয়াবহতা সম্পর্কে বিশ্বাস হারাচ্ছিলাম।

প্রতি মুহূর্তেই ছিল আমার জ্বর আসার ভয়। এক পা ফেলে আর-এক পা ফেলতে যাচ্ছি—সেই এক পদক্ষেপের সময়টুকুতেও আমি ভাবতাম হয়তো এক্ষুনি সেই শিরশিরে শীতভাব টের পাব। কত বার মাঝপথে খেলা ছেড়ে উঠে গেছি বিছানায় পশ্চিমের ঘরে। নির্জনে নিজের হাতে শ্বাস ফেলে ফেলে দেখছি জ্বর এল কি না। উত্তুরে বাতাসে গা একটু শিউরে উঠলেই মন বিষণ্ণতায় ডুবে যেত। পুজোর তিনটে দিন উৎসবের মধ্যেও তাই পুরনো কাঁটার মতো বিঁধে থাকা একটু ভয় সবসময়ে আমার মনে জেগে থাকত। ভাসানের দিন প্রতিমা বিসর্জনের পর আমরা এসে শূন্য মণ্ডপে ভিড় করে বসলাম শান্তিজলের ছিটে নেওয়ার জন্যে। মুড়িসুড়ি দিয়ে পা ঢেকে বসেছি, নিবারণ জ্যাঠা আম্রপল্লবের জল তুলে ছিটিয়ে দিচ্ছেন। সেই সামান্য জলকণা গায়ে পড়তেই সমস্ত শরীর শিউরে উঠল, কেঁপে উঠল থির থির করে। কোথা থেকে এক অদ্ভুত বাতাস এল হিমভাব নিয়ে। আমি আপনমনে ক্লিষ্ট একটু হাসলাম মাত্র। ঠিক ছিল, শান্তিজলের পর মেজো জ্যাঠামশাইয়ের সঙ্গে আমি যাব গোলকপুরের জমিদার বাড়িতে বিজয়া সারতে। প্রতি বছর সে-বাড়িতে এই দিনে মুক্তাগাছার বিখ্যাত মণ্ডা আসে। তার বদলে দলছুট আমি বারবাড়ি থেকে একা একা ভিতরের উঠোন পেরিয়ে চলে এলাম পশ্চিমের ঘরে। ধীর পায়ে।

## ॥ আট ॥

পুকুরের দক্ষিণে মিত্তিরদেব পোড়ো ভিটে। ভাঙা, শ্যাওলা-ধরা ইটের পাঁজা স্তূপ হয়ে আছে। আগাছায় ডুবে যাচ্ছে আস্তে আস্তে। গাছ কেটে মানুষ তার বসত তৈরি করে। প্রতিবাদহীন গাছেরা তা মেনে নেয়। কিন্তু অপেক্ষা করে থাকে। এক দিন মানুষ মরে, তার বসতবাড়ি পড়ে থাকে। তখন অলক্ষ্যে বেদখল করা ভূমি আস্তে আস্তে এগিয়ে এসে নিঃসাড়ে দখল করে গাছেরা। নিবিড় ভালবাসায় সব ডুবিয়ে দেয়।

মিত্তিরদের বাড়িটা ছিল অনেক বড়। তাই অনেকখানি জায়গা জুড়ে পড়ে আছে ধ্বংসাবশেষ। দু'-চারখানা দেয়াল এখনও দাঁড়িয়ে, তাদের মাথায় সবুজ মুকুট— মৃত্যুর। তাদের গায়ে যে জানালা-দরজার ফাঁকগুলো রয়েছে সেগুলোতে এখনও নানা কেয়ারি দেখা যায়। দেয়ালে লেগে আছে পঙ্খের কাজ। দু'টো খাড়া দেয়ালের মাঝখানে একটা নিবিড় ছায়ায় ঢাকা গলি, সেখানে সারাদিনে রোদ পড়ে না। মাথার ওপর একটা পিপুল গাছ ছায়া দেয়। সেই নির্জন গলিটায় কোনও আবর্জনা নেই। মেঝেটা ফাটাফুটো, দু'-এক মুঠো ঘাস আর কণ্টিকারির ঝোপ। মাঝে মধ্যে নির্জন দুপুরে আমি এইখানে এসে বসি। দক্ষিণের বাগান থেকে কুড়িয়ে আনা আমের খোসা ছোট্ট পকেট-ছুরিতে ছাড়াতে ছাড়াতে চার দিকে চেয়ে দেখি। কেমন ঝিম মেরে আছে চারধার। ভরদুপুরেও ঝিঁঝি ডাকছে। আপনিই আমার হাত থেমে যায় অন্যমনে। কেমন নেশার মতো, ঘুম ও স্বপ্নের মতো লাগে সেই নিস্তব্ধতা। কখনও মনে হয় আমার চারধারে এক খুব প্রাচীনকালের গুহার অন্ধকার। সেখানে জমে আছে সেই প্রাচীন বাতাস। দেয়ালে নানা চিত্র-বিচিত্র করা। হাড়-জিরজিরে রোগা ছেলের মতো ইঁট বের করা সেই দেয়াল থেকে মাঝে মাঝে আপনিই ঝুরঝুর করে বালি খসে পড়ে। তক্ষক ডাকে, টিকটিকির ডাক শুনি। কটকট করে

শব্দ করে গর্তের বয়স্ক ব্যাঙ। দেখি, ইটের পাঁজার এখানে-ওখানে সাপের খোলস পড়ে আছে।

এ-বাড়িতে কারা ছিল কে জানে? কেবল মনে হয় তাদের অনেক টাকা ছিল, আর অনেক ছেলেমেয়ে। বাড়িঘর গমগম করত। ছেলেগুলো ছিল মোটাসোটা, ফরসা। মেয়েদের গায়ের রং ছিল মোমের আলোর মতো, লালচে আভার চুল ছিল মাথায়, থোপা-থোপা আঙুরগুচ্ছের মতো। মুখের ছাঁদ লম্বাটে, কালো মিশমিশে চোখের তারা, পুরন্ত অভিমানী ঠোঁট। মুক্তাগাছার জমিদারদের বাড়িতে আমি এ-রকম ছেলেমেয়ে দেখেছিলাম। কিংবা হয়তো সে-রকম ছেলেমেয়ে আমি কোথাও দেখিনি! মিত্তিরদের পোড়ো ভিটের সম্মোহনকারক এক-এক দুপুরে আমি সেইসব স্বপ্ন-শিশুকে দেখতে পেতাম। জানালার তাকের ওপর বসে একটি না-বালিকা-না-কিশোরী মেয়েকে দেখেছি, জাম চুষে খেয়ে বিচিটাকে দাঁতে আলগা কামড়ে ধরে থেকে আনমনে বাইরের খর দুপুরের দিকে চেয়ে আছে। মোটা মতো একটা ছেলে সোফায় চিৎপাত হয়ে শুয়ে আছে, হাতে ইংরিজি ছবির বই। কী নিস্তব্ধ তাদের অন্দরমহল! পুরনো আমলের ভারী প্রকাণ্ড সব আলমারি, তাতে পুরু কাচের ভিতর দিয়ে দেখা যায়— থরে থরে কত জিনিস সাজানো রয়েছে। কারুকার্য করা গোলাপি কাচের শিশি, বিলিতি ঝাড়ুদারনি মেমসাহেবের পাথরের মূর্তি, আলুর পুতুল, বয়ম, সুন্দর ছবি-আঁকা জাপানি চায়ের বাসন, বার্মিজ পাখা, আরও কত কী। জানালায় দরজায় নেটের পরদা মেঝেয় কার্পেট, দরজায় প্রকাণ্ড নরম দড়িতে বোনা পাপোশ। তাদের কলের গানের যন্ত্রে চোঙা নেই, জালে ঢাকা বাক্সর ভিতর থেকে গান ভেসে আসে। চওড়া পেড়ে ধোপধোয়া শাড়ি পরে ছেলেমেয়েদের মা শান্ত মুখে ঘুরে বেড়ায়। মাঝে মাঝে চোখ বুজে মনে হয়, আমি যেখানে বসে আছি, সেটা ছিল চাকরদের মহলে যাওয়ার পথ। সেই মেয়েটি সারা বাড়ি কী যেন খুঁজতে খুঁজতে এ-ঘর ও-ঘর ঘুরে ক্রমে এই দিকে আসছে— আসছে। চোখ বুজে থেকে আমি স্পষ্ট সেই নিঃশব্দ পদসঞ্চার শুনতাম, মনে হত মৃদু একটা সুবাস পাচ্ছি— হয়তো তেল কিংবা পাউডারের, হয়তো তার শরীরের প্রাকৃতিক গন্ধই ও-রকম। আমার গা শিউরে উঠত যখন টের পেতাম, সে নিঃশব্দে গলির দরজা খুলে সুন্দর অবাক মুখটি বাড়িয়ে কৌতূহলে আমাকে দেখছে। আমি বাইরের ছেলে—লুকিয়ে তাদের বাড়িতে ঢুকেছি বলে তার একটুও রাগ নেই। কেবল কৌতূহল আছে, রোমহর্ষ আছে।

সেইখানে আমার অনেকক্ষণ কেটে যায়। যখন দেখি, বাইরের আলো গেছে মরে, পুকুরপাড় দিয়ে পশ্চিমপাড়ার মানুষেরা বাজারদরের কথা বলতে বলতে ঘরমুখো ফিরছে, তখন উঠে পড়ি। পুকুরপাড়ে অনাদিনাথের ঘরের জানালার ঝাঁপ তোলা। দেখি লম্বা অনাদিনাথ তাঁর ঘরের দরজায় চৌকাঠে ঠেস দিয়ে বসে শেষবেলার ম্লান আলোয় চোখের কাছে একখানা বই খুলে পড়ছেন। বড় রাস্তায় ললিতের দোকানে হ্যাজাক জ্বলছে। বারবাড়ির উঠোনে ছায়ার মতো ছোটাছুটি করে তখনও গাদি খেলছে রাখাল সুবল।

বিকেলবেলায় মা অল্প একটু সাজগোজ করে। চুল টান করে খোঁপা বাঁধে, মুখ মেজে একটু ক্রিম দেয়, সিঁদুরের টিপ পরে। পরিষ্কার একখানা শাড়ি থাকে পরনে। বাঙালবাড়ির ঘটি-বউ বিষণ্ণ মুখে রোদে দেওয়া জামা-কাপড় তুলে এনে আলনা গুছোয়। তাকে বড় অচেনা লাগে, যেন বাড়ির কেউ বেড়াতে এসেছে। অচেনা লাগে সব কিছুই। পুবের ভিটে ঘেঁষে ওঠা লাউডগা, বড় ঘরের বারান্দায় প্রকাণ্ড জাঁতাখানা, দক্ষিণের ঘরের বাইরে ঠেস দিয়ে রাখা সাইকেল। মনে হয়, এ-সব জিনিস সঠিক জায়গায় নেই, কে যেন উলটেপালটে রেখে গেছে। হঠাৎ মনে হয়, দক্ষিণের ঘর বড় ঘরের জায়গায় চলে গেছে, বড় ঘর জায়গা পালটে বসেছে দক্ষিণের ঘরে। বাগানের পশ্চিম কোণে যে কলার ঝাড়, সেটা যেন ছিল উত্তরের দিকে! এমনি ওলটপালট লাগে সবকিছু। অচেনা লাগে। যেন আমি অনেক দিন এ-বাড়িতে ছিলাম না। আমার না-থাকা সময়ে সব কালক্রমে পালটে গেছে। কিংবা মনে হয়, বিকেলের মায়াবী আলোয় যখন সব জায়গায় এক অপার্থিব হলুদ আলো এসে পড়ে, তখন বদল হয়ে যায় সব জায়গার চেহারা, সব চেনা চিহ্ন মুছে যায়। আমি সেই মায়াবী আলোয় পথ ভুলে অন্য কার বাড়িতে এসে উঠেছি!

অনাদিনাথের বাসার রাস্তাটা আগাছায় ভরে উঠেছে। চলতে গেলে দু'পাশের কচুপাতা, বনতুলসী, কণ্টিকারির ডালপালা গায়ে লাগে। উদাসীন অনাদিনাথ যেভাবে যা আছে সেইভাবেই তা রেখে দেন।

মাঝে মাঝে সেই সুঁড়িপথ ধরে অনাদিনাথের উঠোনে এসে দাঁড়াই। চৌকাঠ থেকে অনাদিনাথ চোখ তুলে ভারী খুশি হন। অত লম্বা বলেই কি না কে জানে অনাদিনাথকে বড় একা দেখাত। কারও সঙ্গেই তাঁর মেলামেশা ছিল না। একমাত্র কম্পাউন্ডার সিদ্ধেশ্বরের সঙ্গে তাঁকে কখনও কখনও ছাতা মাথায় বাজারে যেতে দেখেছি। আমাকে দেখে বই মুড়ে রেখে উঠে পড়েন।

এসো এসো কুকুবাবু। বলে তিনি আমাকে এনে বসান তাঁর বাঁশের মাচার আধ-ময়লা বিছানায়। কেরোসিনের বাতিটি জ্বেলে নেন।

টুলের ওপর বসে মুখোমুখি হয়ে বলেন, কেমন আছ কুকুবাবু? ক'দিন তোমার জ্বর হচ্ছে না? তারপর দুঃখ করে মাথা নেড়ে বলেন, ইস! এত ঘন ঘন জ্বর হলে যে তোমার স্মৃতিভ্রংশ হয়ে যাবে!

অমনি আমি জিজ্ঞেস করি, স্মৃতিভ্রংশ কী?

তুমি সব ভুলে যাবে, কিছুই মনে থাকবে না।

আমি উত্তর দিই না। কিন্তু মনে মনে আমি জানি যে, আমার সব কথা মনে থাকে। জ্বর হয় বলেই আমার বাইরের খেলা নেই। দৌড়ছুট নেই, ক্লান্তিতে ঢলে পড়া ঘুম নেই, তাই আমার নেই ভুলে যাওয়া। সারা দিন আমার খেলা আমারই মনের সঙ্গে। আমার সব মনে থাকে। কত তুচ্ছ দৃশ্য—একটি হলুদ পাতার খসে পড়া, একটি বুড়ো ব্যাঙের ডাক, কবে বর্ষাকালে রাখালের ব্রহ্মপুত্রে ভাসানো একটি কাগজের নৌকো—যা সবাই ভুলে যায়—আমার মনে থাকে। এক-একদিন যখন জ্বর ছেড়ে গেলে, দুর্বল শরীরে যখন বাইরে বেরোনো বারণ থাকে, তখন উঠোনমুখো একটেরে জানালার ধারটিতে বসে আমি অন্যমনে আমার মনের ঢাকনাটিকে তুলে নিই। দেখতে পাই, ঝাঁপি ভরা ঐশ্বর্যের মতো সব স্মৃতি সাজানো আছে। সব শব্দ, গন্ধ, ডাক, জ্বরের বিকারে দেখা কত অসম্ভব স্বপ্ন। আমি তো ভুলি না। যত দিন যায় তত বেশি করে মনে পড়ে।

অনাদিনাথ আমার কাছে কত সাধুপুরুষের গল্প করেছেন। বলেছেন, পৃথিবীতে তারাই অমরতা লাভ করে যাদের জন্মজন্মান্তরের কথা মনে থাকে। এই বলে তিনি গীতা খুলে শ্লোক পড়ে শোনাতেন। কৃষ্ণ অর্জুনকে বলছেন, হে পার্থ, তুমিও বহুবার জন্মগ্রহণ করেছ, আমিও বহুবার। তোমার সঙ্গে আমার তফাত এইটুকু মাত্র যে তোমার সে-সব জন্মের কথা মনে নেই, আমার আছে।

এই সব কথা একসময়ে শেষ হয়। অনাদিনাথ চুপ করে অন্যমনে বসে থাকেন। বাইরে রাত নিঝুম হয়ে আসে। ঝিঁঝির শব্দ হয়, শেয়াল ডাকে, উত্তরে বাতাসে পাতা খসে পড়ে। হ্যারিকেনের ম্লান আলো নিঃসঙ্গ মানুষটির দীর্ঘশীর্ণ মুখে এসে পড়ে। তিনি হঠাৎ একটু লজ্জার হাসি হাসেন, কিশোরীর মতো লজ্জায় মুখটা আলো থেকে হাতের ছায়ায় আড়াল করে বলেন, আচ্ছা কুকু, তোমার ছোটপিসি এবার যেন কী পরীক্ষা দেবে?

বি এ।

তিনি মাথা নেড়ে বলেন, তাই শুনছিলাম বটে। আমাদের বি-এ পাশ মেয়ে খুব কম, হাতে গোনা যায়। তোমার পিসি পরিবারের একটা গৌরব।

আবার চুপ করে তিনি গভীর চিন্তা করেন, তারপর বলেন, তোমার পিসিমার মুখে অনেক ব্রণ। শঙ্খের গুঁড়ো মাখতে বোলো, ওতে ভারী উপকার। আমি বলেছি বলে বোলো না আবার—বলে তিনি খুব অপ্রতিভ হাসি হাসেন। বাইরে দুরন্ত হাওয়া দেয়। রাত বাড়ে। তিনি লণ্ঠন হাতে কুঁজো হয়ে আমার হাতখানা ধরে বাড়ি পর্যন্ত পৌঁছে দিতে আসেন। বাড়ির পিছনে আঁস্তাকুড়, ঢেঁকি শাকের জঙ্গলের মধ্যে নিবারণ জ্যাঠার ঝুপসি ঘরখানা। সেইখানে এসে দাঁড়ালে আমাদের রান্নাঘরের আলো দেখা যায়। বাইরের অন্ধকার থেকেই অনাদিনাথ চুপিসারে বিদায় নেন, আমি অন্ধকার উঠোন দৌড়ে পার হয়ে যাই।

সেবার শীতকালে এক বিকেলে কোর্ট থেকে ফিরে পোস্টকার্ডের একটা চিঠি পেয়ে দাদু খুব গম্ভীর হয়ে গেলেন। পরদিন সকালে বাবাকে ডেকে চিঠিটা দিয়ে বললেন, পড়ে দেখো। তোমার শ্বশুরের চিঠি।

বাবা চিঠি পড়ে চুপ করে দাঁড়িয়ে রইলেন।

অনেকক্ষণ পর দাদু মুখ থেকে তামাকের নল সরিয়ে বললেন, তোমার শ্বশুর তোমাকে কী চাকরি দিতে পারেন জানি না। তবু ডেকেছেন যখন, তখন এক বার যাওয়া ভাল। বাহাদুরাবাদ তো আর খুব দূরে নয়। জিনিসপত্র সব গুছিয়েই নিয়ে যেয়ো। যদি চাকরি সত্যিই হয় তো ওখান থেকেই চাকরি করতে যেয়ো। সময় নষ্ট করে লাভ কী!

বাবা নিঃশব্দে মাথা নাড়লেন।

দাদু বিড়বিড় করে বললেন, নিষ্কর্মা বসে থাকলে কী হয় তা তোমার বড়দাকে দিয়ে দেখছ তো। বুদ্ধি নষ্ট হয়, চরিত্র থাকে না, দুর্বলচিত্ত হয়ে যায় মানুষ। বাড়ির বেড়ালটা পর্যন্ত তাকে ভয় পায় না। তুমি পরশুই রওনা হও। আমি নিবারণকে দিয়ে দিন দেখিয়ে রেখেছি।

পরের পরের দিন বাবা বাক্সবিছানা নিয়ে রওনা হলেন। আমাদের বাড়ির নিয়ম অনুযায়ী মেয়েরা সবাই উচ্চস্বরে কাঁদল। এমনকী নিবারণ জেঠিমা এসেও বিস্তর চোখের জল ফেললেন। তখনকার দিনে মেয়েদের খুব বেশি কিছু দেখাবার জিনিস ছিল না। যা দু'-একটা ছিল তার মধ্যে কান্না একটা।

দিন দশেক বাদে কলকাতা থেকে বাবার চিঠি এল। তিনি রেলের চাকরি পেয়ে কলকাতায় গেছেন। কিছু দিন কলকাতায় থাকার পর তাঁকে অন্য জায়গায় বদলি করা হবে। চাকরিটা ভালই। লাইনে যাওয়ার জন্য রেলের সেলুন পাওয়া যাবে, আর ভাল বাড়ি।

ঠাকুমা সেদিন কালীবাড়িতে পাঁঠা বলি দেওয়ালেন। দাদুর গম্ভীর মুখে একটা চাপা রক্তাভা দেখা যেতে লাগল—কষ্টে উত্তেজনা চেপে আছেন। সবচেয়ে বেশি উজ্জ্বল দেখাল মাকে। বিয়ের অনেক গয়নাই মা পরত না, এক জোড়া চাঁচভরা পলতোলা বালা ছিল তার। বাক্স থেকে বের করে পরল। দুপুরে পগারের ঘাটে ঝামায় পা ঘষতে ঘষতে দত্তবাড়ির বউ সরস্বতীকে বলল, আমার বাবার জন্যই তো হল। আজকালকার বাজারে ডেকে নিয়ে চাকরি দেওয়া—ক'জন পারে!

বিকেলের দিকে পার্শ্বনাথ ডাক্তার প্রায়ই মাখনকাকাকে দেখতে আসতেন। ভিজিট নিতেন না, রুগি দেখে ভিতর-বাড়িতে আসতেন। রেকাবে সাজিয়ে তাঁকে দেওয়া হত পেঁপে, আম চুষির পায়েস, কালীবাড়ির বালুসাই। তারপর এক গ্লাস জল খেয়ে পান মুখে দিয়ে উঠতেন। বিনা পয়সার ডাক্তার বলে তাঁর খুব খাতির ছিল আমাদের বাড়িতে। কিছু হলেই ডাকো পার্শ্বনাথকে। দাদু তাঁর কাছে মাখনকাকার রোগের খবর নিতেন, কেমন বোঝো?

পার্শ্বনাথ মাথা নাড়তেন, জমি-বেচা টাকায় এ-সব চিকিৎসা হয় নাকি!

বাবার চিঠি যেদিন এল সেদিন পার্শ্বনাথ এলে দাদু আর রুগির খবর নিলেন না। বাবার চিঠিটা দেখিয়ে বললেন, বোঝো কাণ্ড! টি. আই. মানে কী হে? আমাদের সুরেন গার্ডের চেয়ে বড় পোস্ট নাকি?

পার্শ্বনাথ গম্ভীরভাবে মাথা নাড়লেন, হবেই। কত কোয়ালিফায়েড ছেলে নরেন। সুরেন তো নন্‌ম্যাট্রিক। সেলুন যখন পায় তখন তো—তিনি ভেবেচিন্তে বললেন, এক সাহেব-সুবোদেরই দেখেছি সেলুনে যেতে, আর্দালি থাকে সঙ্গে—

দাদু উজ্জ্বল চোখে চেয়ে পার্শ্বনাথের মুখে খুঁটিনাটি দেখতে লাগলেন। বললেন, তার ওপর সেকেন্ড ক্লাস পাস পাবে—

পরদিন সকালে দাদু খুরপি দিয়ে কপিগাছের গোড়া উঁচু করছেন, আমি আগাছা টেনে তুলছি, দাদু কাজ করতে করতে চোখ না তুলেই বললেন, কুকু, যাবি নাকি ভাই বাবার কাছে? যেতে ইচ্ছে করে?

আমি চুপ করে রইলাম। আসলে বাবাকে আমি সঠিক ভাল করে চিনতাম না। তাঁর জন্য আমার মন-কেমন করত না। কিন্তু ইচ্ছে হত, এই বাড়ি ছেড়ে খুব দূরে কোথাও যাই, যেখানে খুব বেশি ভিড় নেই, যেখানে আমার রোগের কথা কেউ জানে না, যেখানে আমাকে সবাই খেলায় ডেকে নেয়। একটা নতুন অচেনা জায়গার জন্য প্রাণ আনচান করত, টের পেতাম। আমি চুপ করে আছি দেখে দাদু বিড় বিড় করে বললেন, যাবেই তো। নিশ্চয় যাবে। সে তো আর সংসার ভেঙে যাচ্ছে না, সে গেছে নতুন সংসার গড়তে। তার কাছে যাবে বইকী। আর কয়েকটা দিন অপেক্ষা করো। সুযোগ-সময় হলে সে এক দিন এসে তোমাদের নিয়ে যাবে। আমি আটকাব না, দেখো। আমি কি কাউকে আটকেছি?

সেবার কয়েক দিন বৃষ্টি হয়ে গেল শীতকালে। হাত-পা কালিয়ে যাওয়া শীত পড়ল। আমাদের মধ্যে সবচেয়ে ফরসা গণাদা। তার দু' গাল লাল হয়ে থাকে, নাকের ডগায় নীল রং দেখা যায়। মাখনকাকার ছাঁচবেড়ার ঘরের ফুটোফাটা দিয়ে হিম-উত্তুরে হাওয়া আসে। ঘোর জ্বরের মধ্যে পড়ে আছেন মাখনকাকা, উঠবার ক্ষমতা নেই। লেপ আঁকড়ে ধরে চেঁচিয়ে সর্বেশ্বরকে ডাকেন, খুড়োমশাই, এক পাতিল আগুন যদি দিতে বলেন। সর্বেশ্বর আগুন করে দেয়। লোক ডাকিয়ে বেড়ার গায়ে মাটির প্রলেপ দিয়ে ফুটোফাটা বন্ধ করার চেষ্টা করে।

বড়দিনের পর স্কুল-কলেজ খুলেছে। আমার ভাইবোনেরা নতুন বইপত্র নিয়ে স্কুলে যায়। এক নির্জন দুপুরে গণাদা বারবাড়ি থেকে ছুটতে ছুটতে এসে আমাকে ডাকল, কুকু, দেখে যা শিগগির।

দৌড়ে গেলাম। মাখনকাকার ঘরের ঝাঁপ দরজাটা আধখোলা। ভিতরের আধো-অন্ধকারে একটা ভ্যাপসা গন্ধ। উঁকি মেরে দেখি, মাখনকাকা নিঃসাড়ে শুয়ে আছেন। তাঁর চুল বেড়ে ঝুপসি মাথাটা প্রকাণ্ড দেখাচ্ছে। নোংরা জামা-কাপড়, কৌটো, বাটি ছড়িয়ে আছে এদিক-ওদিক। সেই মলিনতার মধ্যে মাখনকাকার কালো রোগা মুখখানার সামনে বালিশের ওয়াড়ে একটা টকটকে তাজা রক্তগোলাপ ফুটে আছে। সেই ঘরের আর সবকিছুই সেই গোলাপের কাছে ম্লান হয়ে গেছে। অন্ধকারেও জ্বলজ্বল করছে তার রং।

গণাদা ফিসফিস করে বলল, রক্ত। রক্ত এলে আর বাঁচে না।

রক্ত! তাই তো! কিন্তু সেই মুহূর্তে রক্তের ভয়াবহতা আমি টেরই পেলাম না। তার আশ্চর্য সৌন্দর্য নিরীক্ষণ করলাম কেবল। সুন্দর—কী সুন্দর রক্তগোলাপটি মুখের কাছে ধরে, সুঘ্রাণ বুকের বাতাসে টেনে নিয়ে মাখনকাকা ঘুমিয়ে পড়েছেন!

বিকেলে খবর পেয়ে পার্শ্বনাথ এলেন। দেখেশুনে বললেন, মাখন, এবার হাসপাতালে যাও। নইলে কলকাতায় গিয়ে চিকিৎসা করাও। বাড়িতে কি এ-সব রোগের চিকিৎসা হয়?

মাখনকাকা ভারী চোখের পাতা খুলে অর্থহীন চোখে একটু চেয়ে রইলেন, তারপর ক্লান্ত বিরক্ত স্বরে বললেন, তার চেয়ে বাড়িতেই ফিরে যাই, কী বলেন ডাক্তারবাবু? ছেলেমেয়েগুলোকে বহুকাল দেখি না।

যা ভাল বোঝো।

খবর পেয়ে তাঁর দেশ থেকে এক শালা এল। দাদুর কাছে গিয়ে জোড়হাতে বলল, আর কয়েকটা দিন এখানেই রাখুন। দেশে গেলে বিনা চিকিৎসায় মারা পড়বে।

দাদু বললেন, থাকলে আমার আপত্তি কী! কিন্তু বাপু, এখানে তো চিকিৎসা হচ্ছে না। দেখাশোনা করারও লোক নেই। ওই রোগে কে দেখে সাহস করে! হাসপাতালেই দিয়ে যাও বুঝিয়ে-সুঝিয়ে।

লোকটা কাকুতি মিনতি করল অনেক, হাসপাতালে খাবারদাবার দেয় না ঠিক মতো, তার ওপর বারোজাতের ছোঁয়া। ডোম মড়া ফেলে এসে হাত না ধুয়ে খাবার দিচ্ছে- -আমার নিজের চোখে দেখা। নার্সরাও বড় মুখ করে। মাখনদাকে তো জানেন কী রকম তেজালো মানুষ! ঝগড়া লেগে পড়বে।

হুঁঃ। বলে দাদু তামাকের নল টেনে নিয়ে কিছুক্ষণ নীরবে বসে রইলেন। তারপর বললেন, তেজ তো খুব! মা-বাপ ভাইদের ওপর তেজ—ও সবাই পারে।

মাখনকাকা রয়ে গেলেন। মাঝে মাঝে কুয়াশা সরে গিয়ে যখন নীলাভ মেঘের মতো গারো পাহাড় দেখা যেত, রুপোলি রোদে ব্রহ্মপুত্রের স্বচ্ছ জল ভেদ করে যখন দেখা যেত ছোট মাছের ঘোরাফেরা, আমরা রোদ পোয়াতে বাইরে এসে বসতাম—তখন মাঝে মাঝে মাখনকাকা জ্বর কমে গেলে স্বাভাবিক মানুষের মতো ঘটি হাতে বেরিয়ে কলপাড়ে যেতেন। আমাদের কাউকে ডেকে বলতেন, একটু ভাল ঘি এনে দিতে পারো খোকা? আমি পয়সা দেব। লেবুপাতা দিয়ে ঘি মেখে একটু ভাত খেতে ইচ্ছে করে।

এক দিন তুলারানীকে মেজো জেঠিমা বিকেলবেলায় ধরলেন বাড়ির পিছনে আঁস্তাকুড়টার পাশে। তুলারানীর এক হাতে খইয়ের মোয়া, অন্য হাতে গুড়-নারকেলের পাক দেওয়া পুরে তৈরি প্রকাণ্ড একটা মঠ।

কোথায় পেলি এ-সব?

তুলারানী উত্তর দেয় না।

জেঠিমা তাকে হাত ধরে নিয়ে এলেন ভিতর-বাড়ির উঠোনের মাঝখানে। ঠাকুমা বেরিয়ে এলেন। বললেন, খইয়ের মোয়া তো এ-বাড়িতে হয়নি, তোর মাও করেনি—তবে কোথায় পেলি? আর ওই মঠ তো আমরা কোনওকালে করি না।

তুলারানী নিঃশব্দে কাঁদতে থাকে। গণাদা দেখেই লাফিয়ে উঠল, এ-সব মাখনকাকার শালা এনে দিয়ে গিয়েছিল। মাখনকাকা রোজ খায় দেখেছি।

মাখনকাকা বিকেলের জ্বরে পড়ে আছেন তখন। তাঁর ঘরে খোঁজ করে দেখা গেল, মোয়ার টিন খোলা। নাড়ুর কৌটোর ভিতরে নরম পুরে ছোট্ট হাতের ছাপ।

কী সর্বনাশ! যক্ষ্মারোগীর ঘর থেকে চুরি করেছিস। এই বলে তুলারানীর হাতে থাবা দিয়ে মোয়া ফেলে দিলেন ঠাকুমা। চার দিকে ছড়ানো মোয়ার খই, ধুলায় লুণ্ঠিত নারকেলের মঠ, ময়লা বোতাম-ছেঁড়া ঢলঢলে ফ্রক গায়ে, চোখের জলে মুখের বসা ময়লা গলে লাগছে হাতের পিঠে—চার দিকের কৌতূহলী চোখের সামনে মাঝ-উঠোনে দাঁড়িয়ে চোর তুলারানী কাঁদছে। সুন্দর তুলারানী কাঁদছে। সেই বয়সে এমন অবিস্মরণীয় সৌন্দর্যের দৃশ্য কমই দেখেছি।

সেই কান্নার দশ মিনিট পর উঠোন জুড়ে আমার দিদি বুনুর সঙ্গে ছোটাছুটি করতে করতে খিলখিল করে হাসে তুলারানী। সন্ধের পর টিপটিপ করে উঠোন পেরিয়ে বড় ঘরের বারান্দায় উঠে দরজার পাশে দাঁড়ায়। ফ্রকের তলা থেকে ছোট্ট শিশি বের করে বলে, ঠাকুমা, মা একটু তেল চাইল, দাদা এইমাত্র বোয়াল মাছ আনল একটা। তার মুখে কিংবা মনে কোনও ছাপ থাকে না কৃতকর্মের। সব ধুয়ে-মুছে যায়। তুলারানী সাদা ঝিরঝিরে দাঁত বের করে হাসে, ঠাকুমাকে বলে, ইস গো, তোমাদের দুধে কেমন মোটা হয়ে হলুদ সর পড়েছে!

॥ নয় ॥

ঠিক দুপুরে ঢাকার গাড়ি গুম্‌গুম্ করে শম্ভুগঞ্জের রেলপুল পার হয়ে গেল। দত্তবাড়ির করমচা গাছ থেকে একটা ঘণ্টানাড়া পাখি ডাকে—ঠিক নিবারণ জ্যাঠামশাইয়ের পুজোর ঘণ্টার শব্দ। বিয়েতে পাওয়া একখানা মোটা উপন্যাস পড়তে পড়তে মা'র চোখের পাতা ঢুলে এল। পাশ ফিরে চুলের গোছা বালিশের ওপর দিকে সরিয়ে দিয়ে চোখ বুজল মা। ঠিক সেই সময়ে পগারের জলে গুপুত করে ঘাই মারে বড় একটা মাছ।

নিঝুম দুপুরে আমি ঘর থেকে বেরিয়ে আসি। উঠোনে রোদে-দেওয়া কলাই খুঁটে খাচ্ছে শালিখ। পুবের ঘরের চালে একপাল কাকের সভা বসেছে। বাইরের ঢালু মাঠটাতে একটা ছেঁড়া কাগজ উড়িয়ে একা একা খেলা করে বাতাস।

আমি ধীরে ধীরে দক্ষিণের ঘরের পিছনে বাগানের বেড়ার ধার দিয়ে ছায়ায় ছায়ায় চলে আসি পুকুরপাড়ে। কয়েকটা খাপরা ছুড়ে জলে ব্যাঙবাজি খেলি। গুলতির রবার টেনে টিপ করি একটা বুলবুলিকে। আমার দুর্বল হাতের ছোড়া গুলি অত দূর যায় না। পাখিটা উড়ে যায় অনাদিনাথের ঘরের ওপর দিয়ে আরও দক্ষিণের অচেনা দেশে। ঘাটের পৈঠায় দাঁড়িয়ে নিথর জলে ঝুঁকে আমি কিছুক্ষণ দেখি আমার রোগা চেহারার ছায়া। তারপর পায়ে-পায়ে চলে আসি মিত্তিরদের পোড়ো ভিটেয়। দুই দেয়ালের মাঝখানে ছায়ায় ঢাকা গলিপথ মায়ের মতো আমাকে আগলে নেয়। নোনা ধরা পুরনো দেয়ালে ঠেস দিয়ে বসি। বুঝতে পারি, চুপ করে বসে থাকা আমার বড় প্রিয়।

অশ্বত্থের ডালে দোলা খেয়ে দেয়াল বেয়ে নেমে আসে মসৃণ সবুজ, সরু এক সাপ। নেমে এসে ভাঙা ইট, পুরনো ঘুণ-ধরা কাঠ আর আগাছার ভিতরে তার শরীর লুকোয়। আবার বেরিয়ে আসে খোলা জায়গায়। তাকে দেখেই বোঝা যায়, এখনও সে শিশু। কৌতূহলে সে থেমে মুখ ফিরিয়ে নিজের অদ্ভুত সুন্দর শরীরের শোভা দেখে। আবার শ্লথভাবে চলে, আবার থামে। একসময়ে সে আমার মুখোমুখি হয়। অবাক মুখ তুলে অপলকে আমাকে দেখে কিছুক্ষণ। ছোট গাছের শিকড়ের মতো তার জিব হিলহিল করে নড়ে। তারপর মুখ ফিরিয়ে নিয়ে চলে যায়। আমি চুপ করে দেখি। কালো শ্যাওলায়

পিছল দেয়ালের ওপর দিয়ে ধীর পায়ে রানির মতো গৌরবে হেঁটে আসে একটা সাদা বেড়াল। আড়মোড়া ভাঙে, অন্যমনে দাঁড়িয়ে প্রকৃতির শোভা দেখে। তারপর ইটের খাঁজে খাঁজে পা রেখে নেমে আসে। নিঃশব্দে ঘোরে-ফেরে, খাপ পেতে বসে। অপেক্ষা করে। তারপর লাফিয়ে গিয়ে ঝোপের ভিতর থেকে কী একটা টেনে আনে। ঝটপট শব্দ হয়। দেখি, সাদা বেড়ালটার গলা জড়িয়ে ধরে ঝোলে সাপটা। তার পেটের কাছটা বেড়ালটার মুখে। চুপ করে বসে থাকে বেড়াল, সাপ তার গা বেয়ে নেমে যায়, ঝোপের মধ্যে যেতেই আবার তাকে টেনে আনে, ঝটপট শব্দ হতে থাকে। নরম থাবায় তাকে উলটেপালটে দেখে বেড়াল। সাপের সাদা বুক রোদে ঝলসে ওঠে। আবার উলটে গিয়ে সে তার সবুজ রং ঘাসের সঙ্গে মিশিয়ে দেয়। নিঃশব্দে তাদের সেই ভয়ংকর খেলা চলে, দুপুরের নিঝুম আলোছায়ায়।

কীভাবে যে দুপুর কেটে যায়! বেরিয়ে এসে বিকেলের মায়াবী আলোয় এক অচেনা দেশের পথ-ঘাট পার হয়ে এক অচেনা বাড়িতে অনাত্মীয় মানুষের কাছে ফিরে আসি।

প্রবর্তক ইস্কুলের বাড়িটা প্রায় শেষ হয়ে এল। সামনের বছর থেকে এখানে ইস্কুল বসবে। ফাঁকা ঘরগুলোয় এখনও জানালা দরজার কপাট লাগানো হয়নি, দেয়ালে পলেস্তারা পড়েনি, মেঝে এবড়ো-খেবড়ো হয়ে আছে। হু-হু করে ব্রহ্মপুত্রের ওপর দিয়ে গারো পাহাড়ের হাওয়া আসে। সেইখানে ছোঁয়াছুঁয়ির ছেলেমানুষি খেলা খেলি আমি আর গণাদা। কখনও ইস্কুল-ইস্কুল খেলা। কখনও এঘরে-ওঘরে হারিয়ে যাওয়ার খেলা। এ-সব আমরা নিজেরাই তৈরি করে নিয়েছিলাম। মাঝে মাঝে খেলা ভুলে দুই ভাই ব্রহ্মপুত্রের দিকে তাকিয়ে থাকি। নদীর ও-পারে ভূত-প্রেতের রাজত্ব। সন্ধেবেলা সেখানে আলেয়া জ্বলে-নেভে, আগুনের বল লাফ দিয়ে ওঠে বাতাসে। গণাদা আমার কাছ ঘেঁষে দাঁড়ায়, বলে, ও-পার দিয়ে রেলগাড়িতে যারা যায়, তারা কত ভূত দেখে—না রে!

ভয়ে আমার গায়ে কাঁটা দেয়।

গণাদা মুখ ফিরিয়ে বলে, মাখনকাকা আর বাঁচবে না—জানিস। তাঁর ঘরের সামনে রাত্রে কারা যেন আসে—ছায়ার মতো। মরে যাওয়ার আগে ভূতপ্রেতরা দেখা দেয়।

কী করে বুঝলি?

গণাদা লজ্জিত মুখে বলে, সেদিন রাতে দাদু ঘুম থেকে তুলে মারল তো! তারপর বাইরে আনল প্যান্ট ছাড়িয়ে পা ধুইয়ে দিতে। আমি ওই শীতে বারান্দায় দাঁড়িয়ে আছি, দাদু কুয়োর পাড়ে বালতি জলে ফেলেছে। ঠিক সেই সময়ে জ্যোৎস্নায় স্পষ্ট দেখলাম, কাছারিঘরের বারান্দায় একটা ছায়া। মাখনকাকার ঝাঁপের দরজার কাছে ঝুঁকে চেয়ে আছে। শেষ নিশ্বাস পড়লেই নিয়ে চলে যাবে। ভয় পেয়ে দাদুকে ডাকলাম, দাদু কান মলে দিয়ে বলল, তোর মতো পিচাশ ছাড়া কে আর ভূত দেখবে—যদি ধরে, তোকেই ধরবে। কিন্তু আমি জানি ঠিক, মাখনকাকার ঘরের সামনে যে ছিল সে মানুষ না। আমি চেঁচাতেই দেখি আর কেউ নেই। জ্যোৎস্নায় চার দিক ফাঁকা, নিঝুম।

তারপর আমরা দু'জন কাছ ঘেঁষে দাঁড়াই। চোখ ব্রহ্মপুত্রের ও-পারে। সবুজ মাঠের ও পারে একটু সাদা মেঘ ধোঁয়ার মতো দেখা যায়। ফাঁকা স্কুলবাড়িতে হুস হুস শব্দ করে বাতাস ঘুরে বেড়ায়। আমরা দেখি, সাদা পাল তুলে মন্থর নৌকো যাচ্ছে কোন স্বপ্নের দেশে। কী জানি কেন, কেবলই আমার মনে হয়, চার দিকের এই মাঠ, ঘাট, নদী, আকাশ—এ-সবই পৃথিবীর শেষ কথা নয়। এর অদৃশ্যে আরও এক জগৎ রয়েছে। সেখানেও আছে গাছপালা, মায়াবী আলো, আর ছায়া, খেত, পরিশ্রমী মানুষেরা। কোথাও একটা দরজা আছে, যেটা খুললেই সেই অন্য জগতের মধ্যে পা দেব। ঠিক হুবহু আমাদের জগতের মতো নয়। যেখানে আমাদের নদী, সেখানে হয়তো তাদের রাজার বাড়ি, যেখানে আমাদের শহর সেইখানে বিশাল ঝিল, এই স্কুলবাড়িটায় হয়তো এখন তাদের মন্দিরে সন্ধ্যা-পুজোর ঘণ্টা বাজছে। জ্বরের বিকারে অদ্ভুত স্বপ্নে মাঝে মাঝে সেই গোপন দরজাটা আমার কাছে খুলে যায়। আমি সেই পৃথিবীতে কিছুক্ষণের জন্য ঘুরে আসি।

শীতের শেষে বসন্তের গোড়ার দিকে এক সকালে বিষ্ণুপদ এসে হাজির। ভারী ফিটফাট দেখাচ্ছিল তাকে। কামানো ঘাড়, কলারওলা গেঞ্জি, ঘন নীল রঙের ভেলভেটের হাফ-প্যান্ট, হাতে চামড়ার

সুটকেস। বড় জেঠিমার বাপের বাড়ি কম দূর নয়। অত দূর থেকে ট্রেনে সে একা এসেছে। তাকে দেখে আমরা অবাক হয়ে গেলাম।

সে এসে বড় জ্যাঠামশাইয়ের হাতে একটা চিঠি দিল। বলল, আমি কালকেই ফিরে যাব। চিঠি পেতে পাছে দেরি হয় সেইজন্য মা আমাকে পাঠিয়েছে।

সেই চিঠি পেয়ে জ্যাঠামশাই সারা সকালটা উত্তেজিতভাবে ঘরে পায়চারি করলেন। তারপর বেরোলেন অন্নপূর্ণা ভাণ্ডার খুলতে।

বড় জেঠিমা চলে যাওয়ার পর আমরা একটু বড় হয়েছি। বিষ্ণুপদ আগে পাত্তা দিত না। এবার এসে আমাদের সঙ্গে হেসে হেসে কথা বলল। কিন্তু কথার ভাব একটু আলগা ধরনের। অন্য বাড়ির লোকের মতো। বলল, বাবার জন্য নারায়ণগঞ্জের বাজারে আমরা একটা দোকানঘর ভাড়া নিয়েছি। মনোহারী দোকান হবে। বাবা সেই দোকানে বসবে এখন থেকে। এখানে থাকবে না।

তারপর খুব গম্ভীর হয়ে সে বলল, এখানে অপমানের ভাত কে খায়?

দাদু তাকে দেখেও দেখলেন না। গম্ভীরভাবে কোর্টে বেরিয়ে গেলেন। ঠাকুমা কাছে ডেকে অনেক কথা জিজ্ঞেস করলেন। খুব কাটা-কাটা তেরছা উত্তর দিল বিষ্ণুপদ। স্নান করতে পুকুরে নেমে সে সাঁতার কাটল না, কয়েকটা ডুব দিয়ে উঠে পড়ল। দুপুরে খেতে বসে ইচ্ছে করেই অল্প খেয়ে জলের গ্লাস মুখে তুলে উঠে গেল। আমাদের বাড়ির গামছা ছুঁল না, পকেট থেকে সবুজ রুমাল বের করে মুখ মুছল।

বিকেলের দিকে বাইরের মাঠে বসে গোল হয়ে আমরা তার কাছে নারায়ণগঞ্জের গল্প শুনলাম। সে বলল, ময়মনসিংহে কিচ্ছু পাওয়া যায় না। ওখানে এত বড় বড় কইমাছ—বলে সে কনুই পর্যন্ত মাপ দেখায়। হাসে, বলে, ক্ষীর আর সবরিকলা দিয়ে মেখে মুড়ি খাই রোজ। সঙ্গে অ্যাত্তো বড় বড় আঠা-কদমা। এখানে তো কালেভদ্রে মাংস হয়, ওখানে প্রতি রবিবারে মাংস।

রাতে জ্যোৎস্নায় পা ছড়িয়ে ইজিচেয়ারে বসে আছেন দাদু। নিঃশব্দে। সেই সময়ে বড় জ্যাঠামশাই গিয়ে বারান্দার নীচে দাঁড়ালেন। দাদু তাঁকে ফিরে দেখলেন না, কিন্তু খাড়া হয়ে বসলেন।

বললেন, শ্বশুরবাড়ির দেশে যাবে তো! সে আমি আগেই জানতাম। এখানে অপমানের ভাত, ঘেন্নার ভাত কে খায়! যাবে যাও। কিন্তু চরিত্রটা ঠিক রেখো। চরিত্রেই মানুষ রাজা-উজির, চরিত্রেই ভিখিরি।

এই বলে দাদু অনেকক্ষণ অন্যমনে চুপ করে রইলেন। তারপর তাঁর চরিত্রের পক্ষে বেমানান ভারী বিষণ্ণ গলায় বললেন, আমি তোমাদের জন্য কিছুই করতে পারলাম না। যা করার করলেন তোমাদের শ্বশুরেরা। ভাল, খুব ভাল।

জ্যাঠামশাই কোনও উত্তর দিলেন না। কিন্তু জ্যোৎস্নায় তাঁর দু'গাল বেয়ে দুটো জলের ধারাকে ঝিকিয়ে উঠতে দেখা গেল।

দাদু তেমনি অন্যমনস্ক গলায় বললেন, কাল যদি হয় তো কালই চলে যাও। নগেন তো বসেই আছে, সে দোকান দেখবে'খন।

পরদিন দুপুরে গাড়ি। সুদর্শন ঘোড়ার গাড়ি ডেকে আনল। কামলারা মালপত্র তুলে দিল গাড়ির ছাদে। জ্যাঠামশাই হাউ-হাউ করে কাঁদতে লাগলেন। ঠাকুমাকে জড়িয়ে ধরে বললেন, মাগো, কত দোষ করেছি গো মা, কত দোষ করেছি! চাকর দিয়ে কেন জুতোপেটা করোনি আমাকে?

উচ্চরোলে সবাই কাঁদছে জ্যাঠামশাইকে ধরে। জ্যাঠামশাই আমাদের কাছে ডাকেন, আর বুকে জড়িয়ে ধরেন, আর কাঁদতে থাকেন। এই করুণ দৃশ্য কেবল গম্ভীরভাবে ঘোড়ার গাড়িতে বসে দেখছিল বিষ্ণুপদ। এক বার সে ফিক করে একটু হেসে ফেলে রুমালে মুখ ঢেকে আবার গম্ভীর হয়ে গেল।

দক্ষিণের শূন্য ঘরটায় মেজো জ্যাঠামশাই চলে এলেন পরদিন। পুবের ঘরে একটু পার্টিশন দেওয়া জায়গায় এতকাল ছিলেন তিনি। এবার বড়সড় ফাঁকা একখানা ঘর পেয়ে গেলেন। ভারী খুশি দেখাল তাঁকে। দক্ষিণের ঘরে অবশ্য তখনও বড় জেঠিমার আলমারি, বাক্স-টাক্স রয়ে গেল তালাবন্ধ হয়ে। অনেক দিন পরে পরে কখনও-সখনও শিবপদ বা বিষ্ণুপদ আসত। আলমারি কিংবা বাক্স খুলে টুকটাক জিনিসপত্র বের করে নিত। এক রাত্রি অতিথির মতো থেকে পরদিন ফিরে যেত। আমরা দেখতাম

তাদের চেহারা উজ্জ্বল হয়েছে, পরনে ভাল প্যান্ট-শার্ট। বোঝা যেত জ্যাঠামশাইয়ের নায়ারণগঞ্জের মনোহারী দোকান ভালই চলছে।

মাখনকাকার জ্বর আর ছাড়ে না। খুব কাশি হয়। মাঝে মাঝে রক্ত পড়ে। কখনও দেখি, ময়লা বিছানায় চাদর জড়িয়ে বাইরে এসে বসেছেন। নিধে নাপিত তাঁর ক্ষৌরি করে দিচ্ছে। সেই অবস্থায় আমাদের দেখতে পেলে মাখনকাকা সলজ্জ হাসি হাসতেন। বলতেন, গাল বড় কুটকুট করে দাড়ি জমলে। যেন দাড়ি কামানোটা যক্ষ্মারোগীর পক্ষে অপরাধ, এ-রকমই একটা সংকোচ তাঁর মুখে দেখা যেত। গলা উঁচু করে আকাশের দিকে চেয়ে আধবোজা চোখে পরম তৃপ্তিতে তিনি ক্ষৌরি হতেন। কামানোর পর গালে হাত বুলোতেন, ছোট্ট হাত-আয়নায় ঘুরিয়ে ফিরিয়ে দেখতেন নিজের মুখ। সর্বেশ্বরকে বলতেন, খুড়োমশাই, বাজার থেকে একটা ভাল মাঝারি সাইজের আয়না এনে দিয়ো তো। আমার আয়নাটার পারা-টারা উঠে ধোঁয়াটে মেরে গেছে, মুখ দেখা যায় না।

মাখনকাকা ক্ষৌরি হলে গণাদা আমাকে ডেকে বলত, জানিস মানুষ মরার আগে চেহারা ভাল হয়! মাখনকাকাকে দ্যাখ, কেমন চকচকে দেখাচ্ছে!

বুঝতে পারতাম, গণাদা পরম কৌতূহলে মাখনকাকার মৃত্যুর জন্য অপেক্ষা করছে। একটা বেশ ঘটনা হয় তবে। গণাদা কখনও মানুষ মরতে দেখেনি বলে দুঃখ করত। আমিও দেখিনি। গণাদার সঙ্গে সঙ্গে তার দেখাদেখি আমিও অপেক্ষা করতাম।

জ্বরের ঘোরে রাত-বিরেতে মাঝে মাঝে মাখনকাকা 'কে! কে রে!' বলে চেঁচিয়ে উঠতেন। সর্বেশ্বর লণ্ঠন হাতে বেরোত, হয়েছে কী, ও মাখন!

দেখো তো, কে যেন আমার গলার কাছে হাত রেখেছিল। আমি জেগে উঠতেই পালাল। গলায় সোনার হারছড়া রয়েছে, তাতে বিশালাক্ষীর কবচ। দেখো তো, চোরটোর কি না!

সর্বেশ্বর ঘুম চোখে ঝিঁঝি ডাকা অন্ধকারে ধোঁয়াটে লণ্ঠন তুলে এদিক-ওদিক একটু দোলাত। দক্ষিণের ঝুপসি বাগান, বারবাড়ির মাঠ—কোথাও সে আলো পৌঁছত না। সর্বেশ্বর হাই তুলে বলত, কোথায় কী! স্বপ্ন দেখেছ।

ঘুমই নেই, তার স্বপ্ন। একটু ঝিমুনি এসেছিল কেবল।

ঝাঁপের দড়িটা ভাল করে বেঁধে শোও। যা ঘর, শেয়ালের লাথিতে পড়ে যাবে। এই বলে সর্বেশ্বর ঘুমোতে যেত।

কিন্তু একদিন মাঝরাতে 'কে! কে!' চিৎকার করে উঠে মাখনকাকা হাউ হাউ করে কেঁদে উঠলেন! সবাই ছুটে গেল।

দেখা গেল, মাখনকাকা পা ছড়িয়ে বিছানায় বসে আছেন। ভ্যাবলা নির্বোধ মুখখানা চোখের জলে ভাসছে। তাঁর গলার হারটা সত্যিই নেই।

কী হয়েছে মাখন?

মাখনকাকা কাঁদতে কাঁদতে বললেন, তোমাকে বলেছিলাম খুড়োমশাই, দু'রাত্রি আমার গলায় কে হাত দিয়েছিল। তুমি বিশ্বাস করোনি। আজ একটু ঘুমিয়েছি, হঠাৎ গলায় টান পড়তেই জেগে উঠে হারছড়া চেপে ধরলাম। রোগা শরীরে কি পারি! হ্যাঁচকা টানে ছিঁড়ে নিয়ে গেল। এই দেখো, কেবল হুকটা আমার হাতে থেকে গেছে।

কে নিল, দেখতে পেয়েছিলে?

না গো, সে সেয়ানা-চোর। ঘরে ঢুকে হ্যারিকেন নিভিয়ে দিয়েছিল—তবে বড়সড় জোয়ান চেহারা, গায়ে চুপচুপে করে তেল মাখা।

বলে মাখনকাকা কাঁদতে থাকেন। বলেন, মায়ের দেওয়া হারটা, আমার ঘরে আর একদানা সোনা নেই। কেবল এই হুকটা। —বিশ্বাস করো—আবার কখনও বলেন—এবার আমি মরব। বিশালাক্ষীর কবচ ছিল গলায়, তাই এতকাল রোগভোগেও প্রাণটা টিক টিক করছিল। এবার আর রক্ষা নেই—এবার শেষ—

কাকা নগেন্দ্রনাথ ব্যাপারটা নিঃশব্দে দেখলেন। তারপব সোজা গিয়ে ধাক্কা দিলেন তুলারানীদের দরজায়, নিবারণদা, একটু উঠুন তো। বাড়িতে এত শোরগোল—আপনার ঘুম ভাঙে না কেন?

নিবারণ জ্যাঠা দরজা খুলে ঘুম চোখে ভয় পেয়ে বলেন, হয়েছে কী। চোর পড়েছে নাকি।

কাকা তাঁকে ঠেলে ঘরে ঢুকে বলেন, সিধু কই?

পাশের খুপরিতে সিধু ঘুমোয়। কাকা মশারির মধ্যে হাত চালিয়ে প্রথমে তার বুক দেখলেন, জোরে দুরদুর করছে কি না। গায়ে হাত ঘষে দেখলেন গায়ে তেল আছে কি না! তারপর চুলের মুঠি ধরে তাকে টেনে আনলেন উঠোনে।

হার বের কর।

ঘুম ভেঙে ভীত চোখে আমরা জানালা দিয়ে দেখছি। কাকার মোটা হাতের থাপ্পড় খেয়ে টস টস করে রক্ত পড়ছে সিধুর মুখ দিয়ে। টলে টলে পড়ে যাচ্ছে সে। কাকা ধরে আছেন এক হাতে, অন্য হাতে সর্বেশ্বর। নিবারণ জেঠিমা চেঁচিয়ে বুক চাপড়ে কাঁদছেন, আমার সর্বনাশ হল গো। নিবারণ জ্যাঠামশাই চোখের নিকেলের চশমা খুলে অকারণে মুছছেন ধুতির খুঁটে!

কাকা সিধুকে মারেন, আর বলেন, হার বের কর। কোথায় রেখেছিস হার?

সিধু উত্তর দিল না। কেবল মার খেল, আর কাঁদল। তাকে মাটিতে ফেলে কাকা লাথি তুলেছিলেন। বোধহয় শিবপদর সেই ঘটনা মনে পড়ে যাওয়ায় লাথি মারলেন না।

পরদিন ছেঁড়া হারের একটা টুকরো দক্ষিণের বাগানে লেবুগাছতলায় কুড়িয়ে পেয়ে হাতে করে নিয়ে এল তুলারানী। সেই নিরাপরাধ নির্লোভ মুখখানি, হাতে নিয়ে উঁচু করে ঠাকুমাকে দেখাল, উঠোনের মাঝখানে দাঁড়িয়ে, লেবুতলায় কুড়িয়ে পেলাম ঠাকুমা, মাখনকাকার হার। এই একটুখানিই পড়ে ছিল।

এই বলে সে হারের অংশটুকু বারান্দায় ঠাকুমার পায়ের কাছে রেখে গুরগুর করে চলে গেল। কামলা লাগিয়ে সারা বাগান খুঁজেও হারের বড় অংশটা আর কবচ পাওয়া গেল না।

মাখনকাকা দিন দিন নিভে যেতে লাগলেন। বাইরে এসে বড় একটা বসেন না। সারা দিন বিছানায় শোওয়া, স্যাঁতস্যাঁতে অন্ধকার ঘর থেকে তাঁর আবোলতাবোল কথাবার্তার শব্দ কানে আসে। কখনও ঘুমের মধ্যে ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদেন।

বাবার চিঠি আসে। কলকাতা থেকে তিনি নতুন জায়গায় গেছেন। সে-জায়গার নাম মাল জংশন। বড় নির্জন জায়গা। বাড়ির পিছনে চা-বাগান। স্টেশন আর ছোট্ট বাজার ছাড়া লোকালয় নেই। রাত্রে ফেউ ডাকে। তাঁর রান্না করে দেয় এক মুসলমান বাবুর্চি। মাঝে মাঝে প্ল্যান্টার সাহেবদের বাড়িতে নিমন্ত্রণ পান। চিঠি পড়ে দাদু দীর্ঘশ্বাস ফেলেন। নিবারণ জ্যাঠা পাশে বসে পুরোহিত-দর্পণ দেখতে দেখতে বলেন, প্রবাসে নিয়মো নাস্তি।

আমি সেই জায়গাটাকে কল্পনা করি। সেই নির্জনতা, পাখির ডাক, ঘন অরণ্যের গন্ধ, আদিগন্ত শূন্য প্রান্তর। সেখানে গেলে কি খুব একা লাগবে। সেখানে গেলে কি চিরকালের মতো সেরে যাবে জ্বর! সাহেবদের ছেলেরা আমাকে খেলায় নেবে!

ছোটপিসিমার টেস্ট পরীক্ষার ফল বেরোল। তিনি অ্যালাউড হয়েছেন। তিনি দিন-রাত বই হাতে বসে আছেন। রান্না ঘরে খেতে আসেন, বাঁ হাতে খোলা বই নিয়ে। মেজো জেঠিমা বিকেলে যখন তাঁর চুল বেঁধে দেন তখনও তাঁর হাতে বই। কারও সঙ্গে কথাবার্তা নেই। কেবল দু'-একজন মেয়ে বন্ধু এলে তিনি গিয়ে পড়ার টেবিলে বসেন, পড়াশুনোরই কথাবার্তা হয়।

এক দিন দাদু কোর্ট থেকে ফিরে জল-টল খেয়ে বাগানের কাজে যাবেন বলে তৈরি হচ্ছেন, এমন সময়ে সিদ্ধেশ্বর কম্পাউন্ডার এসে হাজির। সিদ্ধেশ্বরের একটু চরিত্রদোষ আছে বলে শোনা যেত। কিন্তু তা ছাড়া এমনিতে বড় ভাল মানুষটি। বড় নিরীহ। রুগিদের ওষুধ দিতে কখনও কাউকে ধমকাতেন না, যা কম্পাউন্ডাররা সাধারণত করে থাকে।

তিনি এসে বসলেন বারান্দায় কাঁঠাল কাঠের পিঁড়িতে। দাদুর সঙ্গে এ-কথা সে-কথা বললেন অনেকক্ষণ। তারপর হঠাৎ একসময়ে বললেন, ছোট মেয়েটি তো গ্র্যাজুয়েট হতে চলল, কালীদা, বিয়ের চেষ্টা দেখছেন নাকি!

দাদু একটু থমকে গিয়ে বললেন, না তো! দেখব, এখনও সময় যায়নি।

সিদ্ধেশ্বর একটু অপ্রস্তুত হয়ে চুপ করে রইলেন, তারপর বললেন, সচ্চরিত্র একটি পাত্র ছিল হাতে। দাবিদাবাও নেই। তাই বলছিলাম কী—

দাদু ধমকে উঠলেন, কে পাত্র?

সে-কথার উত্তর না দিয়ে সিদ্ধেশ্বর অন্য কথা বলেন, পাত্রের বাড়িও ফাঁকা, শ্বশুর-শাশুড়ির ঝামেলা নেই, বউ হবে ঘরের কর্ত্রী। চেহারা-ছবি ভাল। খুব লম্বা-চওড়া—

কে বলো না!

আজ্ঞে আপনিও চেনেন তাকে। ওই তো পুকুরপাড়ের ঘরে থাকে আমাদের অনাদিনাথ। জ্যাঠামশাইয়ের নিকট-আত্মীয়—

শুনে দাদু যেন অবিশ্বাসে স্তম্ভিত হয়ে রইলেন কিছুক্ষণ। তারপর চাপা গলায় গরগর করে উঠে বললেন, কে তোমাকে এ-প্রস্তাব দিয়ে পাঠিয়েছে, অ্যাঁ! অনাদির লেখাপড়া কদ্দুর, জানো? জানো তার বংশে কুষ্ঠরুগি ছিল? তার ওপর চালচুলো নেই, বোকেনবাবুর দয়ায় টিকে আছে—বামন হয়ে চাঁদে হাত! অ্যাঁ?

হাতের দাখানা মাটিতে আছড়ে ফেলে দাদু লাল হয়ে বললেন, এত বড় সাহস!

তখন দাদু অল্পেই রেগে যান। রাগলে মনে হয় খুন করতে পারেন।

সিদ্ধেশ্বর তাড়াতাড়ি উঠে পড়লেন।

তা হলে আসি, কালীদা—

দাদু চেঁচিয়ে বললেন, আর কখখনও এ-সব মতলব নিয়ে এসো না—যাও বেরোও—

ম্লান মুখে সিদ্ধেশ্বর হনহন করে পালালেন।

তারপর সারা বিকেল দাদু লেজ আছড়ালেন আর গরগর করলেন। এই অসম্ভব বিয়ের প্রস্তাবের কথা শুনে ছোটপিসিমা ভীষণ রেগে কাঁদতে লাগলেন। দাদু তাঁকে ডেকে বললেন, এ-সব কথা মাথায় রেখো না। তুমি পড়াশুনো করো। আমি অনাদিকে ডাকিয়ে শাসন করে দেব। সে এই মতলবেই এই বাড়িতে মাঝে মাঝে আসত বটে! বলে কিনা, আমাদের কুকু হল জাতিস্মর, ও-সব ছুতো এখন বুঝতে পারছি। তুমি যাও—আমি এখনও বেঁচে আছি—

আমার অনাদিনাথের বাড়িতে যাওয়া বারণ হয়ে গেল।

আমাদের বারবাড়ি দিয়ে দক্ষিণের বাগানের পিছন দিকের রাস্তা ধরলে অনাদিনাথের ঘরে যেতে সুবিধে হত। এতকাল তিনি তাই যেতেন। কিন্তু এই ঘটনার পর তাঁকে দেখতাম, ধোপাদের মাঠ ঘুরে, মুকুন্দর ঘানিঘরের পিছনে কচুবন ঠেলে অনেকটা পথ হেঁটে বাড়ি ফিরছেন। আমাদের দেখলে ছাতায় মুখ আড়াল করতেন। ওই লম্বা লোকটা সংকোচে কুঁজোও হয়ে যেতেন একটু।

## ॥ দশ ॥

সিতিকণ্ঠের মতো সুন্দর মানুষ দেখি না। কী একখানা রং। সেই রঙে রোদ পড়লে আলো দেয়। মিশমিশ করে একমাথা চুল—যেন সারবন্ত বাগানের ফলন। চোখা নাক, বিশাল চোখ। সেই রং আর রূপ নিয়ে সিতিকণ্ঠ একখানা নীল রঙের সুন্দর হালকা গড়নের র‍্যালে সাইকেলে চাপতেন। পরনে ফিনফিনে ধুতি, গায়ে ক্রিম রঙের পাঞ্জাবি, পায়ে চপ্পল, শীতকালে পাঞ্জাবির ওপর একটা ধূসর রঙের শাল। তাঁদের বাড়িটা ছিল আমাদের বাড়ির উত্তর দিকে। বেরোতে বা ঢুকতে হলে যেতে হত আমাদের বারবাড়ি দিয়ে। একটা ঘুপচি মতো আঁকাবাঁকা জঙ্গুলে রাস্তা ছিল তাঁদের বাড়িতে ঢোকার। সিতিকণ্ঠ তাই সাইকেলটা হাঁটিয়ে আনতেন আমাদের বারবাড়ির মাঠ পর্যন্ত। সবচেয়ে উঁচু জায়গাটায় দাঁড়াতেন। সাইকেলখানা কোমরে হেলান দিয়ে রেখে বাতাসে হাত আড়াল করে দেশলাই জ্বেলে ধরাতেন সিগারেট। আঙুলের পোখরাজের আংটি চমকাত। তারপর বড় সুন্দর ভঙ্গিতে এক হাতে সাইকেল ধরে থেকে ছোট্ট একটু অনায়াস লাফে উঠে যেতেন সাইকেলের সিটে। ঢালু জমিতে সাইকেল গড়িয়ে নামত। সিতিকণ্ঠ উঁচু হয়ে পিছনে চাপা-পড়া পাঞ্জাবির ঝুল এক হাত দিয়ে ছাড়িয়ে দিতেন, চুল ঠিক

করতেন। অবহেলায় চড়াই ভেঙে উঠে যেতেন বড় রাস্তায়। যেতেন বড়বাজারে তাঁর খেলাধুলার সাজসরঞ্জামের দোকানে।

পৃথিবীতে এক বার নিজের মতো হয়ে জন্মগ্রহণ করলে কিছুতেই আর অন্য কারও মতো হয়ে ওঠা যায় না। এ-কথা কি আমি শিশুবয়সেই জানতাম না? তবু বরাবর আমার সিতিকণ্ঠের মতো সুন্দর হয়ে উঠতে ইচ্ছে করত। সিতিকণ্ঠ সম্ভবত মানুষের এইসব দুর্বলতার কথা জানতেন। প্রায় সকলেই জানে। তাই সিতিকণ্ঠ সবসময়ে সুন্দর থাকতেন। তাঁদের বাড়িতে কত বার জামরুল কুড়োতে গেছি। পোষা একটা বাঁদর ছিল তাঁদের আর ছিল একটা বেজি। বাঁদরটা বাঁধা থাকত শেকলে. বারান্দার থাম বেয়ে চালে উঠে যেত, চোখ পিটপিট করে গা চুলকোত, চেনা মানুষের ঘাড়ে উঠে যেত অনায়াসে। বেজিটার গলায় ছিল চামড়ার সরু বকলস। কত বার সিতিকণ্ঠ তাকে নিজের ঘাড়ে মাথায় নিয়ে, কোলে নিয়ে বসে থেকেছেন। আমরা সেই বানর আর বেজি দেখতেও যেতাম। বাড়িতেও দেখতাম, সিতিকণ্ঠের চুল সবসময়ে পাট করা। পরনে পরিষ্কার ধপধপে ধুতি। গরমকালে ফিনফিনে গেঞ্জি থাকত গায়ে। গজদন্ত দেখিয়ে হাসতেন, বলতেন, তোকে এক দিন সাইকেলের রডে চাপিয়ে কেওটখালি দেখিয়ে আনব কুকু। তাঁর সাইকেলটা ছিল দেখার মতো। আমাদের সকলের বাড়িতে যখন কালো সাইকেল, তখন তাঁরটা ঘন নীল। ফরসা সিতিকণ্ঠকে নীল সাইকেলে কী যে মারাত্মক সুন্দর দেখাত! সাইকেলের সিটটা ছিল নিচু, স্পোক আর রিম রুপোর মতো ঝকঝকে, নীচের দিকে বাঁকানো ছিল হ্যান্ডেল, লাগানো ছিল গিয়ার। পাঁচ আইন চালু হলে তিনি সাইকেলে একটা ডাইনামোঅলা বাতি লাগিয়েছিলেন। সাইকেলটার বড় যত্ন ছিল তাঁর। কত বার দেখেছি, উঠোনে সাইকেলটাকে এক পায়ে দাঁড় করিয়ে মাটিতে হাঁটু গেড়ে বসে সিতিকণ্ঠ ন্যাকড়া কেরোসিনে ভিজিয়ে শুকনো ময়লা তুলছেন। বলতেন বটে, কিন্তু কখনও তাঁর সাইকেলের রডে কাউকে তুলতেন না। এক মা ছিল সিতিকণ্ঠের, আর কেউ না। দু'খানি টিনের ঘর, ছোট্ট উঠোন, কুয়োতলা— এইটুকুই ছিল তাঁদের। সুন্দর বলে সাহেবদের কোম্পানিতে চাকরি পেতে পারতেন তিনি—নেননি। সুন্দর বলে জমিদারের মেয়েকে বিয়ে করতে পারতেন—করেননি। আমার কাকার তিনি বন্ধু ছিলেন। মাঝে মাঝে বলতেন, কী মার্ভেলাস হেলথ করেছে নগেন! কাকা আত্মপ্রসাদে হাসতেন! সেই সিতিকণ্ঠের বিয়েতে আমরা বরযাত্রী গেলাম মীরকান্দাপাড়া। নৌকোয়, মোটরে অনেকটা পথ। বউ নিয়ে যখন ফিরলেন পাড়া ভেঙে পড়ল। উঠোন থেকে বউ ঘরে উঠতে পারে না—এত ভিড়। কয়েক দিন সিতিকণ্ঠকে আরও উজ্জ্বল দেখাল—কারণে অকারণে হাসেন, চাপা উত্তেজনা এবং বোধ হয় সুখবোধে তাঁর মুখখানা টকটক করে। অক্রূর ছিল আমাদের বাঁধা ফোটোওয়ালা। সে তার প্রকাণ্ড তিন ঠ্যাঙে ক্যামেরা নিয়ে এসে উঠোনে রাজবাড়ির সিন টাঙিয়ে সিতিকণ্ঠ আর তাঁর স্ত্রীর ছবি তুলল। তাঁর স্ত্রী চেয়ারে বসে, আর সিতিকণ্ঠ চেয়ারের হাতলে হাত রেখে একটু হেলে দাঁড়িয়ে, স্ত্রীর মাথাটি তাঁর বুক ছুঁয়েছে— কালো কাপড় মুড়ি দিয়ে এই ছবি তুলে গেল অক্রূর। কয়েক দিন সিতিকণ্ঠর যাওয়ার পথে সুগন্ধ ছড়িয়ে থাকত, তাঁর স্ত্রীর চলাফেরার ঠুনঠুন গয়নার শব্দ উঠত। মাঝে মধ্যে দেখতাম ছেলের বউকে নিয়ে সাইকেল রিকশায় সিতিকণ্ঠের মা চলেছেন কালীবাড়িতে। সিতিকণ্ঠের বউকে ভাল করে দেখলাম, যখন কয়েক দিন পর পগারের ঘাটে বাসনের পাঁজা নিয়ে আসতে লাগলেন। সিতিকণ্ঠের মতো সুন্দব না, তবু সেই নতুন কাকিমা সুন্দরই ছিলেন। ভারী কালো ছিল তাঁর চোখের তারা দু'টি। মাঝে মাঝে দেখেছি আমার কাকা নগেন্দ্রনাথ পগারের ঘাটে দাঁড়িয়ে দাঁতন করতে করতে তাঁকে 'বউঠান' বলে ডেকে নানা রসিকতা করছেন।

টিক্কাপাড়ার ঘাড়-কামানো কাপ্তান কিষ্টা এসে এক দিন বলল, সিতিদা, এখন আর বাঁদরটা দিয়ে কী করবেন! এটা আমাকে দিয়ে দিন। অনেক দিন ধরে একটা বাঁদর পোষার বড় শখ আমার।

এ-কথা ঠিক যে বিয়ের পর বাঁদর বেজি আর সাইকেল সম্বন্ধে একটু উদাসীনতা এসেছিল সিতিকণ্ঠের। মাঝে মাঝে দুপুরের খাবার না পেয়ে বাঁদরটা চালে উঠে চেঁচাত, ধুপধাপ শব্দ করে লাফাত। নতুন কাকিমা সকৌতুকে একটা লম্বা বাঁশ হাতে সেটাকে মাঝে মধ্যে খোঁচা দিতেন। কে জানে কেন, ওই নিষ্ঠুরতাটুকু তাঁর ছিল।

কিষ্টা চাইলে সিতিকণ্ঠ কয়েক পলক চিন্তা করে বললেন, আচ্ছা, নে। খুব যত্ন করিস। ওরা অবোধ প্রাণী তো—তোদের বউঠান আবার বাঁদর-টাঁদর তেমন পছন্দ করে না—

শুনতাম, কাপ্তান কিষ্টা হারানির ঘরে হারমোনি বাজায়। তবলা ঠোকে। ললিতের দোকানের সামনে বড় রাস্তায় দাঁড়িয়ে ঠ্যাং ফাঁক করে কিষ্টা সিগারেট ফোঁকে— এই দৃশ্য কত বার দেখেছি! আলিসান চেহারা ছিল তার, আর প্রকাণ্ড কাঁধ। মাঝে মধ্যে কাকার জিমনাশিয়ামে তাকে রিং-এর দোল খেতে দেখেছি। সেবার সিধু আমাকে দেয়ালির দিন বাতি দেখাতে নিয়ে যায়। মেছোবাজারের কাছে একটা ইট-ওঠা নোংরা গলিতে ঢুকে সিধু আমাকে জিজ্ঞেস করল, এটা কী পাড়া বল তো!

আমি হাঁ করে চার দিকে চেয়ে দেখলাম। চিনতে পারলাম না। কোনও দিন আসিনি। কিন্তু জায়গাটা যেন ময়মনসিংহের কোনও পাড়া নয়। আমার চেনা কোনও জায়গার সঙ্গেই তার মেলে না। দেখি, চার দিকে ঘরের চালে প্রদীপের বদলে সারি সারি কুপি জ্বলছে। কেরোসিনের ধোঁয়ায় চারি দিক কেমন ঘোলাটে। সারা রাস্তায় অবাধ মেয়ে-পুরুষের ভিড়। খুব হল্লা চলছে। দেখি, মাথা নামিয়ে চলছে মাতাল, ঘরের দরজায় দরজায় দাঁড়িয়ে মেয়েরা। তাদের সিঁথিতে মেটেসিঁদুর, কপালে টিপ, চোখে গাঢ় কাজল। আঁট করে শাড়ি পরেছে, দুলে দুলে হাসছে। সিধু চোখ কুঁচকে চার দিক দেখে আর মিটিমিটি হাসে। সেখানে দু'জন চেনা লোককে আমি দেখি। প্রথম জন, আমাদের সুরেন গার্ড। তাঁর চোখে সুর্মা, বিষণ্ণ মুখ, গিলে করা পাঞ্জাবি— তিনি ঠিক আমাদের মুখোমুখি পেরিয়ে গেলেন। কিন্তু আমাকে চিনতে পারলেন না। আমি জ্যাঠামশাই বলে ডাকতে যাচ্ছিলাম, সিধু আমাকে টেনে নিয়ে গেল, বলল, এখানে তোকে ও চিনবে নাকি! দ্বিতীয় জন, কিষ্টা। সে একটা পানের দোকানের সামনে কাচের গুলি-ওলা সোডার বোতল হাতে দাঁড়িয়ে। আমাদের অনেকক্ষণ চোখ কুঁচকে দেখল। পরে যখন জেনেছিলাম, ওটা হারানীদের পাড়া, তখন থেকে কিষ্টাকে আমি ভয় পেতাম। যদি কখনও এসে কাকাকে বলে দেয়!

কিষ্টা সিতিকণ্ঠের বাঁদর নিয়ে যাচ্ছে, এই দৃশ্য দেখতে আমরা বারবাড়িতে ছুটলাম, ঢিলে হাফপ্যান্ট কোমরে চেপে ধরে। দক্ষিণের বাগানের পিছনের রাস্তা দিয়ে, পুকুরপাড় দিয়ে কিষ্টা যাচ্ছে, কোলে শিশুর মতো আদরে ধরে রেখেছে বাঁদরটাকে, মাঝে মাঝে মুখ ডুবিয়ে আদর করছে। আমবাগান পর্যন্ত তার পিছু নিয়ে দুঃখিত মনে ফিরে আসি। মনে হয়, যদি বুদ্ধি করে আমিই গিয়ে সিতিকণ্ঠের কাছ থেকে চেয়ে নিতাম বাঁদরটা। ঠিক করেছিলাম, এবার কেউ চাওয়ার আগেই আমি গিয়ে এক দিন বেজিটা চেয়ে আসব। আমার কাঁধে-মাথায় খেলা করবে সে, হাত থেকে বাদাম ভেঙে খাবে। কাপ্তানের মতো ঘুরব বেজি নিয়ে। কে জানে, হয়তো বেজিটা আমার মনের কথা বুঝতে পারত। কিংবা, হয়তো বাড়িতে তার আদর কমে গিয়েছিল। সিতিকণ্ঠের বিয়ের পর আমাদের বাড়ির আনাচে কানাচে তাকে প্রায়ই দেখতাম।

বড় জ্যাঠামশাই চলে গেলে দাদু তাঁর উইল পালটালেন। তাঁর পেচ্ছাপের অসুখটা রয়েই গেল। মাঝে মাঝে পা ফোলে, চোখের কোলে বাড়তি মাংসের ডেলা দেখা যায়, মুখে রস জমে গাল আর থুতনি ভারী হয়ে থাকে। পুবমুখো ইজিচেয়ারে বসে তিনি সামনে বাগান, তার ও-পারে ব্রহ্মপুত্র এবং ও-পারে এক অনির্দিষ্ট দৃশ্যহীন শূন্যতাকে দেখেন। নিবারণ জ্যাঠামশাই এসে মাঝে মাঝে তাঁকে গীতার ব্যাখ্যা শোনান। কিন্তু তার দরকার ছিল না। দাদু নিজে কুমারনাথের গীতা প্রায় মুখস্থ বলতে পারতেন। তবু তিনি গম্ভীরভাবে শোনেন। কখনও কখনও বিরক্ত হয়ে বলেন, তোমার সংস্কৃত উচ্চারণ হয় না নিবারণ, কী সব পড়ো! দন্ত্য স তালব্য শ একরকম শোনায়! আর ও-রকম পাঁচালির সুরে কেউ গীতা পড়ে নাকি!

লজ্জা পেয়ে নিবারণ জ্যাঠা সাধ্যমতো প্রাণপণে পড়বার চেষ্টা করেন। তাঁর থুথু ছিটকোতে থাকে, কষে ফেনা জমে ওঠে। দুঃসাধ্য সংস্কৃত তাঁকে ঘামিয়ে তোলে।

ঠিক সেই সময়ে কখনও-সখনও দেখা যায়, সিতিকণ্ঠের বেজি বাড়িতে অনাদর বলে চলে এসে দাদুর ইজিচেয়ারের নীচে চুপ করে বসে আছে। তার ধূসর শরীর থেকে বিষণ্ণতা ঝরে পড়ছে। দাদু গম্ভীরভাবে গীতা শুনতে শুনতে হঠাৎ বাতাস শুঁকে সোজা হয়ে বসেন, হুঃ, কেমন যেন ভামের গন্ধ পাই! ও সুদর্শন, দ্যাখ তো হাঁসের ঘরটা—পোয়ালের নীচে-টিচে দ্যাখ—ভাম এল নাকি। গোয়ালঘরটাও দেখিস—হ্যাঁ, তারপর পড়ো হে নিবারণ—

অর্জুন কৃষ্ণকে দুই সেনাদলের মাঝখানে রথ স্থাপন করতে বলছেন। বলছেন, দেখি আমার শত্রুরা কীভাবে অবস্থান করছে, এবং কারা আমার সঙ্গে যুদ্ধ করতে চায়...

সিতিকণ্ঠের বেজি দাদুর পায়ে গা ঘষে। দাদু চেঁচিয়ে ওঠেন, দ্যাখ তো কী এটা। আরে এ কি সিতিকণ্ঠের বেজিটা নাকি।

রাখাল লাঠি হাতে ছুটে আসে, দাদু হাত তুলে বলেন, মারিস না, মারিস না। ও কিছু করেনি, থাক, বসে আছে।

দাদুর মায়াদয়া বড় বেড়ে গেছে আজকাল। ঘুম কমে গেছে অনেক। প্রায় সারা রাত তাঁর তামাক খাওয়ার শব্দ হতে থাকে। শীতকালে শেষ রাতে উঠে তিনি গলায় মোটা কম্ফর্টার জড়িয়ে নেন, পায়ে পরেন ফুল-মোজা, মাথায় বাঁদুরে টুপি, গায়ে ভাল মতো এন্ডির চাদর জড়ান। পশ্চিমের ঘরের দাওয়ার নীচে দাঁড়িয়ে সেই ভোররাত্রে ডাকাডাকি করেন, ভাই রে, ওঠ—উঠবি না?

আমি উঠে পড়ি। শীতের পোশাক বলতে একটা পুরনো ফুলহাতা সোয়েটার—গত বছর রাখালের গায়ে ছোট হওয়াতে আমি পেয়ে গিয়েছিলাম। আর পায়ে শক্ত চামড়ার ফিতেওয়ালা জুতো। দাদুর সঙ্গে বাগানে আসি। হিম, নিঃসাড় চারধার, কুয়াশায় ঝিম মেরে আছে। কপি পাতার পরতে পরতে জমে থাকে শিশিরের জল, কুয়াশার হিম। কাছারিঘরের বারান্দা থেকে মাখনকাকার শেষ রাতের কাশির শব্দ আসে। কাকা একা একা বালির বস্তায় একনাগাড়ে গুপ গুপ করে ঘুষি মারছেন— শোনা যায়। একটা আষাঢ়ে শালিখ পুষেছিল রাখাল। পুবের ঘরের বারান্দায় ঝুলন্ত খাঁচা থেকে সে অস্পষ্ট হরিনাম শোনায়। সেই সময়ে সিতিকণ্ঠের ঘুমন্ত বাড়ির উঠোন পেরিয়ে আমাদের বাগানের ভিতরে ঢুকে আসে বেজিটা। কপি খেতের আল পেরিয়ে যায় তুর-তুর করে, মাটিতে আঁচড় কাটে, ঘুরে-ফিরে চক্কর দেয় আমাদের আশেপাশে। দাদু সস্নেহে চেয়ে দেখেন।

বাগানে সত্যিই কোনও কাজ থাকে না। দাদু খামোখা আগাছা তোলেন। মাটি খুঁড়ে উলটে দেন। ফলন্ত গাছগুলির দিকে চেয়ে কখনও চুপ করে বসে থাকেন। তাঁর চোখে-মুখে অপার মায়া ঝরে পড়ে। ভূমি, অর্থ এবং সন্তান—এই তিন নিয়ে পুরুষের অধিকারবোধ, আর প্রায়ই এই তিনই তার দুঃখের কারণ। সুখবোধ মিশ্রিত নানা দুঃখ ছিল তাঁর, ছিল অন্যমনস্কতা—দু'হাতের আঙুল নরম মাটিতে ডুবিয়ে তিনি হয়তো আহরণ করতে চাইতেন আরও জীবনীশক্তি, যাতে কৃত সমস্ত ভুল কর্মগুলির সংশোধন করে যেতে পারেন। কিংবা হয়তো গভীর অন্যমনস্কতায় তিনি ডুবে থাকতেন আর-একটি পুনর্জীবনের চিন্তায়—যে-জীবন বাগানের গাছপালার মতোই নিস্পৃহ, সিতিকণ্ঠের বেজিটার মতোই বিবাগী ও উদাসীন।

মাখনকাকা একটা সবুজ র‍্যাপার জড়িয়ে রোদে এসে বসেন। তাঁর গা সাদা দেখায়, মুখে খড়ি ওঠে। শীর্ণ হাত দিয়ে মাঝে মাঝে চুলের জট ছাড়ান। বড় তীব্র হয়ে গেছে তাঁর চোখের দৃষ্টি। ছুঁচের মতো এসে গায়ে বেঁধে। এখন তাঁকে পুরোপুরি যক্ষ্মারোগীর মতো দেখায়। সর্বেশ্বরকে ডেকে বলেন, খুড়োমশাই, কাল রাতে বাবা এসেছিল। বুকে বড় ব্যথা হয় ক'দিন—ধনেশ পাখির তেলে বড় উপকার। তা সে আর কোথায় পাব, একটু পুরনো ঘি এনেছিলাম, তাই নিজে নিজে মালিশ করি। ভাল পারি না। রাতে কাশতে গেলে বুক ছিঁড়ে যায়, সাঁই সাঁই করে হাঁপির টানের মতো টান ওঠে। বড় কষ্ট। কাল রাতে দম বন্ধ হয়ে এল প্রায়। তেল নেই বলে হ্যারিকেন নিভে গেছে, অন্ধকারে সে কী কষ্ট! অজ্ঞান হয়ে যাই আর কী! কেমন একটু আচ্ছন্নতার মতো এল, সেই সময়ে দেখি, বাবা ঢুকলেন ঝাঁপ ঠেলে। ধপধপ করছে পৈতেখানা। নুদি-ভুঁড়িতে পিছল-পিছল গা, কাছে এসে ঝুঁকে বললেন, কোথায় ব্যথা? এইখানে? বলে বুকের মাঝখানটিতে ঠান্ডা নরম হাত রাখলেন। কোথায় গেল ব্যথা আর কাশি। আস্তে আস্তে ঘুমিয়ে পড়লাম।

তারপর ঘুরিয়ে-ফিরিয়ে বলেন, আজ আর জ্বরটা নেই, তাই ভাবছিলাম দুটি ভাত খেলে কেমন হয়। দুধ পাঁউরুটি আর গিলতে পারি না—বমি এসে যায়।

সেবার খোস-পাঁচড়ায় গা ভরে উঠল। মুখ আর বুক বাদে সর্বত্র টোপাটোপা হয়ে ফুলে ওঠে হলুদ গোটা। লেবু কাঁটা দিয়ে গেলে দিই, চাপড়া ঘা হয়ে ওঠে। হাত-পায়ের আঙুলের ফাঁকে ফাঁকে, কুঁচকিতে, পিছনে। ভারী জামা-প্যান্ট গায়ে রাখা যায় না, মায়ের পুরনো শাড়ির ছেঁড়া অংশ কোমরে জড়িয়ে থাকি। পুঁজে-রক্তে গায়ে আটকে থাকে কাপড়, ছাড়াতে গেলে ব্যথায় ককিয়ে উঠি। সিদ্ধেশ্বর কম্পাউন্ডার গন্ধকের মলম লাগিয়ে দেয়। ঘি মাখা ভাত খাইয়ে দেয় মা। উচ্চিংড়ের মতো উবু হয়ে

বসে খাই। বগলের ঘায়ের জন্য দু'হাত দু'দিকে ছড়িয়ে হাঁটি, খোঁড়াতে খোঁড়াতে। তুলারানী একা-একা দাওয়ায় বসে গুটি খেলে, অবাক চোখে আমাকে দেখে চেঁচিয়ে বলে, ঠিক ব্যাঙের মতো দেখায় গো তোমাকে ও কুকুভাই। গণাদা কাছে আসে না। দূর থেকে আমার মতো হাত-পায়ের ভঙ্গি করে ভ্যাঙায়, পাঁচড়ার খোসা খুঁটে হাতে নিয়ে তাকে তাড়া করি। বারবাড়ি পর্যন্ত যাই বড়জোর। দেখি, রেজ্জাক গাড়োয়ান তার রোগা ঘোড়া দু'টোকে ধোপাদের মাঠে ছেড়ে দিয়ে গেছে। রাখাল দড়ির লাগাম বেঁধে উঠে বসেছে একটা ঘোড়ার পিঠে, বলছে, হ্যাট হ্যাট। ঘোড়া নির্বিকার ঘাস খাচ্ছে। বলি, আমাকে এক বার চড়াবি রাখাল ভাই, আমি ভাল হয়ে গেলে!

রাখাল চেঁচিয়ে হাসে, কুকু কেমন করে হাঁটে রে!

তুলারানী তার থোপা থোপা চুল নেড়ে ছুটে আসে, বলে, এইরকম ভাবে—বলে আঁকাবাঁকা হয়ে হেঁটে দেখায়। লজ্জায় লাল হয়ে পালিয়ে আসি।

পাঁচড়ার শেষ ঘা শুকিয়ে আসে। দুপুরে একা-একা বেরোই। হাতে মাছমারা ট্যাঁটা থেকে ভেঙে নেওয়া একটা শলা। সামনে লোহার ফলা লাগানো। মিত্তিরদের ভিটের ভাঙা ইটের স্তূপ পার হই। চার দিকে জঙ্গল বেড়ে গেছে। বিছুটি বন হাওয়ায় দোল খাচ্ছে। সেই নিস্তব্ধ গলিতে দেয়ালের অনেক গভীরে শিকড় ডুবিয়ে দিয়েছে অশ্বত্থের গাছ। শান ফেটে উঠে আসছে ঘাসের গোছ। গলির বাইরে ক্ষুরের ধারের মতো রোদ পড়ে আছে। দুপুরের রোদ খাড়া হয়ে নামে গলির মধ্যে। ইটের খাঁজে খাঁজে ছায়া জমে। স্যাঁতস্যাঁতে দেয়াল আর মেঝে থেকে ভাপ উঠতে থাকে। ইকড়ি-মিকড়ি ছায়ায় বসে থাকি। ঝুরঝুর করে বালি আর সুরকি ঝরে পড়ে। দেয়ালের মাথায় দূর থেকে লাফাতে লাফাতে একটা কাক কাছে আসে, ঘাড় ফিরিয়ে মনোযোগ দিয়ে আমাকে দেখে প্রশ্ন করে—ক্কঃ? ট্যাঁটার শলা দিয়ে মেঝেতে সাদা দাগে নাম লিখি—কুকু—কুকু—কুকু। যদি দুর্গম বিছুটি বন আর ইটের পাঁজায় সাপের বাসা পার হয়ে কেউ কখনও এখানে আসে, দেখবে— তার ঢের আগে এই জায়গা কুকু আবিষ্কার করে গেছে।

হাতে ট্যাঁটার ভাঙা শলা এখানে-ওখানে ঠুকতে ঠুকতে মিত্তিরদের পোড়ো বাড়ির আনাচে-কানাচে ঘুরি। একা একা কথা বলি। কল্পনায় চলে যাই এক সুখী পরিবারের ছায়াচ্ছন্ন, শান্ত অন্দরমহলে। ভাঙা ইট কাঠের স্তূপে চড়াই উতরাই পার হই। রূপবান দুপুরের আলোছায়াময় ঐশ্বর্য ভাঙা খিলান-গম্বুজে থরে থরে জমে থাকে। হঠাৎ দেয়ালের গায়ে প্রকাণ্ড আর্চ-এর মতো জানালার চৌকাটে পা দিয়ে সামনেই নীল জল দেখতে পাই। জমিদারদের বিশাল পুকুর। প্রকাণ্ড ঘাটে আজ লোকজন নেই। জমিদারদের দারোয়ান জগা সিং লাঠি হাতে দাঁড়িয়ে আছে। স্নানার্থীরা সরে যাচ্ছে দূর দিয়ে। ভয়ে ভয়ে আঘাটায় নেমে এক-দুই ডুব দিয়ে উঠে যাচ্ছে। কয়েকজন কৌতূহলী ছেলে-বউ এধারে-ওধারে দাঁড়িয়ে আছে। জমিদারবাড়ির কেউ স্নানে আসবে আজ। কৌতূহলে দাঁড়িয়ে থাকি। জানি, আজ আমি রাখী আর পাখিকে দেখতে পাব।

তারা আসতে বড় দেরি করে। শূন্য ঘাট আর সাদা সিঁড়ি তাদের অপেক্ষায় পড়ে থাকে। আমি দাঁড়িয়ে থাকি মিত্তিরদের ভাঙা জানালায়। বুক দুরদুর করে কাঁপে। বছরে এক বার কি দু'বার সেই সুসময়, যখন রাখী আর পাখি কলকাতার ডায়োসেসান স্কুল থেকে বাড়ি আসে। কয়েক পলক তাদের দেখি। অন্তরের গভীরে অন্যমনে আবার অপেক্ষা করি সারা বছর তাদের জন্য। তারা তা জানে না।

হঠাৎ বুক চলকে সারা শরীরে রক্ত ঝরে যায়। শ্বেত পাথরের মতো সাদা ঘাটের প্রথম পৈঠায় তারা এসে দাঁড়ায়। মেমছাঁট ফ্রক পরনে, মোমমাজা সাদা গা, পায়ে চটি। কাঁধে সাদা—খুব সাদা, নরম টার্কিশ তোয়ালে। কী রকম বিলিতি পুতুলের মতো অবিশ্বাস্য সুন্দর দেখায় তাদের। পৃথিবীর কোনও মানুষ তাদের ছুঁতেও পারে না। অহংকারে তাদের ছিপছিপে শরীর হেলে দোলে। তারা হাঁটে না। যেন ভেসে ভেসে সিঁড়ির ওপর দিয়ে নেমে যায় নীল জলের কাছে। জলে পা রেখে শীতে কুঁকড়ে উঠে হাসে, বুকের ওপর জড়ো করে হাত। তাদের ঝি সাবানের বাক্স হাতে সঙ্গে সঙ্গে থাকে।

আমি মুগ্ধ হয়ে দেখি, নীল জলে তাদের শরীর ডিঙি নৌকোর মতো জল কেটে এগোয়। অমন সাঁতারও আমরা কেউ জানি না।

আমাদের কুয়োতলায় শানের ফাটলে জমে-থাকা জলে মাঝে মাঝে শালিখ স্নান করে যায়। তারা চলে গেলে দু'-একটা পালক বাতাসে ওড়ে, বুকের নরম সাদা তুলোর মতো রোমরাজি পড়ে থাকে।

ঠিক সেই রকমই রাখী পাখি স্নান করে গেলে বাতাসে খসে পড়া পালকের মতো সৌরভ থেকে যায়, থাকে স্মৃতি, রোমহর্ষ।

বিকেলের দিকে যখন মাঝে মাঝে পুকুরপাড় দিয়ে ঘরে ফিরে আসি তখন দেখি, অনাদিনাথ শেষ বেলার আলোয় বই খুলে বসেছেন তাঁর ঘরের দরজায়। আমি কাছে যাই না। দূর থেকে দেখি, তাঁর দীর্ঘ শরীর অনেক রোগা হয়ে গেছে। পিঠটা ধনুকের মতো বাঁকা হয়ে আছে, সামনে ঝুঁকে অনেকটা বুড়োদের মতো তিনি বসে আছেন। তাঁর ঘরে যাওয়ার পথে আগাছা এখন নিবিড়। ঘরের বেড়ায় বুনো লতা বাইছে। দড়ির বাঁধন ছিঁড়ে কাত হয়ে ঝুলছে জানালার ঝাঁপ। তাঁকে বড় গরিবের মতো দেখায়।

এক দিন গণাদা আমাকে ডেকে বলে, এক জায়গায় গুপ্তধনের খোঁজে যাব আমি আর রাখাল— জানিস!

কৌতূহলে বলি, কোথায়?

গণাদা ফিসফিস করে বলে, বেশি দূর না। ওই পুকুরের ও-পাশে আমবাগানের ধারে মিত্তিরদের পোড়ো বাড়ি—সেইখানে। জমিদারদের খাজাঞ্চি গিরীন বলেছে, ওখানে মাটি খুঁড়লে এখনও বিস্তর সোনাদানা পাওয়া যাবে। সাপ আর ভূতের ভয়ে লোকে যায় না। আমি আর রাখাল যাব।

শুনে ভয়ংকর চমকে উঠি। বলি, যাঃ।

গণাদা বলে, যাব—দেখিস।

আমি উত্তর দিই না। কিন্তু বলতে ইচ্ছে করে সারা বছর আমি জ্বরে ভুগি, খোস পাঁচড়ায় আমার গা খসে পড়ে, আমার ইস্কুল নেই, বন্ধুবান্ধব নেই, খেলা নেই। আমার কেবল আছে একটা গোপন জায়গা—যার কথা কেউ জানে না। কেন তোমরা সেখানে যাবে? কেন কেড়ে নেবে আমার সেই আশ্চর্য নির্জনতার খেলনা?

## ॥ এগারো ॥

পৃথিবীর আকাশ বাতাস কোনও ছবিই ধরে রাখে না।

নাকি রাখে!

রাখলে আমার সেই ছবিটি এক বার দেখতে বড় ইচ্ছে করে। একটি রোগা ছেলে কাকতাড়ুয়া সেজে বসে আছে। তার হাতে দড়িতে বাঁধা বাঁখারির ধনুক, পাটকাঠির তির। তিরের আগায় ছোট জং ধরা পেরেক কিংবা তার ঢোকানো। টিপ করতে বারণ নেই, কিন্তু পাখি-পাখালি ছাড়া আর কোনও দিকে ছোড়া বারণ। তার ঠাকুমা মাসকলাই কিংবা ডালের বড়ি রোদে দিয়ে তাকে বারান্দার ছায়ায় ওইভাবে বসিয়ে গেছে। সে বসে আছে সারা দিনমান। একা একা কথা বলছে নিজের সঙ্গে।

বয়স বাড়ে। তার নিজের বলা কত কথা হারিয়ে যায়। দু'-একটা মনে থাকে মাত্র। হাতে খেলার তির-ধনুক নিয়ে সে ভাবে আর ভাবে। পুবের কুয়োপাড়ের পেয়ারা গাছের নিচু ডালে নেমে আসে একটা রক্তচোষা। মুখ তুলে তার দিকে চেয়ে থাকে। পায়ের ঘা থেকে চুমটি তুলতে নিচু হয়ে ছেলেটি তখন হঠাৎ ভাবছে, সে একদিন হবে পৃথিবীর সেরা লড়িয়ে। এক দিন সে তার সব প্রতিদ্বন্দ্বীদের শেষ করে দেবে। সে কি রোগা থাকবে চিরকাল! থাকবে দলছুট! এবার সে কাছারিঘরের বারান্দায় রিঙে দোল খাবে, বালির বস্তায় ভোর রাতে উঠে ঘুষি চালাবে, তুলবে ওজন—যেমন কাকা করে। সে আর সহজে হাঁপিয়ে পড়বে না। লেঙ্গি মেরে ফেলবে পশ্চিমপাড়ার ডানপিটে ঝগড়ুকে—যার সঙ্গে তার বয়সি কেউ পারে না। বড় হয়ে এই সব কাণ্ড করবে কুকু। ভীষণ কাণ্ড করবে। চোখ তুলে হঠাৎ সে চমকে দেখে তার মুখের দিকে স্থির চেয়ে আছে রক্তচোষা—মুহুর্মুহু রং পালটাচ্ছে, চোখ পিটপিট করছে। ভয় পেয়ে লাফিয়ে ওঠে কুকু, চেঁচিয়ে ঠাকুমাকে ডাকে, তার হাত থেকে ধনুক খসে পড়ে। এতক্ষণ তার অন্যমনস্কতায় যে-সব শালিখ এসে খুঁটে খাচ্ছিল কলাইয়ের দানা, তার চিৎকারে এবারে তারা ওড়ে। তার নিশ্চিত বিশ্বাস হয়,

রক্তচোষার পেটটা ওই যে হঠাৎ লাল হয়ে যাচ্ছে—ওটা তারই রক্তে। সে দুর্বল বোধ করে। অসহায় আর্ত বোধ করে নিজেকে। সে তার রক্তপাতের এবং রক্তচোষার শোষণের কাল্পনিক শব্দ শোনে।

ঠাকুমা এসে তার ধনুক কেড়ে নেয়। পিঠে সেই ধনুকেরই দু'-একটা ঘা দিয়ে বলে, রক্তচোষা তোর রক্ত খাচ্ছে। আর ও দিকে মাসকলাই নিয়ে যাচ্ছে শালিক—সে দিকে খেয়াল নেই! দেখ কী রকম ছিটিয়ে গেছে—হাঁ-করা ছেলে।

ঠিক সেই সময়ে তুলারানী গুটি গুটি এসে বসে দক্ষিণের খালি বারান্দায়। রুখু চুলের মধ্যে আঙুল ডুবিয়ে চুলকোয়। উকুন এনে ছোট, কচি হাতের নখে পুট করে মারে। পাকা মুখ করে বলে, ইস, দেখো কী রকম মাছের ডিমের মতো লিক হয়েছে মাথায়।

কুকু কান্না ভুলে চেয়ে থাকে।

সেবার শীতকালে আমাদের গোয়ালঘরের চালের ওপর লকলকিয়ে উঠল কচি, সবুজ লাউডগা। পদ্মের পাপড়ির মতো প্রকাণ্ড পাতাগুলো উত্তুরে হাওয়ায় দোল খায়। দাদু সকালের রোদে চোখ মিটমিট করে দেখে বললেন, গাছটার বড্ড বাড়ন হয়েছে, ফলন ভাল হবে না। ডগাগুলো কেটে দিতে হবে। ওরে সুদর্শন—

নিচু চাল। চাল ঘেঁষে একটা গুলঞ্চ ফুলের গাছ। অনায়াসে গাছ বেয়ে চালে ওঠা যায়। আমি কখনও গাছ বাই না, চালে উঠি না, শক্ত কাজ কিছুই করতে পারি না। কাকতাড়ুয়া সেজে যখন বসে থাকি, তখনও আমার অন্যমনস্ক চোখের সামনে শালিখেরা কলাই খুঁটে খেয়ে যায়। তাই বড় লোভ হয় এক বার চালে উঠতে। দাদুর কাছ ঘেঁষে বলি, আমি উঠি দাদু।

দাদু ভ্রূ কুঁচকে দেখেন আমাকে, তুমি কি পারবে? যদি মাথা ঘুরে পড়ে যাও?

এইটুকু নিচু চাল তো! পড়ব না। আমার তো সাত দিন জ্বর আসেনি!

ওঠো তবে। সাবধানে উঠো। আস্তে আস্তে সবই অভ্যেস করো। কেউ তো বসিয়ে খাওয়াবে না।

চালে উঠেই আলাদা জগতে চলে আসি। নিচু একচালা, তবু মনে হয় কত উঁচুতে যে উঠেছি! কত উঁচু! দূরে ব্রহ্মপুত্র দেখা যায়, প্রবর্তক স্কুলের ইটের দেয়াল, কদমগাছের তলায় দু'-তিনজন ভবঘুরে বসে আছে, রজব আলি চটের থলি আর হেঁসো নিয়ে ঘাস কাটতে নেমেছে ধোপাদের নাবাল মাঠে, ওই দেখা যায় বড় পুকুরের নীল জল যেখানে রাখী-পাখিদের গায়ের সুগন্ধ আজও রয়ে গেছে, জমিদার বাড়ির উঁচু দেয়ালের ও-পাশে দেখা যাচ্ছে তাদের অন্দরমহলের একটু অংশ—একটা চওড়া বারান্দা, তাতে মোটা মোটা থাম, বড় বড় জানালায় গোলাপি পরদা। পরাত সাজিয়ে তরকারি কুটতে বসেছে তিনজন দাসী। কত দূর পৃথিবীকে দেখা যায় গোয়ালঘরের চাল থেকে। উঁচুতে ওঠার তীব্র আনন্দে আমি মুগ্ধ হয়ে চেয়ে দেখি। হাওয়া দেয়। লাউপাতার রোঁয়া পায়ে লাগে। এমন চমকে উঠি! এক ধরনের রোমাঞ্চকর শীতে শিউরে ওঠে গা। নীচের দিকে চেয়ে দেখি, এক অদ্ভুত অচেনা জগতে দাঁড়িয়ে আছি। লাউডগার বনে—চারধারে অপার্থিব মায়াবী সবুজ। আমার বুক সমান উঁচু সব পাতা বাতাসে দোলে। চালের ওপর কত শিশি, কৌটো, ন্যাকড়ার পুঁটুলি পড়ে আছে! এক আঁটি খড় বর্ষায় পচে কালো হয়ে আছে। একটা শ্যাওলাধরা ভাঙা কলসি। কালির দোয়াত, বাঁশের টুকরো। মনে হয়, কী ঐশ্বর্য ছড়ানো চারিদিকে! আনন্দে দু'হাত তুলে নাচতে ইচ্ছে করে। চোখ বুজে আমি এক প্রকাণ্ড অরণ্যে একাকী গভীর চলার মধ্যে ডুবে গেছি।

ঠিক দুপুরবেলায় মাঝে মাঝে ঘরে শুয়ে শুনি, সাপওয়ালার ভেঁপু বাজতে বাজতে দূরে চলে যাচ্ছে। শুনি, বাঁদর নাচের ডুগডুগির আওয়াজ। বারবাড়িতে ছুটে যাই। দেখি, বাঁদরওয়ালার পরনে একশো রঙের একশো তালি দেওয়া জোব্বা, লাল নীল জামা গায়ে, গলায় ঝুমঝুমিওলা দু'টো বাঁদর পিটির পিটির চায়। বাঁদরওয়ালার শীর্ণ পা দু'খানা রাঙা ধুলোয় মাখা। সে বসে আমাদের কদমতলায়। মাথার গামছা খুলে মুখ মোছে। বাঁদরের দড়ি দু'গাছা কোমরে জড়িয়ে বসে বসে ঘুমোয়। জেগে থাকে তার দু'টি দুঃখী বাঁদর। রাখাল আর গণনাথ তাদের ঢিল ছুড়ে মারে। তারা লাফায়, কাঁদে, বকে। সিতিকণ্ঠের বাঁদরটাকে যদি পেতাম তবে আমি ঠিক হতাম ও রকম এক ঘরছাড়া বাঁদরওয়ালা। পায়ে রাঙা ধুলো মেখে চলে যেতাম দেশ-দেশান্তর।

এক দিন গণাদা বলল, সিটে চড়া যদি শিখতে হয় তো সিতিকাকার সাইকেলে, ওর সিটটা সবচেয়ে নিচু। কুকু, সাইকেলটা এক বার চেয়ে আনবি?

দূর! দেবে না।

তোকে দেবে। তুই ওর বিয়েতে যে নিতবর ছিলি!

সাইকেল চাইতে দুপুরে সিতিকণ্ঠের বাড়িতে গিয়ে নিঝুম উঠোনটায় দাঁড়িয়ে হঠাৎ মনে হয়, এ-জায়গায় অসুখী লোকেরা বাস করে এখন। সুখী সিতিকণ্ঠ নয়। বাঁদরটার কিচিমিচি নেই, বেজিটার ঘোরাফেরা নেই। উঠোনে কয়েকটা রঙিন শাড়ি রোদে ঝলসায়। উঠোনের আনাচে-কানাচে জঙ্গল জমেছে, পুরনো হয়ে গেছে ঘরের বেড়া। টিনের বেড়ার গায়ে গোবরের চাপড়ায় লাগানো কড়িগুলো খসে গেছে। সিতিকণ্ঠের মায়ের গলার স্বর আর শোনা যায় না। সিতিকণ্ঠের ঘরের দরজা আগে বরাবর খোলা থাকত, বাইরে থেকেই দেখা যেত তাঁর বিছানার শৌখিন চাদর আর বাবু-বালিশের ভেলভেটের ঝালর। আমরা কাউকে জিজ্ঞেস না করে কত বার তাঁর ঘরে ঢুকেছি! এখন দেখি, তাঁর দরজায় খিল। বারান্দায় সিতিকণ্ঠের সাইকেল থামের সঙ্গে অবহেলায় ঠেস-দেওয়া পড়ে আছে। সেই সুন্দর নীল রং আর চেনা যায় না। ধুলোয় মলিন দেখায় সাইকেলটাকে। জায়গায় জায়গায় রং চটে গেছে, চামড়ার সিটটা ফুটিফাটা হয়ে ফেটেছে।

ভয়ে ভয়ে সিতিকণ্ঠের জানালায় উঁকি দিই। দেখি, সিতিকণ্ঠ বেড়ার দিকে মুখ করে জড়সড় হয়ে শুয়ে আছেন—দ-এর মতো ভেঙেছে শরীর। তাঁর দিকে পিছন ফিরে শুয়ে আছেন কাকিমা। শরীরটা ছেড়ে-দেওয়া, চোখের ওপর চাপা ডান হাত, শাড়ির লম্বা আঁচল মেঝেয় গড়াচ্ছে। তাঁদের দেয়ালে একটা বড় ঘড়ি চলছে টক-টক, টক-টক।

কে রে!

চমকে উঠে দেখি, কাকিমা চেয়ে আছেন। অবাক, বিরক্ত চোখ।

এই, সিতিকাকার সাইকেলটা—

সিতিকণ্ঠ হাই তুলে পাশ ফেরেন। তাঁর চোখে একতিল ঘুমের আভাস নেই।

কে রে! কুকু নাকি তুই?

হুঁ।

সাইকেল নিবি? নিয়ে যা, ওই তো বারান্দায় আছে। চাবি ওর গায়েই লাগানো আছে, খুলে নে।

যখন সাইকেল নামাচ্ছি তখন ঘর থেকে তাঁর উদাসীন গলা শুনি, সাবধানে চড়িস। ভাঙিস না যেন!

তারপর সারা দিন কাছারির মাঠে আমি আর গণাদা সিতিকণ্ঠের সাইকেল দাবড়াই। সিটে উঠতে গিয়ে কত বার সাইকেলটা আছাড় খায়। উদাসীন সিতিকণ্ঠ উঠে এসে এক বার দেখেনও না। কেবল শেষ দুপুরে দোকানে যাওয়ার সময়ে আমাদের কাছ থেকে সাইকেল চেয়ে নিয়ে যান। দেখি, সিতিকণ্ঠের দাড়ি কামানো থাকে না আজকাল। জামার কলার উল্টে থাকে। প্রায়ই আধময়লা পোশাকে তাঁকে যেতে দেখি।

খুব সুন্দর মানুষেরা কি কখনও তেমন সুখী হয় না!

রাখালের আষাঢ়ে শালিখটা হরিনাম করে, মাখনকাকা বারান্দায় উবু হয়ে বসে উৎকর্ণ হয়ে শোনেন। তাঁর জীবনে আর কোনও সুদিন বা সুসময় আসে না। হয়তো আর আসবেও না। একটা বিড়ির জন্য মাঝে মাঝে বড় উতলা হন তিনি, কিন্তু খাওয়া বারণ বলে কেউ এনে দেয় না। সকালে দাদুর যে-সব মক্কেল আসে তারা বারান্দায় বসে লুকিয়ে চুরিয়ে হাতের তালুতে ঢেকে বিড়ি টানে, মাখনকাকার চোখ-জোড়া তাই দেখে নিষ্পলক হয়ে যায়। কখনও-সখনও সর্বেশ্বরের আধ-খাওয়া বিড়ি হাতে পায়ে ধরে চেয়ে নেন। টানতে টানতে চোখ আরামে বুজে আসে। বাদবাকি সময় তাঁর ঘরের ঝাঁপ বন্ধ থাকে। যখন উত্তুরে হাওয়া দেয় তখনই আষাঢ়ে শালিখটা হরিনাম করে, আর তাই শুনে মাখনকাকা বেরিয়ে এসে বারান্দার ধারটিতে বসেন। আপনমনে বলেন, বাঃ, বেশ শিখেছে তো ব্যাটা! অ্যাঁ! ওটা কি ময়না নাকি রে কুকু? মরন্ত মানুষকে হরিনাম শোনাচ্ছে—ওর বড় ভাগ্য।

আঁতুড়ঘরটা মাঝখানে অনেক দিন ফাঁকা গেল। শীতের শেষ দিকে এক দিন ঠাকুমা লোক লাগিয়ে

সেটা পরিষ্কার করালেন। রোজ সন্ধ্যাবেলায় সেখানে সাঁজাল দেওয়া হতে লাগল। রোজ সকালে মাটি দিয়ে লেপে দেওয়া হতে লাগল তার ভিত।

এক দিন শুতে এসে মা আস্তে আস্তে কোঁকাতে লাগল। ঘুম ভেঙে সেই শব্দ শুনে ভয় পেয়ে গেলাম। চেঁচিয়ে উঠে বলি, মাগো, কী হয়েছে তোমার?

মা দাঁতে দাঁত চেপে বলে, চেঁচাস না, শ্বশুরমশাই, মেজো ভাশুর সব এখনও জাগা। তুই যাবি একটু কুকু? মেজো জেঠিমাকে গিয়ে বল, মা একটু ডাকছে। চুপি চুপি বলিস, ভাশুরঠাকুর যেন শুনতে না পান।

খবর পেয়ে মেজো জেঠিমা এলেন, এলেন ঠাকুমা, নিবারণ জেঠিমা, সুনীতির মা।

জেঠিমা বলেন, এ সময়ে শুয়ে থাকতে নেই। উঠে হাঁটাচলা করো।

তারপর মাকে হাঁটিয়ে সবাই নিয়ে গেল দক্ষিণের ঘরের পিছনে দোচালা আঁতুড়ঘরে। একা ঘরে আমি জেগে রইলাম। মাঝে মাঝে মা'র ককিয়ে ওঠার শব্দ পাই। দেখি উঠোনের এধার থেকে ওধারে কে হ্যারিকেন হাতে ছুটে যাচ্ছে। মনে হয়, আমাদের বাড়িতে বড় বিপদ। হয়তো মা আর বাঁচবে না। একা ঘরে নানা অপার্থিব ছায়া পড়ে আছে। সেই দিক থেকে চোখ ফিরিয়ে নিই, শক্ত মুঠোয় ধরে থাকি জানালার শিক। আধা-ঘুমে চোখ জড়িয়ে আসে। খোলা জানালা দিয়ে গারো পাহাড় ছুঁয়ে ধারালো বাতাস আসে আমার জামার ভিতরে গিয়ে বুক জাপটে ধরে। ভয়ে আর শীতে আমি কাঁপতে থাকি।

অনেক রাতে নিবারণ জ্যাঠা মন্ত্র পড়ে বাড়িবন্ধন করেন। খুব চেঁচিয়ে বলেন, ফটাস। সেই শব্দ যত দূর যায় তত দূর চোরেরা আসে না। সেই শব্দ শুনে বুঝতে পারি, রাত অনেক হয়েছে। গলায় মাফলার জড়িয়ে সাইকেল চেপে একটু আগেই আমার কাকা নগেন্দ্রনাথ কুসুম ধাইকে ডেকে এনেছেন। তারপর বাড়িটা আস্তে আস্তে নিঝুম হয়ে আসে। শিশু-জন্ম এ-বাড়ির নিত্যকার ঘটনা, তাই কেউ গা করে না। কুসুমের হাতে মাকে ছেড়ে দিয়ে সবাই ঘুমোতে গেছে। আমি চেঁচিয়ে জিজ্ঞেস করেছি, কী হয়েছে, ও ঠাকুমা!

ঠাকুমা বলেছে, কিচ্ছু না। তুমি শুয়ে পড়ো। ভয় পেয়ো না, মেজো জেঠি তোমার কাছে শোবে'খন।

কিন্তু তারপর সবাই আমার কথা ভুলে যায়। আমি জানালার গরাদে মাথা রাখি, তারপর খাটের বাজুতে, তারপরে ঢলে পড়ি বিছানায়। অনেক রাতে কখন মেজো জেঠিমা আসে, টের পাই না।

পরদিন সকালবেলায় ঘুম চোখে উঠে গিয়ে বোন দেখি, ইঁদুরছানার মতো লালচে, ন্যাকড়ায় জড়ানো, কাঠকয়লায় আংরা জ্বেলে তাকে সেঁকছে কুসুম ধাই। বোন হওয়ার জন্যই আমরা এতকাল আটকে ছিলাম ময়মনসিংহে! এবার আর-কিছু দিন পরেই আমরা সেই অচেনা জায়গা মাল জংশনে চলে যাব, বাবার কাছে।

অপেক্ষা করে থাকি। দিন গুনি। আমার ছোট বোনটার দৃষ্টি এল। তাকে তেল মাখিয়ে ছোট্ট খাটিয়ায় রোদে ফেলে রাখা হয়। আমি তাকে পাহারা দিই। সে আমাব মুখের দিকে চেয়ে আপনজনের মতো হাসে-কাঁদে। ছোট্ট দু'টি হাতে আমার আঙুল ধরে। কী অবিশ্বাস্য নরম আর অসহায় দেখায় তাকে!

আমি এক পাশে শুই, বোন অন্য পাশে, মাঝখানে মা। এক রাত্রে ছোট্ট বোনটি আমার গড়িয়ে পড়ল মেঝেতে। কাঁদল খুব কিন্তু চোট লাগল না। সুনীতির মা সকালে তকলিতে সুতো কাটতে কাটতে বলে, ওরা যখন পড়ে তখন মা ষষ্ঠী এসে ধরেন, তাই চোট লাগে না। আমার টুনু কি কম পড়েছে! প্রায় রাত্রেই পড়ে গিয়ে চেঁচাত —আর আমার যা ঘুম ছিল তখন—সারা দিন খাটাখাটুনির পর নিঃসাড়ে ঘুমোতাম।

উত্তরে সিতিকণ্ঠের বাড়ির দিক থেকে মাঝে মাঝে তক্ষক ডাকে। তাঁদের ঘরের পিছনে একটা সবজির খেত ছিল, সেটা আগাছায় ভরে গেছে। ঘাটের পথে ঘেঁটু আর ভাঁট গাছের জঙ্গল, ভাঙের গাছ গজিয়েছে তাঁদের ছেঁচ-বেড়ার গা ঘেঁষে। আগে কামলা ডেকে সিতিকণ্ঠ জঙ্গল পরিষ্কার করাতেন, খেত কুপিয়ে দিতেন, সিতিকণ্ঠের মা সেখানে লাগাতেন টক পালং, থানকুনি কিংবা আলু। এখন দেখি সিতিকণ্ঠের মা বড় জবুথবু হয়ে গেছেন, সারা দিন শুয়ে থাকেন, কখনও বা মুড়িসুড়ি দিয়ে এসে উঠোনের রোদে বসেন। শুনতে পাই তাঁর ছেলের বউ তাঁকে চেঁচিয়ে বকাবকি করছে। চার দিকের জঙ্গলে বাতাস শ্বাস ফেলে ঘোরে। সিতিকণ্ঠ কি এ-সব দেখেও দেখেন না! নাকি তাঁব সব উজ্জ্বলতা নিভে আসছে।

ভাঁট-ঘেঁটুর আড়ালে আবডালে, কলাঝোপের পিছন দিয়ে সুঁড়ি-পথে মাঝে মাঝে কাপ্তান কিষ্টাকে দেখি নিঃশব্দে যাতায়াত করতে। আগে তার চুলে তেল গড়িয়ে পড়ত, গড়ানো তেলে চকচক করত কালো কপাল, সে হাঁটত শিস দিতে দিতে। এখন তার যাতায়াত চোরের মতো সতর্ক। চার দিকে চেয়ে দেখে হাঁটে। আমার কাকা নগেন্দ্রনাথ মাঝে মাঝে খালি পায়ে, কাঁধে লাল গামছা ছড়িয়ে রেখে, দাঁতন করতে করতে বাগানের উত্তরের বেড়ার ধারে গিয়ে দাঁড়ান। নতুন কাকিমা জানালার একটি পাট বন্ধ রেখে তার আড়াল থেকে কাকার সঙ্গে হাসি ঠাট্টা করেন।

সিতিকণ্ঠ এ-সব বোধ হয় টেরও পান না! নাকি পান! দেখি তাঁর শরীর রোগা হয়ে গেছে অনেক। মাথার সামনের চুল পাতলা হয়ে ফুরফুর করে হাওয়ায় ওড়ে। রংচটা সাইকেলে বিষণ্ণমুখে দোকানে যান তিনি। মাথা নোয়ানো, চোখে অন্যমনস্ক দৃষ্টি।

একসময়ে সিতিকণ্ঠের বউ নতুন কাকিমার বড় আদর ছিল আমাদের বাড়িতে। তাঁকে দেখেছি দুপুরে এসে ঠাকুমার পাকাচুল বাছতে, জেঠিমাদের সঙ্গে লুডো খেলতে, কিন্তু এখন আর তিনি আসেন না। তাঁকে নিয়ে কানাঘুষো হয় আমাদের বাড়িতে। ঠাকুমা দুঃখ করে বলেন, সিতিটাও তো পুরোপুরি পুরুষ না। আমাদের বাড়ির পুরুষ হলে জুতোপেটা করত দু'বেলা।

প্রবর্তক ইস্কুলের বাড়িটা শেষ হয়ে এল প্রায়। দেয়ালে পলেস্তারা পড়ছে এখন। জানালায়-দরজায় কপাট লাগানো হচ্ছে। দু'-একদিনের মধ্যেই চেয়ার-বেঞ্চি এসে পড়বে। কলকাতা থেকে আসছেন রাগী হেডমাস্টার। গণাদার খুব উৎসাহ, বলে, দেখিস কুকু, এই স্কুলে আমি ক্লাস সেভেন-এ ভরতি হব।

স্কুল বাড়িটার জন্য আমার দুঃখ। বিকেলের আলো যখন পড়ে আসে তখন ইস্কুলের নির্জন চাতালে সাদা ছোট্ট একটু কাপড় পেতে নীরবে নমাজ পড়ে রাজমিস্ত্রি রফিকুজ্জমান। সেই একাকী লোকটির দীর্ঘ ছায়ার দিকে চেয়ে থেকে মাঝে মাঝে হঠাৎ মনে হয় পৃথিবীর সমস্ত লুকোনো মনোরম জায়গাগুলো আস্তে আস্তে আমাদের হাতছাড়া হয়ে যাবে। এই স্কুলবাড়িটায় দুপুরে আমি রফিকের কাছে ভূতের গল্প শুনেছি কত! গা ছম-ছম করেছে। আর ঠিক সেখানে একশো ছেলের হল্লা হবে এক দিন।

মিত্তিরদের পোড়ো ভিটের সেই দু'খানা পুরনো দেয়ালের মাঝখানে আমার গোপন জায়গাটুকু— তার জন্যও আমার বড় ভয় করে। রাখাল আর গণাদা শেষ পর্যন্ত গুপ্তধনের সন্ধানে যায়নি সেখানে। কিন্তু জানি ঠিক, এক দিন কেউ-না-কেউ আসবে। আসবেই। ভেঙে পড়বে পুরনো দেয়াল। আমি তাই ভৌতিক ছায়ার মতো সেই ভাঙা বাড়ির আনাচে কানাচে ঘুরি। এখানে সেখানে হাত রাখি। কথা বলি, দেয়াল, আমার পুরনো দেয়াল, যদি চলে যাই মাল জংশনে, আবার যেন ফিরে এসে তোমাদের দেখি। হুবহু ঠিক এই রকম থেকো তোমরা। আর কেউ যেন না আসে এখানে।

## ॥ বারো ॥

দক্ষিণের বাগানের বেড়া ভেঙে পুলিনের গোরু ঢুকে আমাদের চালকুমড়োর চারাগাছ খাচ্ছে দুপুরে। মেজো জ্যাঠামশাই ভারী বিরক্ত হয়ে কাঁচা ঘুম থেকে উঠে আমাকে ডেকে বললেন, যা তো কুকু, গণার সঙ্গে গিয়ে গোরুটাকে খোঁয়াড়ে দিয়ে আয়। খোঁয়াড়ে না দিলে ব্যাটারা গোরু ঠিকমতো বাঁধবে না।

জ্যাঠামশাই নিজে খাটো দড়ি দিয়ে গোরু বেঁধে দিলেন। আমি আর গণাদা চললাম গোরু খোঁয়াড়ে দিতে। অনেকটা দূরে খোঁয়াড। চারি দিকে উঁচু বেড়া একটা ঘুপচি ঘরে গোটাকয় ধূর্ত চেহারার লোক বসে আছে। আমরা যেতেই একটা ছোটখাটো, সবুজ লুঙ্গি আর ময়লা জামা-পরা লোক বিড়ি মুখে বেরিয়ে এল। একটিও কথা না বলে গোরুর দড়ি আমাদের হাত থেকে নিয়ে আগল ঠেলে গোরুটাকে ঢুকিয়ে দিল ভিতরে। চলে আসছি, লোকটা ডেকে দু'আনা পয়সা দিল গণাদার হাতে। ভারী বেকুব বনে গেলাম আমরা। পয়সা কীসের! পয়সা কেন! পয়সা নিয়ে নানা দুশ্চিন্তায় একটু ভয় ভয় করছিল বটে, তবু কালীবাড়ির দোকান থেকে দু'জনে প্যাঁড়া কিনে খেলাম। বিকেলে ব্যাপার শুনে রাখাল বলল, তোদের ঠকিয়েছে। আসলে চার আনা রেট। আমি গেলে ঠিক তাই আনতাম।

পরদিন থেকে রোজ দুপুরে গণাদা এসে আমাকে ডাকত।

চল কুকু, গোরু ধরি।

প্রত্যেক দিন তো আর বাগানে গোরু ঢোকে না। আমরা তাই যেতাম ধোপাদের নাবাল মাঠটাতে। বিস্তর গোরু সেখানে খোঁটায় বাঁধা হয়ে চরত। দু'দিক থেকেই ইটের ঘা মেরে খোঁটা আলগা করত গণাদা। তারপর আমরা যেতাম খোঁয়াড়ে। সামনে দড়ি ধরে গণাদা, পিছনে একটা লাঠি হাতে গোরু তাড়া করতে করতে আমি। দু'আনার জায়গায় দরাদরি করে আমরা দশ পয়সা পর্যন্ত রেট তুলতে পেরেছিলাম। খোঁয়াড়ের লোকটা এক দিক থেকে ভালই ছিল। কোত্থেকে গোরু ধরে এনেছি তা জিজ্ঞেস করত না! যেন বা কম কথার মানুষ সে, এ-রকম গম্ভীরভাবে নীরবে পয়সা দিয়ে দিত। বড় রাস্তায় তার মুদির দোকান থেকে ললিত আমাদের দেখত, রোজ আমরা গোরু ধরে নিয়ে যাই। হেঁকে বলত, কী খোকা, খোঁয়াড়ে যাচ্ছ? বাগান খেয়েছিল নাকি!

গণাদা রেগে বলত, খেয়েছিল তো! তাতে তোমার কী?

এলাহাজুদ্দীনের গাভীন গাইটাকে ধরছি একদিন, গণাদা খোঁটা ওপড়াতেই গোরুটা ডাকতে ডাকতে ছুটছে। সেই ডাক শুনে এলাহাজ নদীর ঘাট থেকে উঠে এল। কাণ্ডটা দেখল খানিক দাঁড়িয়ে—আমরা তার গাভীন গোরুর খোঁটা উপড়িয়ে তার পিছনে ছুটছি। ডেকে বলল, কী খোকা, খোঁয়াড়ে দেবে নাকি! কী করেছে বলো তো! অবোধ জীব, কথা বলতে পারে না। গত সপ্তাহে এক বার খোঁয়াড় থেকে ছাড়িয়েছি—তা সে তোমাদেরই কাজ বোধ হয়! দাঁড়াও আজ এক বার যাব মোক্তারমশাইয়ের কাছে—

ভয় পেয়ে আমরা আর ধোপাদের মাঠ থেকে গোরু ধরতাম না। সেটা বড় রাস্তার ধারে, প্রকাশ্য জায়গা। নিরীহ নির্দোষ গোরুগুলোকে ধরে খোঁয়াড়ে দেওয়ার মতো সেই নিষ্ঠুর কাজে আমরা একটা নেশা পেয়েছি তখন। আমাদের কেউ খেলায় নেয় না, আমরা দলছুট—তাই গোরু ধরার মধ্যে একটা খেলা পেয়েছিলাম আমরা। আর ছিল লোভ। দক্ষিণের আমবাগানে, জেলেপাড়ার মাঠে, জমিদার বাড়ির পুবদিকে পড়ে-থাকা জমিতে, যেখানে একটা-দুটো ছাড়া গোরু চরে, আমরা সেখানে যাই। দৌড়াদৌড়ি করে গোরু ধরি। সিতিকণ্ঠের বাড়ির পিছন দিক দিয়ে পগারের গা ঘেঁষে, আঁকাবাকা পথে রেল স্টেশনের কাছ বরাবর গিয়ে উঠি। সেখানে আমাদের কেউ চেনে না। গোরু তাড়িয়ে দুই ভাই চলে যাই খোঁয়াড়ে।

ফেরার সময়ে কখনও-সখনও মেছোবাজারের পথ দিয়ে ফিরি। গলিঘুঁজিতে রাস্তাঘাট তেমন খেয়াল থাকে না। হঠাৎ হয়তো গণাদা দাঁড়িয়ে পড়ে মিটমিট করে হেসে বলে, বল তো এটা কাদের পাড়া!

দেয়ালির রাত্রে কুপির দাউ-দাউ জ্বলা মশাল-আলোয় যে জমজমাট মাইফেলি দৃশ্য দেখেছিলাম এ-গলির, দিনদুপুরে তার চিহ্নও নেই। চার দিকে সুমসাম্ নির্জনতা। রাস্তায় লোক চলাচল নেই। নিজেদের ঘরের দরজার সামনে সিঁড়িতে মেয়েরা বসে আছে। স্নানের পর তারা এলোচুল শুকোচ্ছে রোদে, কিংবা স্নানে যাবে বলে চুলের জট ছাড়াচ্ছে, মন দিয়ে আলতা পরছে পায়ে। গিন্নি ধরনে কালো-পেড়ে শাড়ি পরেছে, সিঁদুর ছুঁইয়েছে মাথায়, শরীর ছেড়ে বসেছে—যেমন দুপুরের আলস্যে বসে গৃহস্থের মেয়েরা। রাস্তার এ-ধার থেকে ও-ধারে পরস্পরের সঙ্গে কথা বলছে তারা।

পাড়াটা চিনতে পেরে ভয় পেয়ে বলি, এ তো হারাণীদের পাড়া। চল গণাদা, ফিরে যাই। হারাণী দেখলে দাদুকে বলে দেবে—

দূর! তাই বলে কখনও? চল দেখতে দেখতে যাই।

আমি চোখ বুজে হাঁটি, দম বন্ধ করে রাখি। ক্রমে এসে পড়ি বাজারের রাস্তায়। রুক্মিণীর মিষ্টির দোকানে খুব ভিড়। আমাদের পয়সা কম বলে ঢুকি না। কাচের বাক্সে সাজানো বালুসাই, চমচম আর প্যাঁড়া দেখি কিছুক্ষণ। একটু এগিয়ে সিতিকণ্ঠের খেলার সরঞ্জামের দোকান। হকিস্টিক, ক্রিকেটের ব্যাট, ব্যাডমিন্টনের র‍্যাকেটে বোঝাই হয়ে আছে দোকান। দড়িতে ঝুলছে হলুদ রঙের টি-শেপ ফুটবলের খোল। আমাদের পা আপনা থেকেই থেমে যায়।

গণাদা বলে, গোরু ধরার পয়সা যদি জমাই তো এক মাসে একটা দু'নম্বর ফুটবল কিনতে পাবি—না রে কুকু?

সিতিকাকাকে দাম জিজ্ঞেস করি?

কর না। তুই তো নিতবর ছিলি, তোকে কমে দেবে।

সিতিকণ্ঠ একজন মফস্‌সলি লোককে একটা কাপ বিক্রি করছেন। লোকটা কাপটাকে ঘুরিয়ে ফিরিয়ে দেখে, আর বলে, এ তো দস্তার জিনিস, ওপরটা এনামেল করা—রংফং চটে গেলেই আমাদের মুশকিল। একই কাপ বছর বছর দেওয়া হবে তো—

সিতিকণ্ঠ আমাকে দেখে চোখ ছোট করেন, কী চাস?

মফস্‌সলের খদ্দেরটা তক্ষুনি আবার জিজ্ঞেস করে, এর ওপরে বিনোদিনী চ্যালেঞ্জ কাপ কথাটা খোদাই করে দিতে পারবেন না?

খদ্দেরটি চলে গেলে সিতিকণ্ঠ নামানো কাপ গুছিয়ে আলমারিতে তোলেন।

একটা দু'নম্বর ফুটবলের দাম কত সিতিকাকা?

ফুটবল নিয়ে কী করবি? তুই তো বারো মাস ভুগিস। এক বছরেও সাইকেলের সিটে উঠতে পারলি না—

আমি সে-কথায় কান দিই না। বলি, আমাদের একটা ফুটবল কম দামে দিতে হবে কিন্তু।

সিতিকণ্ঠ বিষণ্ণ চোখে কিছুক্ষণ চেয়ে থাকেন, তারপর মিটমিট করে হাসেন, একটা ফুটবল তোকে এমনিতেই দিতে পারি, যদি একটা কাজ করিস।

কী কাজ?

কয়েকটা ছেলে আসে বল পাম্প করে নিয়ে যেতে। সিতিকণ্ঠ তাদের পাম্পার আর লেস ভরার যন্ত্র দেন। তারা বারান্দায় বসে বল পাম্প করে, হুসহাস শব্দে বলটা নিটোল হয়ে ফুলে ওঠে, টোকা দিলে টং টং শব্দ হয়। লোভে আমার গা শিরশির করে।

কী কাজ বলুন না সিতিকাকা, ঠিক করব।

সিতিকণ্ঠ হাই তুলে আড়মোড়া ভেঙে বলেন, রোজ দুপুরে গিয়ে আমার বাসাটা একটু পাহারা দিতে পারবি? বড্ড চোরের উৎপাত, সেদিন উঠোন থেকে তোর নতুন কাকিমার একটা শাড়ি নিয়ে গেছে, আমার একটা গেঞ্জিও। ও সময়টা তোর কাকিমা ঘুমোয় তো—কে দেখে তখন! আড়ালে আবডালে থেকে দেখবি, তোর কাকিমা যেন টের না পায়! পারবি না?

উৎসাহে বলি. পারব। আমি আর গণাদা আছি—

সিতিকণ্ঠ উদাস গলায় বলেন, দেখিস তো কেউ আসে-টাসে কি না দুপুরে! চেনা লোকরাই তো চুরি করে। চিনতে পারলে আমাকে নাম বলিস।

মাঝে মাঝে কিষ্টাকে দেখি তো!

সিতিকণ্ঠ খুব অবাক হন, কোন কিষ্টা? মেছোবাজারের?

বলে কিছুক্ষণ চুপ করে থাকেন। তারপর আস্তে শ্বাস ছেড়ে বলেন, আচ্ছা যা। ক'দিন পরে এসে বল নিয়ে যাস। কলকাতার চালানটা আসুক।

টি-শেপ্ নেব কিন্তু!

সিতিকণ্ঠ উদাস, সর্বস্ব দিয়ে দেওয়ার মতো গলায় বলেন, নিস।

অদূরেই অন্নপূর্ণা ভাণ্ডার। বারান্দায় উবু হয়ে বসে দুই হাঁটুর ভিতর দিয়ে মাথাটা সামনে ঝুঁকিয়ে কুঁজো হয়ে বসেছে বুড়ো অল্লু। প্রকাণ্ড কাঁচি রোগা হাতে ধরে কাপড় কাটছে। দোকানে কাকা নেই। সুরেশ একা বসে পেতলের গজকাঠি দিয়ে পিঠ চুলকোচ্ছে। আমরা বারান্দায় লাফিয়ে উঠি। অল্লু মুখ তুলে তাকাল।

অল্লুচাচা, তুমি বলেছিলে কাঠের রিল দেবে। কই?

আমাদের রুমাল বানিয়ে দেবে বলেছিলে যে! আমাদের একটাও রুমাল নেই।

বুড়ো অল্লু চাঁদির চশমার ভিতর দিয়ে ফ্যাল ফ্যাল করে তাকায়। আমাদের চিনতে পারে না ঠিকঠাক! বড় ভুলো মন তার। যত বার দেখা হয়, তত বার নিজেদের চেনাতে হয় তার কাছে। অথচ কত পুরনো দিনের গল্প তার মনে আছে!

একটু চেয়ে থেকে সে বলে, তোমরা নগেনবাবুর ভাইপো না!

আমি ভাগনে। বলে গণাদা।

বুড়ো অল্লু মাথা নাড়ে, ঠিক ঠিক। তোমার মাকে আমি এইটুকু দেখেছি।

আমার দিকে চেয়ে বলে, বীরেনবাবুর খবর কী? চিঠিপত্র পাও?

আমি সে-সব জানি না, শুনে অল্লু হাসে, বীরেনবাবু ভাল লোক ছিল, এই সুরেশটাই যত নষ্টের গোড়া। তা তোমার বাবা কাজ পেয়েছে শুনলাম—কোথায় যেন—সেখানে যাবে না?

শিগগিরই যাব। তার আগেই আমাকে রুমাল দিয়ো। আর পুন্নিদির পুতুলের কাপড়। ঠাকুমা তার রাধাশ্যাম আর পেতলের গোপালের জন্যে মশারি চেয়েছিল—দাওনি তো? ঠাকুরদের মশা কামড়ায় না?

অল্লু হাসে, তাই কামড়ায় যদি তো মশার পয়দা দিতে ঠাকুরকে কে বলেছিল? ঠাকুমাকে বোলো, দেব। আমি বুড়ো মানুষ তো—কেবল ভুলে যাই।

আমরা ঘন হয়ে বসি তার কাছে, বলি, তবে আমাদের সেই পঁচিশ মন ওজনের লাউয়ের গল্পটা বলো যেটা তোমাদের গাঁ থেকে শহরে নিতে তিনটে গোরুর গাড়ি লেগেছিল! সেটা কাটা হয়েছিল যেন কী দিয়ে?

অল্লু হাসে, করাতি ডেকে কাটানো হয়েছিল কিন্তু কেউ খেতে পারেনি—অত বড় লাউ তো, পেকে ঝানু হয়ে গিয়েছিল। অনেকে তার বিচি নিয়ে লাগিয়েছিল বাগানে, কিন্তু গাছ হয়নি। আমাদের গাঁয়ের মাটিই আলাদা।

আমাদের সেই নীলমণির গল্পটা শোনাও।

বুড়ো অল্লু মাথা নেড়ে গম্ভীর মুখে বলে, বড় গরিব ছিল নীলমণি। দিন চলত না, নুন আনতে পান্তা ফুরোয়। লোকে বলত, নীলমণি বড় ভক্ত। যদি কোনও লোক কখনও নীলমণিকে সাহায্য করত তো নীলমণি ধন্যবাদ দিত ভগবানকে। জমিদার এক দিন তাকে ডেকে বলল, তুমি বড় নেমকহারাম হে নীলমণি, মানুষের সাহায্য পাও, আর পেয়ে ভগবানের দয়ার কথা বলো। সেই শুনে কী আনন্দ নীলমণির। সে যে সত্যিই অমন নিমকহারাম হতে পেরেছে সেই জন্যই আনন্দ। তা সেই নীলমণি এক দিন দুপুরে খেটেখুটে ফিরেছে, বউ কাছে এসে বলল, কী কাণ্ড হচ্ছে জান গো! আমাদের পাশের বাড়ির পতিতপাবন সন্ন্যাসী হয়ে যাচ্ছে। নীলমণি বিরক্ত হয়ে বলল, ভ্যাজর ভ্যাজর করিস না, তেল গামছা নিয়ে আয়, কিন্তু বউ চুপ করে না। রোজ দুপুরে নীলমণি ফিরলে বউ কাছে এসে চোখ বড় বড় করে ফিসফিস করে বলে, দ্যাখোগে কাণ্ড, ও-বাড়িতে কত সাধু সন্ন্যাসী এসেছে, যাগ-যজ্ঞ হোম হচ্ছে দিনরাত, কত গেরুয়া ছোপানো হচ্ছে, পতিতপাবন আর সাত দিন পরেই সন্ন্যাসী হবে যে গো! নীলমণি বিরক্ত হয়ে উঠে যায়। পরদিন আবার বউ বলে, তুমি তো বিশ্বাস করো না! দ্যাখোগে পতিতপাবনের বউ নাওয়া-খাওয়া ছেড়েছে, কুকুর বেড়ালটা পর্যন্ত মুসড়ে পড়ে আছে, পাড়ার লোক ভেঙে পড়েছে দেখতে! ভিন-গাঁ থেকে পর্যন্ত লোক আসছে। পতিতপাবন সব সম্পত্তি-টম্পত্তির বিলিব্যবস্থা করে ফেলেছে এর মধ্যেই। খড়ম কিনেছে, চিমটে, কমণ্ডলু, রুদ্রাক্ষের মালা, ঝোলা—কত কী? এরপরেও কি লোকটা সন্ন্যাসী হচ্ছে—এ তোমার বিশ্বাস হচ্ছে না! নীলমণি বলে, ওইভাবে সন্ন্যাসী হয়! বউ অবাক হয়ে বলে, তবে কীভাবে হয়! নীলমণি রক্তচোখে চেয়ে বলে, দেখবি! বউ বলে, দেখব না কেন—কীভাবে হয়! নীলমণি গামছা ঘুরিয়ে বাতাস খাচ্ছিল, থামিয়ে হাতের গামছা কাঁধে ফেলে বলে, এইভাবে হয়। বলে সেই যে বেরিয়ে গেল নীলমণি, আর ফিরলই না।

দোকানঘর থেকে সুরেশ বেরিয়ে এসে আমাদের ডাকে। ভিতরে নিয়ে গিয়ে নিচু চৌকিতে বসিয়ে বলে, অল্লুটার সঙ্গে অত কথা কী তোমাদের! মহাপাজি ও—বারান্দাটা খামোখা আটকে আছে, কত লোক এসে ভাড়া করতে চায় জায়গাটুকু। তা কী খাবে তোমরা, রুক্মিণীর দোকানের বালুসাই?

এই বলে ক্যাশবাক্স থেকে টাকা বের করে নিয়ে চলে যায় সুরেশ।

সুরেশের জন্য বড় দুঃখ হয়। শুনেছি, মুখের শ্বেতি ঢেকে বিয়ে করেছিল সে। বিয়ের পর যখন বউ তার শ্বেতি দেখতে পেল, তক্ষুনি চলে গেল বাপের বাড়ি। আর ফিরল না। এখন মুখের সাদা দাগ আরও অনেকটা ছড়িয়েছে সুরেশের। ঠোঁটে, গালে, গলায়, চোখের কোলে শ্বেত কাজলের মতো শ্বেতির দাগ দেখা যায়। এই সব নিয়ে দুঃখিত চিত্তে বাস করে সুরেশ।

বালুসাই খেতে খেতে ভয়ে ভয়ে জিজ্ঞেস করি, কাকা হঠাৎ করে এসে পড়বে না তো!

সুরেশ হাসে, কোথায় কাকা! কাকা কি আর এখন দেশে আছে। কোনও ভয় নেই।

যখন বেরিয়ে আসি, তখন বুড়ো অল্লু কাছে ডেকে বলে, তোমার দাদু মোক্তার মানুষ, ভেবেছিলাম বুঝি বুদ্ধিমান লোক। কিন্তু তা মোটেই নয়! হলে কি কেউ এ-রকমভাবে হাতিপোষার মতো দোকান পোষে! আর ওই সুরেশ—ওটা কি মানুষ! বীরেনবাবুকে মাল সরানোর বুদ্ধি কে দিয়েছিল, জিজ্ঞেস করি!

রমজান বিরক্ত হয়ে বলে, তোমার অত কথায় কাজ কী বাজান! ওরা ছেলেমানুষ—

অল্লু থতিয়ে যায়। তারপর আমার হাতে একটা করে জিনিস দিয়ে বলে, এই নাও কাঠের রিল, আর ভাঙা ছুঁচ। এই পুন্নিদিদির পুতুলের কাপড়। ঠাকুমাকে বোলো, বিলিতি নেট দিয়ে মশারি করে দেব, তাতে আলগা ফ্রিল লাগিয়ে দেব। গঙ্গাজলে কেচে নিয়ে যেন ঠাকুরকে টাঙিয়ে দেন। মশারি বানিয়ে দিলে কিন্তু এক দিন গিয়ে পাটিসাপটা খেয়ে আসব। বলে রেখো—

আর রুমাল!

দেব, দেব।

কোণে নাম লিখে দিয়ো।

আচ্ছা।

বাড়িতে ফেরার পথে বড় রাস্তা থেকেই দেখতে পাই, আমাদের কচ্ছপের পিঠের মতো ঢালু বারবাড়িতে একটা ঘোড়ার গাড়ি দাঁড়িয়ে আছে। অমনি আনন্দে ধক করে ওঠে বুকের ভিতরটা। নিশ্চয়ই দেশের বাড়ি থেকে লোক এসেছে। সঙ্গে এনেছে পিঠে-পুলি, পাটালিগুড়, খোয়া ক্ষীর, তক্তি আর নাড়ু। মন প্রত্যাশায় ভরে যায়, কেউ এলে। সেই কেউ যখন ফিরে যাবে আবার আমরা যাব স্টেশন পর্যন্ত, গাড়িতে তুলে দিতে। ফেরার সময়ে পকেটে আনি কি দু'আনি, কিংবা চাই কি আধুলিই নিয়ে ফিরে আসব। ঘোড়ার গাড়ি দেখে তাই বড় রাস্তা থেকেই আমি আর গণাদা ছুটতে থাকি।

দেখি, কিছু পোঁটলা-পুঁটলি নিয়ে আধ-ময়লা কাপড়-পরা একজন কালোমতো বউমানুষ ঘোড়ার গাড়ি থেকে নেমে কাছারিঘরের বারান্দায় বসে আছে অসহায় মুখে, সঙ্গে গোটা দুই কালো কালো ছেলেমেয়ে। বউমানুষটির হাতে কেবল শাঁখা, আর কালো তাগায় বাঁধা একটি তাবিজ। তারা চার দিকে চাইছে, ভিতর-বাড়িতে ঢুকতে সাহস পাচ্ছে না। তাদের দেখেই কেমন হতাশ হই। কেন যেন বুঝতে পারি, আমার অন্তর থেকেই কে যেন বলে দেয় যে, এদের কাছ থেকে কিছু নিতে নেই।

খোকা, এইটাই তো কালীমোক্তারের বাড়ি! তা এখানে একজন রুগি থাকে—তাঁর ক্ষয়কাশ—আমরা তাঁকে দেখতে এসেছি। তিনি কোথায় বলতে পারো?

মাখনকাকার বন্ধ ঝাঁপটা আঙুল দিয়ে দেখিয়ে দিই, ওই তো। মাখনকাকাকে খুঁজছেন তো!

হ্যাঁ হ্যাঁ তিনি! বলে ঘরটার দিকে চেয়ে বউমানুষটি হায়-হায় করে, আ পোড়াকপাল! এই তবে ঘর! কিন্তু প্রতি চিঠিতেই লেখেন—এখানে কোনও অসুবিধা নাই। বেশ সুখে আছি। চিকিৎসা ভালই হইতেছে....! এ-ঘরে তো দেখছি আলো-বাতাস নেই! ও খোকা, একটু ডাকবে মানুষটাকে? ঘুমোচ্ছে টুমোচ্ছে বোধ হয়! তোমরা একটু দেখো না।

তখন বিকেলের দিক। মাখনকাকার জ্বর আসবার সময়। অনেক ডাকাডাকির পর তিনি বেরোলেন। মাথায় ফণা-ধরা রুক্ষ চুল, গালে বিজবিজ করে দাড়ি, গায়ের সবুজ র‍্যাপারটায় আলগা ময়লা লেগে আছে। বেরিয়ে এসে তিনি কিছুক্ষণ দেখলেন সেই রোগা দু'টি ছেলেমেয়ে আর বউমানুষটিকে। তারপর হঠাৎ কপালে হাত চেপে উবু হয়ে বসে পড়লেন। টসটস করে চোখ দিয়ে জল পড়তে লাগল। শেষমেষ হাউ-হাউ শব্দ করে কেঁদে উঠলেন।

রাত্রে যথারীতি মাখনকাকার সেই ছেলেমেয়ে দু'টি রান্নাঘরে ভাত খেয়ে বড় ঘরের মেঝেতে ঢালাও বিছানায় শুতে গেল। সেই বিছানায় এখন জায়গা খালি পড়ে থাকে। শুতে বাধা নেই। আর মাখনকাকার বউ, সেই কালো রোগামতো বউমানুষটি অনেক রাত অবধি পা ঝুলিয়ে বসে রইল কাছারিঘরের বারান্দায়। ঘরে বিছানায় বসে মাখনকাকা। অনেক রাত অবধি তারা কথা বলতে লাগল চেঁচিয়ে। সে-শব্দ আমরা ভিতর-বাড়িতে বসেও শুনতে লাগলাম। সেই কথার মধ্যে অধিকাংশই ছিল সুপুরির

হিসেব, কলার হিসেব, বর্গাদারদের জোচ্চুরি—আরও কত কী! কত কথা বললেন তাঁরা। ভালবাসার কথা কিছু নয়, কেবলই বিষয়ের কথা। কে জানে, হয়তো সেই বিষয়ের কথাই ছিল তাঁদের ভালবাসার কথা। অন্য কোনও ভালবাসা তাঁরা জানেন না। অনেক অনেক রাত ধরে কথা চলল তাঁদের। কত কথা জমে ছিল যে। শুনে, ভিতর-বাড়িতে সবাই হাসল।

পরদিন পার্শ্বনাথ এসে মাখনকাকাকে দেখেটেখে বললেন, দেশের বাড়িতে যেতে চাচ্ছ যাও, বরং ওখানে ঘরেরটা খেয়ে-পরে ভালই থাকবে। সঙ্গতি হলে বরং এক বার কলকাতায় গিয়ে দেখিয়ো।

বড় খুশি হলেন মাখনকাকা। পরদিনই সকালে উঠে ক্ষৌরি হলেন, দুপুরে গন্ধলেবু আর পাতলা মুসুরির ডাল দিয়ে মেখে মাছভাজা দিয়ে ভাত খেলেন। তাঁর বউ সামনে বসে হাতপাখা নাড়লেন। শিশু ছেলেমেয়ে দু'টি বসে রইল কাছাকাছি। তাদের মুখ দেখেই বোঝা যায় দীর্ঘ অদর্শনে বাপকে তারা ভুলে গিয়েছিল। সভয় দৃষ্টিতে আবার নতুন করে চিনে নিচ্ছে!

পরের দিন দুপুরের গাড়িতে তাঁরা যাবেন, কথা ছিল। ঘোড়ার গাড়িও ডাকা হয়েছিল সময় মতোই। কিন্তু মাখনকাকার জ্বর এল হুহু করে। তিনি বিছানায় আচ্ছন্নের মতো পড়ে রইলেন। পোঁটলা-পুঁটলি বেঁধে বারান্দায় বসে ছিল তাঁর বউ। মাখনকাকার জ্বর আসায় তাকে খুব অসহায় দেখাল। খুব অনুনয় করে ঠাকুমাকে বলল, মাঐমা, আমি কি আর ক'টা দিন দেখে যাব? এ-যাত্রায় না হলে আবার কে এসে নেবে—ক্ষয়কাশ রুগি তো—কেউ সঙ্গে নিতে চায় না—

ঠাকুমা বললেন, থাকো না যত দিন খুশি। তোমরা তো আর পর নও।

কিন্তু মাখনকাকার যাওয়া হল না। তাঁর জ্বরটা একটানা থেকে গেল। কয়েক দিন পর তাঁর সেই আচ্ছন্নতার মধ্যেই বিদায় নিল তাঁর বউ-ছেলেমেয়ে। দেশে তারা ফিরে না গেলে বিষয়-সম্পত্তির ক্ষতি হবে। মাখনকাকা আধচেতনায় দু'-একটা অস্পষ্ট কথা বলে তাদের বিদায় দিলেন। প্রবল চিৎকার করে কাঁদতে কাঁদতে ঘোড়ার গাড়িতে উঠল তাঁর বউ। ঠিক তখনই মাখনকাকার আধ-ময়লা বালিশের ওয়াড়ে মুখের সামনে একটি তরতাজা লাল গোলাপ ফুটে উঠছে। অনেক দিন পর সেই রক্তপাত। ভাগ্যক্রমে একটুর জন্য তাঁর বউ সেটা দেখল না।

এরপর মাখনকাকা আবার বারান্দায় এসে বসেছেন কয়েক বার। শীর্ণ, খড়ি-ওঠা, সাদা মুখ, গভীর বসা চকচকে চোখ, তার কোলে গভীর মেঘের ছায়ার মতো কালো রং। মাকড়সার জালের মতো আঁকিবুকি মুখের চামড়ায়। তাঁকে দেখে মনে হত তাঁর জীবনের শেষ সুদিন এসে চলে গেছে।

তিনি অন্যমনে ব্রহ্মপুত্রের দিকে চেয়ে থাকতেন।

## ॥ তেরো ॥

শেষ বারের মতো বিদায় নিই মিত্তিরদের পোড়ো ভিটেয় সেই দেয়াল দু'টির কাছ থেকে। অশ্বত্থের শিকড় বেয়ে একটা কাঠবেড়ালি নেমে আসে। ল্যাজ উঁচু করে আমাকে দেখে। কুঁদো কুঁদো কয়েকটা ছুঁচো ব্যস্তভাবে আনাগোনা করে। দেয়ালের ওপর লাফিয়ে বেড়ায় কাক। শালিকের কিচমিচ শুনতে পাই। নিঝুম দুপুরে কেমন গা ভরে আলস্য আসে! চার দিকে ভাঙা দরজা জানালা দিয়ে রোদের আলো-ছায়া এসে পড়ে আছে। বাতাসে পুকুরের আঁশটে গন্ধ পাওয়া যায়। বসে থাকি, কেবল বসে থাকি। আস্তে আস্তে আমাব শিকড় গজায়, শরীর ডালপালা আর পাতা মেলে দেয়, মৃদু হাওয়ায় আমি দুলতে থাকি। কখনও বা হয়ে যাই ভাঙা বাড়ির এক পুরনো দেয়াল। আমার শরীরের নোনাধরা ইট থেকে চুন-বালি খসে পড়ে। ভাঙাচোরা ছায়া ফেলে আমি নিথর দাঁড়িয়ে থাকি। কী যে সব ঘটতে থাকে, সেই আশ্চর্য নির্জনতায়। শেষ বারের মতো বিদায় নিই। বিদায় হে পুরনো দেয়াল, বিদায় হে অশ্বত্থের ছায়া, বিদায় হে আমার গোপন নির্জনতা। আবার আমাদের দেখা হবে কোনও দিন। দূরের মাল জংশন থেকে যখন ফিরে আসব তখন তোমরা আমার জন্য থেকো। ঠিক এই রকম, অবিকল থেকো।

শেষ বেলার রেলগাড়িতে জানালার ধারে বসে আছি। প্লাটফর্মে দাঁড়িয়ে দাদু। তাঁর হাত জানালার চৌকাঠে রাখা আমার হাতখানা ধরে আছে। বড় অন্যমনস্ক তাঁর মুখখানা। থম ধরে আছে কান্না।

বারকয়েক তাঁর ঠোঁট কেঁপে উঠল, কণ্ঠের অস্থি ওঠা-নামা করল ঘনঘন। ফিসফিস করে বললেন, ভাই, তুমি কোথায় যাও? অ্যাঁ! ভাই, তুমি কোথায় যাও?

জানালা দিয়ে যত দূর সম্ভব মুখ বের করে আমি বলছি, আবার আসব দাদু, পুজোর ছুটিতে। এবারকার মূর্তি যেন খুব বড় হয়। আর যেন চালচিত্তির থাকে—

আমাকে ছেড়ে তুমি কোথায় যাচ্ছ? কোথায় যাচ্ছ?

বলতে বলতে ময়মনসিংহের ডাকসাইটে মোক্তার শেষ বেলার রোদটুকু দেখলেন প্লাটফর্মের মোরম আর পাথরকুচিতে। দিশেহারার মতো চেয়ে দেখলেন চার দিকে। রেল কুলিদের মাল 'লোড' করার শব্দ হচ্ছে। পাঁচ মিনিটের ঘণ্টা বাজছে ঢং ঢং। এইসব দেখলেন দাদু। তারপর চার দিকে বিদায়ের সেই অদ্ভুত ইঙ্গিতবহ দৃশ্যাবলী দেখে হঠাৎ কাঁদলেন। তাঁর ফোলা ফোলা চোখের কোলে আঙুরের রসের মতো টসটসে জল জমতে লাগল। দাদুকে আমি কখনও কাঁদতে দেখিনি। দেখে, শরীর-মন কেমন নিংড়ে যেতে লাগল। কে যেন শক্ত মুঠিতে ধরে আমার সমস্ত অস্তিত্ব মুচড়ে দিচ্ছে।

দাদু চেঁচিয়ে বললেন, নগেন, সাবধানে ওদের স্টিমার পার করিস। রাস্তায় দেখেশুনে খাওয়াবি কিন্তু। খুব সাবধানে নিবি—শীতকাল—ঠান্ডা যেন না লাগে –

কাকা দাদুকে প্রণাম করে গাড়িতে উঠে এলেন। বুনু কাঁদছে জানালার কোলে মাথা রেখে। মা ফোঁপাচ্ছে। তার কোলে ঘুমোচ্ছে আমার ছোট বোনটি—উলের টুপিতে তার মাথা-গলা ঢাকা, কেবল টুলটুল করছে মুখখানি। দাদু জানালা দিয়ে হাত বাড়িয়ে তাকে আদর করছেন, বলছেন, দিদি পুজোয় আসিস। বউমা, কেঁদো না। কুকু বুনুর গায়ে হাত তুলো না—আর দেখো, মুরগি-টুরগি খাইও না ওদের—আচার বিচার মেনে চলো—

সেই বিদায়ের মুহূর্তটিতে হঠাৎ মনে হল, দাদু বড় ভালবাসতেন আমাকে। কিন্তু আগে তা কখনও বুঝতেই পারিনি। তাঁর ভালবাসা হয়তো আলাদা আলাদা করে বোঝা যায় না। তাঁর ভালবাসা ছিল সবাইকে নিয়ে। সংসারের একটা ভরভরন্ত রূপে সে ভালবাসা তৃপ্তি পেতে পারত। কিন্তু অমোঘ বিচ্ছেদগুলি আসে। কিছুতেই ঠেকানো যায় না। তখন দাদু ব্রহ্মপুত্রের দিকে চেয়ে এক অন্ধকার নদীকে প্রত্যক্ষ করেন। কূলে কূলে পরিপূর্ণ সেই ভয়াল নদী। তার ও-পারে দপদপিয়ে জ্বলছে-নিভছে আলেয়া। দাদু কুমারনাথের গীতা থেকে অস্ফুট আবৃত্তি করতে করতে একটু ঝুঁকে অন্যমনে হাত বুলিয়ে দেয় সিতিকণ্ঠের বিবাগী বেজিটার গায়ে। তার বেশি কিছু বোঝা যায় না তাঁর ভালবাসা। শেষ বেলার রেলগাড়ি আমাকে ছিঁড়ে নিয়ে গেল তাঁর কাছে থেকে।

ভোর রাত্রে ঘুম থেকে তুললেন কাকা। আলোময় এক জংশন স্টেশন। ঘুমচোখে উঠে তীব্র শীত টের পেয়ে, আলো আর ভিড় দেখে আমি কাঁদছি। কাকা কুলি ডেকে জিনিসপত্র নামাচ্ছেন। মা ছোট বোনটিকে মুড়েসুড়ে কোলে নিয়ে প্লাটফর্মে দাঁড়িয়ে, তার আঁচল ধরে জড়োসড়ো বুনু আমার কান্না দেখছে।

কুলির মাথায় মাল চাপিয়ে কাকা এক বার আমাকে চেয়ে দেখলেন। তারপর কী ভেবে টপ করে কোলে নিলেন আমায়। ঘুমচোখে দেখি, সিঁড়ি বেয়ে আমরা ওভারব্রিজের ওপরে উঠছি। কী তীব্র ঠান্ডা বাতাস ঝাপটা দিচ্ছে! কান কটকট করে, চোখে জল এসে যায়। নীচে মার্শালিং ইয়ার্ডে চওড়া চওড়া আলো পড়ে আছে। শান্টিং ইঞ্জিন ধীরে ধীরে এগোচ্ছে একসারি মালগাড়ির দিকে। ঠিক দেয়ালির মতো আলোর মালা ছড়িয়ে আছে বহু দূর অবধি।

ওভারব্রিজের সিঁড়ির নীচ থেকে কে যেন কাকাকে ডাক দিল, নগেন, এ দিকে।

লোকটি ছিপছিপে লম্বা এক সাহেব যেন। গায়ে সুট, মাথায় ফেল্ট টুপি, পায়ে ফিতে বাঁধা স্যু। বড় সুন্দর দেখাচ্ছিল তাঁকে। অবাক চোখে তাঁকে দেখছি, মা এগিয়ে গিয়ে প্রণাম করল। দেখাদেখি বুনু। আমার কিন্তু অনেকক্ষণ সময় লাগল মুখটা চিনতে। কে বলবে যে এই আমার বাবা— যাঁর অবিন্যস্ত চুল হাওয়ায় উড়ত, পায়ের ছেঁড়া চ'টি কত দিন সারানো হয়নি। যাঁর গায়ে আধময়লা শার্ট দেখেছি আর মুখে নির্লিপ্ততা!

সেই জংশনে গাড়ি বদল। ছোট্ট সেলুন গাড়িটি বাবার। তার ভিতরে রান্নাঘর, মুরগির খাঁচা, এক দিকে রেলিং দেওয়া একটু বারান্দা। কী চকচকে গদি! কেমন মদ রঙের কাঠের পালিশ। আমি আর বুনু

হাঁ করে দেখি আর গায়ে গা ঘেঁষে বসি। সেই সেলুন-গাড়িতে বাবার পাশে আমাদের সবাইকে কেমন বোকা মফস্সলের লোকেদের মতো দেখাচ্ছিল। যেন বাবা আমাদের পরিবারের লোক নয়, সেলুন গাড়িটিও নয় আমাদের, আমরা এক অচেনা সাহেব-লোকের গাড়িতে উঠে পড়েছি, এক্ষুনি আমাদের নামিয়ে দেওয়া হবে।

তখন ভোরবেলা। গাড়ি চলেছে গভীর গাছপালার সবুজের ভিতর দিয়ে। ফাঁকে ফাঁকে নীল পাহাড় দেখা যায়। পাখি-পাখালির ডাক। কুয়াশার আবছায়ায় একটা ঝকঝকে সরু নদী ফুটে উঠেই মিলিয়ে যায়। কী শীত, কী নির্জনতা! গাড়ির মেঝেয় বিছানা পেতে রাত্রির অনিদ্রা পুষিয়ে নিতে ঘুমিয়েছে মা, বুনু, আমার ছোট বোনটি। গদির বিছানায় দু'ধারে মাথা রেখে বাবা আর কাকা। আমি চেয়ারে বসে আছি। একা আমার শ্বাস জানালার কাচে লেগে মুছে মুছে যায়। কী যে মায়া পৃথিবীর, সবুজের কী বৈরাগ্যের রং লেগে আছে দূরের বিস্তারে! কোথাও পৌঁছতে ইচ্ছে করে না। চলুক এই রেলগাড়িটা অনন্ত যাত্রায়। এই ভোরবেলাটি স্থির থাকুক তার কুয়াশার আবছায়া নিয়ে। সামনে কোথাও মাল জংশন বলে কিছু নেই, যেমন নেই পিছনের ময়মনসিংহ।

কাঠের খুঁটির ওপর আমাদের মাচান-বাড়িটি। ওপরে লাল টিনের ছাউনি, দেয়াল জোড়া কাচের শার্সি, ভিতর থেকে মনে হয় ঠিক জাহাজের মধ্যে রয়েছি। চাব দিকে বাগানের সীমানায় কাঁটাগাছের বেড়া। বাড়ির নীচে কাঠের খুঁটির আড়ালে আবডালে আমি আর বুনু লুকোচুরি খেলি। মা ডাক দেয়, বুনু, বোনকে একটু ধর। কখন থেকে কাঁদছে। রান্নাঘরে আমার হাত জোড়া—

পিছনের নিচু সমানভাবে ছাঁটা চা-বাগানে কখনও মেঘ নেমে আসে যেন! গাছের ডালে ডালে কুয়াশার বল আটকে থাকে বুঝি! পাশের খেলার মাঠে দুপুরে মোষ চরে। তার পিঠে চিত হয়ে শুয়ে ঘুমোয় কালো রাখাল ছেলে। বাগানের শেষ সীমায় প্যানট্রিতে বাস করে খানসামা পাঁচু শেখ। তার বউ বাগান থেকে নিচু হয়ে পুদিনার পাতা তোলে। পেঁয়াজকলি তুলে নিয়ে যায়। আমি একটা লাল রবারের বল ছুড়ে দিই মাঠের মধ্যে, সেটা গড়িয়ে যায়—আর আমি ছুটতে থাকি। যত দূর ছুটি তত একা হয়ে যাই, কেবল একা হয়ে যাই। থমকে দাঁড়াই হঠাৎ। কান পেতে শুনি। ঠিক দুপুরেও কোনও মানুষের শব্দ শোনা যায় না। সকালেও না, বিকেলেও না। কেবল পাখি-পাখালির ডাক, কেবল পোকাদের পিড় পিড়। আমি বল ছেড়ে দিয়ে কখনও মাঠের মধ্যে শুয়ে পড়ি। উপভোগ করি সেই একাকিত্ব, দুর্লভ স্বাধীনতা যা আমাদের ময়মনসিংহের বাড়িতে খুব কমই টের পেয়েছি। শুয়ে থেকে একা একা কথা বলি। চোখের সামনে দিয়ে ধীর, অন্তহীন দীর্ঘ মালগাড়ি চলে যেতে থাকে। দূরে শান্টিং ইঞ্জিন শিস দেয়। মেটেলির ছিমছাম শাটল গাড়িটি দুপুরে স্টেশন ছেড়ে গেলে মোরমের প্লাটফর্মে ঘুরি। সোরাবজির জালে-ঢাকা দরজা দিয়ে মাংস রান্নার গন্ধ আসে। বুড়োসুড়ো স্টেশনমাস্টার কাছে এসে কাঁধে হাত রেখে হেসে বলেন, বেড়াচ্ছ খোকা? এসো টরেটক্কা দেখে যাও।

গিয়ে তাঁর ঘরে বসি। গালা আর কেরোসিনের গন্ধ পাই, গঁদের আঠা আর বেলেকাগজের গন্ধ। একটু পরেই সোরাবজি বেয়ারা এসে চা দিয়ে যায়, সঙ্গে কেক।

হাটবারের বিকেলে বট গাছ তলায় অনেক গোরুর গাড়ির ভিড় দেখি। চা-বাগানের সাঁওতাল মেয়েরা আসে। রঙিন কাপড় পরা লোক ভিড় করে। কাচের গেলাসে চা খায় খোলা জায়গায় বসে। রেলের কুলি বুড়ো মুকুন্দরের সঙ্গে হাটের দোকানে ঘুরি। টিনের হুইসল কিনি। দো-ফলা ছুরি, পেনসিল-কাটা কল। সন্ধের আগেই রাতকানা মুকুন্দর তাড়া দেয়, জলদি চলো, আঁধারে আমি পথ চিনতে পারি না—

মাল গুদামের পিছনের রাস্তায় ডাক্তার বক্কর খান সাইকেলে ভিজিটে যান। আমাকে দেখে নাক কুঁচকে বলেন, ইস, তোর শরীরে যে একটুও রক্ত নেই। মাকে বলিস যেন মুরগির ঝোল খাওয়ায়— বলতে বলতে পেরিয়ে যান আমাদের। তাঁর বিবি মাঝে মাঝে বেড়াতে আসেন আমাদের বাসায়, তাঁর হাতে মেহেদির ছোপ, গায়ে আতরের গন্ধ, চোখে সুর্মা। বলেন, আমার বড় শাঁখা পরতে ইচ্ছে হয় দিদি। মুসলমানদের কি ও-সব পরতে নেই?

স্টেশনের ওপর দিয়ে সন্ধের পর ফেরার সময়ে দেখি, ঢাউস গোল লণ্ঠন জ্বলছে, তার চিমনির ওপরে কাগজের ঠোঙা পরানো। টেবিলের ওপর ঝুঁকে বসে আছেন তরুণ এ এস এম। তাঁর চশমার

কাচে ম্লান আলো ঠিকরে ওঠে। সোরাবজির ফরসা মোটা অবাঙালি ম্যানেজার বাইরে এসে হাই তোলে, আড়মোড়া ভাঙে, আঙুল মটকায়। আমাকে ডাক দিয়ে বলে, আমার টর্চটা সঙ্গে দেব? বড় অন্ধকার। যা তো মগন, খোকাবাবুকে এগিয়ে দিয়ে আয়—

বাবা গেছেন কোনও দূরের লাইনে। তিন দিন চার দিন কেটে যায়। আমরা চারজন ভয়ে ভয়ে সন্ধ্যারাতে দরজা-জানালা বন্ধ করি। বুড়ি ঝি এতোয়ারী কাঠকয়লার আগুন করে বোনটিকে কোলে নিয়ে দেহাতি গান গায়। রাত বাড়ে, পাঁচু শেখের বাসা থেকে বাসন ধোয়ার শব্দ একসময়ে শেষ হয়। নিঝুম অন্ধকারে ঝিঁঝি ডাকে। মশারির মধ্যে আমি আর বুনু ঝগড়া করি, কে মাঝখানে শোবে। তারপর আধোঘুমের মধ্যে মায়ের গায়ের সঙ্গে দলা পাকিয়ে যাই। হঠাৎ কুকুরকান্নার মতো বহু দূরে দীর্ঘ বিষণ্ণ ফেউয়ের ডাক শুনি। অনেকক্ষণ চুপচাপ। তারপর আবার সেই বিষণ্ণ দীর্ঘ ডাক। ভয় পাই। তবু সেই ডাক তো আমাদের সতর্ক হতেই শেখায়। পয়েন্টসম্যান দশরথ আমাদের বাগানে তার গোরুর ঘাস কাটতে এসে বলে, ও তো আসলে শেয়ালের ডাক। শেয়াল বাঘের পিছু নেয় যখন, তখন ল্যাজ মুখে নিয়ে ডাকে—সেটাই ফেউয়ের ডাক।

এক দিন একটা গাড়ি এসে সাইডিঙে সেলুন কাটে। সিঁড়িতে জুতোর মসমস শব্দ করে বাবা ঘরে আসেন। বড় ব্যস্ত মানুষ। কথা বলার সময় থাকে না। এক-একদিন বাইরের ঘরে দু'-একজন দেহাতি লোক এসে জড়সড় হয়ে দাঁড়ায় পয়েন্টসম্যানের ইন্টারভিউ দিতে। বাবা চায়ের কাপে চুমুক দিয়ে জিজ্ঞেস করেন, কী কী লাগে পয়েন্টসম্যানের? কৌন সা চিজ?

রাখালের আষাঢ়ে শালিখটার মতো তারা মুখস্থ বলে, চাবি-খিলাপ-বাত্তি-ঝান্ডি।

স্লো শান্টিং কী ভাবে করতে হয়? কোন ঝান্ডি দেখাবে?

এক-একদিন রাত্রে ইঞ্জিনের বাঁশি আর্তস্বরে দুর্ঘটনার খবর জানাতে থাকে। দু'টো হ্রস্ব, তারপর একটা দীর্ঘ সুর। ইঞ্জিন কাঁদতে থাকে। আমরা কান খাড়া করে শুনি। বাবা রাতের খাওয়া মাঝপথে ফেলে উঠে পোশাক পরতে থাকেন। বিড়বিড় করে বলেন, কোথাও শান্তি আছে? ধোঁয়াটে লণ্ঠন হাতে একজন পোর্টার আসে স্টেশন থেকে, নিঃশব্দে ভূতের মতো সিঁড়ির গোড়ায় দাঁড়ায়। বাবা পাঁচ ব্যাটারির টর্চ হাতে তার সঙ্গে বেরিয়ে যান। বাড়ি নিঝুম হয়ে যায়। আমরা সদর দরজা বন্ধ করে সেই ইঞ্জিনের কান্না শুনতে শুনতে ঘুমিয়ে পড়ি।

খেলার মাঠটা শূন্য পড়ে থাকে। সেখানে কেউ খেলে না। ঘাস বড় হয়ে গেছে। গোল-পোস্টে শ্যাওলা ধরেছে, বুনোলতা লতিয়ে উঠেছে তার গায়ে। 'বার' বাঁকা হয়ে উলটো ধনুকের মতো নেমে এসেছে। সেই মাঠে আমি একা একা খেলি। পায়ে বল নিয়ে ছুটতে থাকি। চক্কর দিই। অদৃশ্য সব খেলোয়াড়দের কৌশলে কাটিয়ে গোলপোস্টের কাছে চলে যাই, তারপর গোলে শট করি। দেখি, অদৃশ্য গোলকিপার শূন্যে লাফিয়েও গোল বাঁচাতে পারল না। আমি একা একা দু' হাত তুলে 'গোল, গোল' বলে লাফাই।

আমার ছোট বোনটি এখন ঘাড় সোজা করতে পারে, ডাকলে মুখ ঘুরিয়ে তাকায়। মা তাকে ঘুম-কোলে নিলেই সে হাই তুলতে থাকে, আর মায়ের বুকের কাপড় হাত দিয়ে সরাবার চেষ্টা করে। মা চোখ বড় করে বলে, দেখেছ কী বুদ্ধি!

এক দিন শুনতে পাই, খেলা হবে। হায়পাথাড় চা-বাগান ভাবসাস দোমোহানীর লোকো টিম। তারিখ ঠিক হয়। দুপুরের রোদে গিয়ে শূন্য মাঠের ধারে দাঁড়িয়ে থাকি। রেল কুলিরা মাঠে চুনের দাগ দেয়, তাদের সর্দার মগন আমাকে দেখে বলে, খেলার এখনও অনেক দেরি। তা ছাড়া ময়নাগুড়িতে অ্যাকসিডেন্ট হয়েছে, রেলের টিম নাও আসতে পারে। রোদে দাঁড়িয়ে থেকো না খোকাবাবু, বাড়ি যাও।

বিকেলে একটা লরি এসে থামে। নীল-সাদা জার্সি-পরা চা-বাগানের কালো কালো সাঁওতাল খেলোয়াড়রা ঝুপঝাপ করে লাফ দিয়ে নামে। হাতে পাঁচ নম্বরের বল নিয়ে সাদা কলারওলা গেঞ্জি গায়ে গোলকিপার। আউটার সিগন্যালের কাছে যে সাহেবি ধরনের মনোহারী দোকান আছে তার থলথলে মোটা পার্শি মালিক আসে কেডস পায়ে, হাতে হুইসল। চারটে দশের গাড়িতে শেষ পর্যন্ত লোকো টিম কিন্তু আসে না। চা-বাগানের খেলোয়াড়রা বল পেটাপেটি করে, বিড়ি টানে, আবার লরিতে বোঝাই হয়ে

চলে যায়। মাঠ শূন্য হয়ে পড়ে থাকে। খেলা হয় না, কবে খেলা হবে, সেই আশায় বসে থাকি। কিন্তু খেলা হয় না। কিছুতেই খেলা হয় না।

রেল লাইনের ও-পারে স্টেশন মাস্টার, এ এস এম আর মাল-গুদামবাবুদের কোয়ার্টার। লাল ইঁটের কেমন খুপরি খুপরি বাড়িগুলো, ছোট ছোট জানালায় মোটা গরাদ। গরিব চেহারার বাড়িগুলো গায়ে গা ঘেঁষে দাঁড়িয়ে। সেইখানে খোয়া ওঠা ছোট্ট মাঠটিতে নেট টাঙিয়ে ব্যাডমিন্টন খেলে তাদের ছোট ছেলেমেয়েরা। মাঝে মাঝে লাইন পার হয়ে সেইখানে চলে যাই। দেখি বিকেলে আঁচ দেওয়া উনুনের ধোঁয়া নিচু মেঘের মতো ঝুলে আছে। কয়লার ধোঁয়ার গন্ধ। শাড়ি পরা দু'-একটি মেয়েকে দেখি, বারান্দায় দাঁড়িয়ে চুল বাঁধে। আমাকে দূর থেকে দেখলেই তাদের ছেলেরা চেঁচিয়ে পরস্পরকে বলে, সাহেবের ছেলে, টি আই সাহেবের ছেলে...

কেমন সাড়া পড়ে যায়। বড় মেয়েরা কৌতূহলে আমাকে দেখে, বউ-ঝি উঁকি মারে। গুদামবাবুর ছেলে হরিদাস হাতের র‍্যাকেট এগিয়ে দিয়ে বলে, খেলবে? খেলো না?

আমি একটু-আধটু খেলি। অল্পেই হাঁপিয়ে যাই। রোজ খেলে বলে ওদের দম বেশি। ঘেমে-চুমে লাল হয়ে যখন ফিরে আসি ঠিক তখন হরিদাসের কিশোরী দিদিটি আমাকে ডাক দেয়, শোনো খোকা, শোনো। ভিতরে এসো না! বাব্বাঃ, তুমি যা লাজুক।

ঠিক ভিতরে টেনে নিয়ে যায়। তাদের আধো-অন্ধকার খুপরি ঘরে নিয়ে বসায়। প্লেটে করে সুজি দেয়, বিস্কুট সাজিয়ে আনে, আর চা।

গুদামবাবুর বউ এসে বলেন, রোজ ভাবি তোমাদের বাড়ি যাব খোকা, তোমার মায়ের সঙ্গে আলাপ করে আসব—তা সংসারে এমন জবরজং হয়ে আছি যে সময়ই হয় না। তোমার মাও তো আসতে পারেন এই দিকে মাঝে মাঝে—

হরিদাসের কিশোরী দিদিটি মিটমিট করে হাসে। কী পুরন্ত ঠোঁট দু'টি, দীঘল চোখ, শ্যামলা রঙের ওপর কোমল লাবণ্য ছড়িয়ে আছে। সে দাঁতে ফিতে কামড়ে চুল বাঁধে, বলে, তুমি অত রোগা কেন? তোমার বাবার মতো চেহারা কেউ পাওনি। কী সুন্দর টি আই সাহেবকে দেখতে—না মা?

তার মা বলে, আর কী ভাল লোক! হরিদাসের বাবা তো বলেন, এমন টি আই সাহেব আর হয় না। এর আগে ছিল একজন আধবুড়ো অ্যাংলো ইন্ডিয়ান। কী বাঁদর ছিল তার ছেলেরা! সবসময়ে এয়ারগান ছুড়ছে, গুলতি ছুড়ছে, বল খেলছে, দৌড়চ্ছে, চেঁচাচ্ছে—আমাদের পোষা একটা মুরগিকে গুলতিতে মেরে খেল—সাহেবের ছেলে, তাই কিছু বলতে পারলাম না।

একটু চুপ করে থেকে বলে, তোমরা চলে গেলে এ-জায়গা অন্ধকার হয়ে যাবে। আবার কে না কে আসবে। শুনছ নাকি কোনও বদলি-টদলির কথা?

আমি কিছুই জানি না। তাই মাথা নাড়ি। না।

উনি বলেন, কী জানি, হরিদাসের বাবার কাছে শুনছিলাম যেন, তোমরা আর বেশি দিন থাকবে না। ভাল লোককে কি ওরা এক জায়গায় বেশি দিন রাখে! আমাদেরও তিন বছর হয়ে গেল এখানে, এখন আবার কোন ধ্যাড়ধেড়ে গোবিন্দপুরে পাঠায় কে জানে!

যুদ্ধের আগের বছর। এক বিকেলে বাবা লাইন থেকে ফিরে এসে মাকে বললেন, ট্রান্সফার অর্ডার পেলাম।

কোথায়?

কাটিহারে।

মা খুশির শ্বাস ফেলে বলে, বাঁচি তা হলে। এখানে একটা স্কুল-পাঠশালা নেই, বাড়িতে পড়ানোর লোক পাই না, ছেলেটা একটা ছোটলোক হয়ে যাচ্ছে দিনকে দিন।

কেমন জায়গা কাটিহার কে জানে! কিন্তু আর দূরে আমার যেতে ইচ্ছে হয় না। কেবলই মনে হয়, ময়মনসিংহ থেকে ক্রমে ক্রমে দূরে চলে যাচ্ছি।

চলে যাওয়ার কথা শুনে নিঃশব্দে বাড়ি থেকে বেরোই। মন্থর পায়ে আসি খেলার মাঠটিতে। কোনও দিনই সেখানে খেলা হল না। বুড়ো গোলপোস্টে ফাটল ধরেছে, রং গেছে চটে, 'বার' ঝুলে পড়েছে আরও। জোর হাওয়া দিলে মটমট শব্দে করে দোলে। কত বার আমার লাল বলটা দিয়ে গোল দিয়েছি

তাদের। তারা সেই স্মৃতি নিয়ে ক্রমে আরও বুড়ো হবে, কোমর ভাঙা মানুষের মতো দাঁড়িয়ে থাকবে কিছু দিন। তারপর নিজের ভারে মুখ থুবড়ে পড়বে মাটিতে। এ-মাঠে একটা খেলা দেখার বড় ইচ্ছে ছিল আমার। খেলা হল না। নিবিড় বড় বড় ঘাস গজিয়েছে মাঠে। চলতে গেলে পা আটকে যায়। সেই মাঠ পেরিয়ে আমি রেল লাইনের ঢালু জমি বেয়ে উঠি। অদূরে গাড়ি শান্টিং করায় নীল জামা পরা পয়েন্টসম্যান দশরথ। হাঁটতে হাঁটতে প্লাটফর্মে চলে আসি। লাল মোরমের ওপর জুতোর ছাপ রেখে যেতে চেষ্টা করি। প্রবাসী তরুণ এ এস এমটি হয়তো তার বাড়ির কথা ভাবে, ভাবতে ভাবতে বিষণ্ণ মুখে চশমার ভিতর দিয়ে অন্যমনে দেখে আমাকে। বুড়োসুড়ো স্টেশন মাস্টার পানের পিচ ফেলতে বেরিয়ে আমাকে দেখে কাছে ডাকে। বলে, চলে যাচ্ছ তোমরা! যাও, এ কি একটা জায়গা নাকি! কিছু পাওয়া যায় না, জঙ্গল। কাটিহারে মাছ মাংস দুধ খুব সস্তা, আর কী সুন্দর কাটারিভোগ চাল—

বট গাছের তলায় হাটবারের নানা চিহ্ন পড়ে আছে। ঘুরে-ফিরে দেখি। উত্তরের দিকে এক ঝাউবন। কবে যেন একটা ছোট্ট এরোপ্লেন ভেঙে পড়েছিল, তারই দু'-একটা যন্ত্রপাতি আজও পড়ে আছে। তাদের গায়ে শ্যাওলা ধরেছে, জং পড়েছে, লতিয়ে উঠেছে বুনোলতা। সেইখানে যাই। এরোপ্লেনের ধ্বংসাবশেষ একটি ছোট্ট যন্ত্রের ওপর বসে থাকি। চার দিকে পাখি-পাখালি ডাকে। ভেজা মাটির ভাপ উঠে এসে ঘিরে ধরে। হরিদাসদের কোর্টে বিকেলে ব্যাডমিন্টন খেলা হয় রোজকার মতোই, তার ঢলঢলে মুখের কিশোরী দিদিটি দাঁতে ফিতে চেপে অহংকারে চুল বাঁধে। মানুষের আসা-যাওয়া অনেক দেখেছে তারা, তাই উদাস গলায় বলে, তোমরা চলে যাচ্ছ?

হ্যাঁ।

দেখো, আবার কোনও জায়গায় হয়তো ঘুরে ফিরে দেখা হবে। আমরাও হয়তো চলে যাব। হয়তো কাটিহারেই।

হরিদাস প্রথম দিনের মতোই সাহেবের ছেলেকে খাতির করে র‍্যাকেটখানা এগিয়ে দেয়। বলে, এবার তোমাদের জায়গায় সেনসাহেব আসছেন। তাঁর দুই ছেলে আমাদের বয়সি। আমরা একটা ফুটবল টিম করব। বড় মাঠে খেলা হবে—

বাবার ফেয়ারওয়েলের হাততালির শব্দ তখনও কানে বাজছে, আমি আর বুনু সেলুনে এক বিছানায় ঘুমোতে যাই। বুনুর ঘুমন্ত হাত থেকে ফেয়ারওয়েলের আধ-খাওয়া কেক গড়িয়ে পড়ে বিছানায়। চেয়ে দেখি, ঘুম আসে না। সেই আধ-খাওয়া কেকটির দিকে চেয়ে কান্না আসে। মানুষ কত কী ফেলে রেখে চলে যায়! গভীর রাতে রেলগাড়ি মাল জংশন ছেড়ে যায়। নাট-বল্টুর শব্দ, কাপলিঙের শব্দ, জটিল ইয়ার্ড পেরোনোর শব্দ আমার শরীরের ভিতর দিয়ে বয়ে যায় ঠিক এক ছোট্ট দ্রুতগামী নদীর মতো।

ময়মনসিংহের কথা আমি কখনও ভুলি না। ঘুম চোখে হঠাৎ তড়বড় করে আচমকা জিজ্ঞেস করি, মা, কবে আমরা ময়মনসিংহে যাব?

মা বলে, কী জানি। এক বার বাহাদুবাবাদেও যাওয়া হল না। বাবা বদলি হলেন বগুড়ায়, সেখানেও যাওয়া হবে না। আর কিছু দিন পরেই রিটায়ার করে কলকাতায় চলে যাবেন, কিংবা দেশের বাড়িতে, আর কি দেখা হবে?

এক বিশাল উন্নত বৃক্ষের মতো ময়মনসিংহ উঁচু হয়ে তার দীর্ঘ ছায়া দিয়ে দূরবর্তী, দূরগামী আমাকে স্পর্শ করে। আমি ফিরে তাকাই। হয়তো বা স্বপ্নে, সেই গাছের ডালে ডালে ফলের মতো নানা দৃশ্য দেখি। ওই তো দাদু ব্রহ্মপুত্রের দিকে চেয়ে বসে আছেন, তাঁর জুতো চেটে দিচ্ছে সিতিকণ্ঠের বেজি। তুলারানী উঠোনের রোদে বসে গুটি খেলে, মাঝে মাঝে মাথার উকুন বেছে এনে মারে। মাখনকাকা বারান্দায় বসে আছেন সুদর্শনের ভাত আনার প্রত্যাশায়। রজব আলির ঘোড়া ধরেছে রাখাল, ধোপাদের মাঠে ঘোড়া চালাচ্ছে—হ্যাট, হ্যাট। গামছা মাথায় পুকুরের দুই পাড়ে ছিপ ফেলে বসেছেন মেজো জ্যাঠামশাই আর সুরেন গার্ড। মিত্তিরদের পোড়ো ভিটেয় দুপুরের রোদ বিচিত্র সব রূপবান ছায়া ফেলেছে।

## ॥ চোদ্দো ॥

স্কুলে প্রথম দিন। প্রথম পিরিয়ডে নাম ডাকছেন ছোটনাগবাবু।

রোল নম্বর টোয়েন্টি ওয়ান—মধু—মধুসূদন চট্টোপাধ্যায়—মধুসূদন—

আমি অন্যমনে জানালার বাইরে চেয়ে আছি। আমার বোধের মধ্যে সে-নাম পৌঁছয় না। যেন বা অচেনা ছেলের নাম।

ছোটনাগবাবু ডাকতে থাকেন, টোয়েন্টি টু—সুবল হালদার—টোয়েন্টি থ্রি—থার্টি...

আমি আস্তে উঠে দাঁড়াই, স্যার, আমি—আমি মধুসূদন—

তিনি অবাক হন, তুমি! রোল নাম্বার টোয়েন্টি ওয়ান? তোমার নাম আমি তিন বার ডেকেছি। কী করছিলে?

আমি কথা খুঁজে পাই না। কিছু দিন আগে বাবার এক বন্ধু বেড়াতে এসে নাম জিজ্ঞেস করায় অকপটে বলেছিলাম, আমার নাম কুকু। বাবা ধমক দিয়ে বললেন, কুকু কী? তোমার একটা ভাল নাম আছে না!

আমি থতিয়ে গিয়েছিলাম। অনেকক্ষণ ভেবে অস্পষ্ট একটা নাম মনে পড়েছিল। মধু—হ্যাঁ, মধুই তো—মধুসূদন চট্টোপাধ্যায়! এ যেন মা যেমন প্যাঁটরা খুলে বিয়ের পুরনো বেনারসিখানা মাঝে মাঝে বের করে দেখে। অব্যবহৃত বলে আবার তুলে রেখে দেয়। তারপর আর মনে থাকে না।

ছোটনাগবাবু চেঁচিয়ে বললেন, কী হয়েছিল? নিজের নাম ভুলে গিয়েছিলে?

আমার বলতে ইচ্ছে করে, হ্যাঁ স্যার, ভুলে গিয়েছিলাম। আসলে আমি মধুসূদন নই। আমি কুকু। কুকু বলে ডাকলে আমার ভেতর থেকে সাড়া দেয়।

টিফিনের সময়ে সেই বদমাশ ছেলেটা—সুবল আমার কাছে এসে সবাইকে শুনিয়ে জিজ্ঞেস করে, নিজের বাবার নাম মনে আছে তো তোমার?

স্কুল থেকে স্টেশনের ওপর দিয়ে ফিরি, ওভারব্রিজ পার হয়ে। বিশাল প্লাটফর্মে পাথরকুচি ছড়ানো, শেড-এর তলায় শানবাঁধানো জায়গা। বহু লোক কাজ করে। কাটিহারের বিশাল রেলস্টেশনে কেউ আমাকে চেনে না, ডেকে বলে না, এসো খোকা, টরেটক্কা দেখে যাও। স্টেশন পার হলে সাহেব পাড়া। খুব উঁচু দেবদারু গাছের ছায়ায় নির্জন পথটি। পাশ দিয়ে পূর্ণিয়ার লাইন গেছে। দুপুরে শাটল ট্রেনটি ঝিক ঝিক করে চলে গেলে আবার কেবল নির্জনতা। দেবদারু গাছে সারা দিন ঝড়ের মতো বাতাস লাগে।

আমাদের বিশাল কম্পাউন্ড ঘেরা পাকা বাড়ি। প্রকাণ্ড প্রকাণ্ড সব ঘর। সেইসব ঘরে আমরা কয়েকটি প্রাণী হারিয়ে যাই। বুনু পুতুল খেলে, ছোট বোনটি হামা দেয়, টেবিলের পায়া ধরে দাঁড়ায়। মা তার ফ্রক সেলাই করে সিঙ্গার মেশিনে। হাজারি নামে যে মোটাসোটা হাসিখুশি চাকরটি ছিল আমাদের, সে আমাকে বিশাল শিমুল গাছতলায় নিয়ে গিয়ে গুলতির টিপ করতে শেখায়।

সকালে মাঝে মাঝে খুব কুয়াশা হয়। ঘুম ভেঙে শুনি ফগ সিগন্যালের আওয়াজ। ভোরের প্রথম গাড়ি ঢুকছে কাটিহার স্টেশনে। আলো-আঁধারিতে মশারির জাল দিয়ে ঘরখানা চেয়ে দেখি। কেমন উদাস লাগে। এ-ঘরবাড়ি এক দিন আবার আমরা ছেড়ে যাব। যাব অচেনা জায়গায়। এমনিই চলতে থাকবে। কত চেনা বন্ধু ফেলে যাব। ছেড়ে যাব বাড়ির প্রিয় একটি কোণ, বাগানের দক্ষিণে ভুট্টা খেতের আড়ালে আমার নিজ হাতে কাটা গর্তটি। সুড়ঙ্গ তৈরি করব বলে খুঁড়েছিলাম, এখন তাতে বাচ্চা নিয়ে বসবাস করে টেমি নামে দেশি কুকুরটি।

পেরেরা সাহেবদের বাংলোর ঝোপে একটা বুলবুলিকে গুলতিতে টিপ করেছিলাম। পাথরটা ছিটকে যেতেই বুলবুলিটা উড়ে পালায়। আর ঝোপের ও-পাশে কে যেন চেঁচিয়ে ওঠে যন্ত্রণায়। আমি বোকার মতো দাঁড়িয়ে থাকি। পেরেরা সাহেবের ছেলে জেরি মাটিতে হাঁটু গেড়ে বসে নিজের বুক চেপে ধরে ইংরেজিতে কী একটা গাল দিল। মুখখানা লাল। তারপর উঠে এল সে। গেট খুলে বেরিয়ে এল। সামনে দাঁড়িয়ে হিন্দিতে বলল, তুমি আমাকে মেরেছ।

আমি মারিনি। আমি ঝোপের বুলবুলটিকে মারতে চেয়েছিলাম। কিন্তু সে-সব কথা ভাল করে বলাই গেল না। জেরি দ্রুত পায়ে এগিয়ে আসে।

প্রথম ঘুষিটাই আমি আটকাতে পারলাম না। সেটা লাগল পেটে। দম বন্ধ করে আমি বসে পড়েছি, জেরি বাঁ হাত কাঁধের সমান উঁচু করে ঘুরিয়ে আবার মারল চোয়ালে। আমি ছিটকে পড়লাম পাথরকুচির ওপর। জেরি তার বুটসুদ্ধ পা তুলল লাথি মারবে বলে। আমি শুয়ে অবাক হয়ে দেখছি—শরীরের কোনও বোধ নেই তখন, শব্দ করতে পারছি না। ঠিক সেই সময়ে স্বপ্নের মতো, বাতাসে ভেসে আসা পালকের মতো ছুটে আসে জেন— সে জেরির বোন। দু'হাতে জড়িয়ে ধরে জেরিকে। ঠেলে সরিয়ে দেয়। হাঁটু গেড়ে বসে আমার পাশে। দু'টি সুগন্ধী হাতে মাথাটি তুলে দিয়ে নরম গলায় বলে, খুব ব্যথা পেয়েছ কি?

রোগা ছিলাম বলে আমাকে কেউ কখনও তেমন মারেনি। জেরির সেই মার খেয়ে আমার দীর্ঘকাল বাদে আবার জ্বর এল। বিছানায় শুয়ে ছটফট করি আক্রোশে, প্রতিহিংসায়। বিকেলের দিকে আসে জেন। সেই স্বপ্নের মতো মেয়েটি। কমলালেবুর খোসা ছাড়িয়ে আমাকে খাওয়ায়। বালিশের পাশে 'টফি' রেখে যায়। তার গা থেকে সুগন্ধ ভেসে আসে। অর্গান্ডির ফ্রকের ভিতর থেকে তার গায়ের গোলাপি আভা দেখা যায়। নীল চোখের তারার মাঝখানে দু'টি কালো ফুটো অবাক হয়ে দেখি। সে আমার পাশে কিছুক্ষণ থেকে যায় বুনুর পুতুল দেখতে। দেখে খুশি হয়। খুব হাসে। আমার রোগা দিদি বুনু নির্বিকার মনে মেম-মেয়ের সঙ্গে তার আলুর পুতুল নিয়ে খেলা করে।

ভাল হয়ে এক দিন আমি আমার দো-ফলা ছুরিটা বের করি। শানে ঘষি সারা দুপুর। ছুরির ফলাটা আগুন গরম হয়ে চকচক করে। সেটা ভাঁজ করে পকেটে পুরি। তারপর সাহেব পাড়ার নির্জন রাস্তায় রাস্তায় ঘুরি জেরিকে সুযোগ মতো পাওয়ার জন্য। দূর থেকে দেখি, কাঠের জাফরিতে ঢাকা বারান্দায় বালির বস্তা ঝুলছে। অবিকল আমার কাকার মতো ঘুরে ঘুরে ঘুষি মারছে জেরি। কাকার দস্তানা ছিল না, জেরির হাতে চামড়ার চকচকে দস্তানা। ঢিপ ঢিপ ঘুষির শব্দে কেমন যেন আমার রোগা শরীর হতাশায় ভরে আসে। জানি, আমি পারব না। তবু ঘুরে বেড়াই।

ল্যাংড়া আম-বাগানের ধারে একটা এবড়ো-খেবড়ো মাঠ। সেইখানে একটা তিন নম্বর ফুটবল নিয়ে একা একা লাথি মারে জেরি। দৌড়ে গিয়ে বল ধরে। কী জোর তার দৌড়! কেমন শরীর হেলিয়ে আঁকাবাঁকা দৌড়য়! সেই মাঠের ধারে এক দিন বিকেলে আমি গিয়ে দাঁড়াই, প্যান্টের পকেটে হাত, হাতে ছুরির হাতল। জেরি মাঠময় দৌড়য়। সারা মাঠ ঘুরতে থাকে। হঠাৎ একসময়ে আমাকে দেখে দাঁড়ায়! স্থির চোখে চেয়ে থাকে। কোমরে দু' হাত, একটা পা বলের ওপর। চেয়ে দেখে আমাকে কিছুক্ষণ। তারপর হঠাৎ অপ্রত্যাশিত—বলটা আমার দিকে পায়ের ছোট্ট টোকায় গড়িয়ে দিয়ে বলে—শুট।

আমাদের ভাব হয়ে গেল।

স্কুলে সবাই 'মধু মধু' বলে ডাকে। আমি সাড়া দিই। আস্তে আস্তে মধু নামটা আমার শরীরের রক্তে মজ্জায় ঢুকে যায়। আমি 'মধু' হয়ে উঠি। রেল কোম্পানির লালচে কাগজের মোটা বাঁধানো খাতায় হাতের লেখা লিখি, অঙ্ক কষি। ওপরে কলমের হ্যান্ডেলের পিছন দিক দিয়ে মোটা অক্ষরে নাম লিখি—শ্রীমধুসূদন চট্টোপাধ্যায়। রেলের টালিক্লার্ক কৃষ্ণকিশোর পড়াতে আসেন। তাঁর চুল থেকে মহাভৃঙ্গরাজ তেলের গন্ধে গা গুলোয়। তাঁর কাবলি জুতোর শব্দ শুনলে ভীষণ হতাশ বোধ করি। কৃপণ টি আই অম্বুজাক্ষ মিত্রের দুই ছেলে টকু আর বুধো খেলতে আসে। তাদের চুল খুব ছোট করে ছাঁটা বলে কেমন চোর-চোর দেখায়। তাদের বাড়িতে গেলে অম্বুজাক্ষ বলেন, তোমাদের নাকি মাসে পাঁচ সের তেল লাগে! তোমাব মা কি তেল দিয়ে আঁচান? টকু বুধোদের বাড়িতে খুব শাসন। টকু বুধোকে উঠতে বসতে কথা শুনে চলতে হয়।

টকু বুধো ওঠো। তাদের বাবা ডাকেন।

টকু বুধো সকালে বিছানা ছেড়ে টপাটপ উঠে পড়ে।

মুখ ধুয়ে পড়তে বোসো।

টকু বুধো মুখ ধুয়ে পড়তে বসে।

জোরে পড়ো।

তারা দুলে দুলে জোরে পড়ে।
খেতে যাও।
তারা টপাটপ উঠে খেতে যায়।
শুতে যাও।
তারা গিয়ে শুয়ে পড়ে।

বিকেলে চারটের আগে তাদের বেরোনো বারণ। যদি কোনও দিন সাড়ে তিনটেয় তাদের ডাকতে গেছি, অমনি তাদের দিদি শেলি বেরিয়ে এসে বলেছে, মধু, এখন যাও। চারটের আগে ওরা বেরোবে না।

রেলের স্কুলে বয়সের তুলনায় অনেক নিচু ক্লাসে পড়ত তারা। বছর বছর খারাপ ফল করত পরীক্ষায়। আমাদের বাড়িতে এসে পেনসিল চুরি করে নিত, নিয়ে যেত পেনসিল কাটা কল, রবার। প্রতি রবিবার ছিল তাদের মার খাওয়ার দিন। সারা সপ্তাহের নানা দোষ জমা হত। রবিবার বিকেলে দেখতাম, তাদের পায়ে বেতের দাগ দাগড়া হয়ে ফুলে আছে। মার খেয়ে কাঁদা বারণ ছিল বলে তারা কাঁদত না। তারা মন দিয়ে খেলতে চাইত না। আমাদের ঘরে ঢুকতে চাইত।

জেরির সঙ্গে এয়ারগান ছুড়ি ওদের বারান্দায় গদির বিছানায় শুয়ে। ল্যাংড়া আম বাগানের মাঠে ফুটবল খেলি। দৌড়ই। চামড়ার দস্তানা পরে ঘুষি মারি বালির বস্তায়। জেন আমাকে 'হানি হানি' বলে খ্যাপায়। একটা কাশির পেয়ারার গাছ আছে ওদের বাড়িতে। জেন তাতে তরতরিয়ে উঠে যায়। 'ক্যাচ ইট, ক্যাচ ইট' বলে ছুড়ে দেয় নীচে। আমরা লুফি। কিন্তু অনেকক্ষণ সে-পেয়ারা আমি খেতে পারি না। কেন না, তাদের গায়ে জেনের হাতের সুগন্ধ লেগে থাকে। সে কি সেন্ট বা পাউডারের গন্ধ! না কি জেনের হাতের গন্ধই ও-রকম সুন্দর! হবেও বা, কোনও কোনও হাতে কিছু জন্মকালীন সুগন্ধ থেকে যায়। হয়তো জেনের হাতেও ছিল। পেয়ারাগুলো অনেকক্ষণ পকেটে রাখি। মাঝে মাঝে বের করে তুলে গভীর শ্বাস টেনে নিই।

জেরিদের বাড়ি থেকে ফেরার পথে নির্জন রাস্তায় হঠাৎ থমকে দাঁড়াই। দত্তদের বাগানের আলো করা ফুলের কেয়ারি। তারই ভিতরে ভিতরে সবুজ ঘাসের 'বেড'। সেখানে খঞ্জনার মতো তিরতির করে ঘুরে বেড়ায় তিনটি মেয়ে। অবাক হয়ে দেখি। দুর্লভ দূরত্বে বাস করে তারা। আমাদের বাড়ির পশ্চিম সীমানায় আম গাছটার ডালে দোলনায় দড়ি বাঁধতে উঠে তাদের দেখেছি প্রথমবার। মাথায় ফগ্‌গে জড়ানো বুড়ো মালী একা কাজ করে তাদের বাগানে। আর অজস্র ফুল আর ফুল আর গাছপালার মধ্যে তারা ভেসে বেড়ায়। পরদা সরানো জানালা দিয়ে দেখা যায়, কী সুন্দর সব দামি আসবাব তাদের ঘরে। কত দিন শুনেছি, তাদের বাড়ি থেকে অর্গান বাজানোর শব্দ। দেয়ালির দিন ছাদে উঠে দেখেছি, তারা তারাবাতি আর রং মশালের আলোয় কেমন অন্য পৃথিবীর মানুষের মতো হাসে। আমার দিদি বুনুর সঙ্গে তারা কখনও ভাব করতে আসেনি। তারা কালো দেহাতি আয়ার সঙ্গে মাঝে মাঝে টুকটুক করে হেঁটে কোনও অফিসারের বাড়ির ছেলেমেয়ের সঙ্গে খেলতে যায়। দুর্লভ দূরত্বে থাকে তারা। তাই তাদের গেটের সামনে বে-খেয়ালে থেমে যায় আমার পা। আমি হাঁ করে দেখতে থাকি। পাপি ফুলের বাগান পেরিয়ে ছোঁয়াছুয়ির খেলা খেলতে খেলতে তারা ছুটে ছুটে আসে, তারপর হঠাৎ আমাকে দেখে তিনজন বিস্মিতভাবে খেলা থামিয়ে দাঁড়ায়, ভয় পেয়ে গায়ে গা ঘেঁষে দাঁড়িয়ে দেখে আমাকে। বুড়ো মালীটা উঠে এসে বলে, কী চাও খোকা? ভীষণ ভয় পেয়ে মাথা নেড়ে জানাই, কিছু না। পালিয়ে আসি। বুনুকে জিজ্ঞেস করি, দত্তদের বাড়ির মেয়েদের সঙ্গে খেলতে যাস না, না? বুনু তার খেলার কুরুশকাঠিতে মনোযোগ রেখে সুতোর জাল বুনতে বুনতে বলে, ওরা কারও সঙ্গে খেলে না। ওদের বারণ আছে। লোভ হয় ওরা এক দিন আসুক রোগা বুনুর সঙ্গে খেলতে, ওরা এলে আমাদের বাড়িটা খুব সুন্দর হবে কিছুক্ষণের জন্য।

## ॥ পনেরো ॥

পূর্ণিয়ার দিকে লাইনে গেলে বাবা মাঝে মাঝে তাঁর সেলুনে করে দাতাবাবাকে নিয়ে আসতেন। সন্ন্যাসী ফকির মানুষ। শোনা যায়, পূর্ণিয়ার কোনও এক নবাবকে ঘোর বিপদ থেকে বাঁচিয়েছিলেন। সেই থেকেই তাঁর নামডাক, লোকে জানত, তাঁর অলৌকিক ক্ষমতা আছে।

দাতাবাবাকে দেখে তেমন কিছু বোঝা যেত না। কাটিহারে আমাদের বিশাল বাগান দিয়ে ঘেরা বাংলো বাড়িটার একটা বাঁধানো চাতাল ছিল, মাঝে মাঝে বিকেলের খেলা সেরে ফিরে আসার সময়ে দেখতে পেতাম, সেই চাতালটায় কাঁঠালকাঠের পিঁড়ির ওপর দাতাবাবা বসে আছেন। থল থল করছে চর্বি, শরীরে থাকে থাকে খাঁজ পড়েছে, নাদা ভুঁড়িটা ঝুলে এসে পা দু'টিকে প্রায় ঢেকে ফেলেছে। প্রসন্ন মুখচোখ, গালে পানের ঢিবি, চারপাশের বাতাস ম ম করছে জর্দার গন্ধে। পিছনে দাঁড়িয়ে পাঁচুশেখের ছেলে ফকরুদ্দিন—তার ময়লা পাজামা বুকের কাছে তুলে বাঁধা, খালি গায়ে জির জির করছে পাঁজরা, একটু চিতিয়ে দাঁড়িয়ে প্রাণপণে হাতপাখা টেনে বাতাস করছে দাতাবাবাকে।

আমাকে দেখলেই দাতাবাবা ডাকতেন, আও, বাবা। বলে তাঁর প্রকাণ্ড হাত দিয়ে আমাকে কাছে টেনে বসাতেন। অমনি আমি তাঁর শরীর ছুঁয়ে দেখতাম কী ঠান্ডা তাঁর শরীর। তাঁর চার ধারে ছিল পানজর্দা, আতরের সুগন্ধ আর তাঁর শরীরের শীতলতা মেশানো এক ধরনের পরিমণ্ডল। তাঁর কাছে বসলে সবসময়েই মনে হত যেন নদীর পাড়ে, প্রকাণ্ড এক গাছের ছায়ায় বসে আছি। চার ধারে নির্জনতা জুড়ে অনেক সুগন্ধী ফুল ফুটেছে। কিন্তু বস্তুত তার চারধারে নির্জনতা কখনও দেখিনি। দাতাবাবা এসেছেন—এই খবর মুহূর্তে ছড়িয়ে পড়ত। সন্ধের আগেই লোকজন আসতে শুরু করত। টি-আই মিত্র সাহেব, টকু বুধোর বাবা, দত্তসাহেব আসতেন তাঁর বুড়ি মাকে নিয়ে। চারধারে লোকজনের ভিড় লেগে যেত। সকলেই তাঁদের নিজেব নিজের দুঃখের কথা বলতে চাইতেন দাতাবাবাকে। দাতাবাবা প্রসন্নমুখে চুপ করে থাকতেন। সামনেই রেকাবে ভিজে ন্যাকড়ায় ঢাকা পানের খিলির রাশ। তা থেকে দু'টি-তিনটি খিলি তুলে একসঙ্গে মুখে দিতেন। নিমীলিত চোখে চেয়ে থাকতেন পশ্চিমের শিমুল গাছটার ডগার দিকে। আমার বরাবর মনে হত, তিনি সেখানে নেই। তিনি কয়েক শ' যোজন দূরে এক নদীর পাড়ে, গাছের ছায়ায় বসে আছেন, তাঁর চার ধারে সুগন্ধী ফুল ফুটে আছে, নিজের ভিতর থেকে উৎসারিত এক প্রসন্নতা তাঁকে মানুষের সুখদুঃখ থেকে বর্মের মতো ঘিরে আছে।

আমার মনে হত, তাঁর শরীরের কোনও তাপ ছিল না, ছিল শীতলতা। তবু তাঁর পছন্দ ছিল খুব ঝাল মাংস, রসুন পেঁয়াজ, কড়া জর্দা। শীতকালেও প্রয়োজন হত হাতপাখার বাতাস।

দাতাবাবা এলে বাবার সেলুনের খানসামা—দীর্ঘ শুষ্ক শরীর, প্রকাণ্ড নাক আর বিষণ্ণ মুখের পাঁচুশেখ বাড়ির পিছন দিকের চৌবাচ্চার শানবাঁধানো চাতালে বসে শান্তভাবে চারটে মুরগি জবাই করত। মা'র রান্নাঘরে মুরগি ঢোকা বারণ। আম গাছের তলায় আমাদের বাবুর্চিখানাটি সারা বছর খালি পড়ে থাকে। উঁচু বেদির মতো যে উনুন তাতে ঢুকে বসত করে মাকড়সা আর কাঁকড়াবিছে। দাতাবাবা এলে সেই উনুন ঝাড়পোঁছ করে তাতে আগুন দিত পাঁচুশেখ। টকটকে লাল মাংস রান্না করে দু'টি ডাব্বাই সুপ প্লেট ভরতি করে খাবার ঘরে পৌঁছে দিয়ে যেত।

সম্ভবত আমার কথা ভেবেই বাবা বারবার দাতাবাবাকে নিয়ে আসতেন বাড়িতে। মনে মনে তাঁর আশা ছিল, দাতাবাবা তাঁর অলৌকিক ক্ষমতা দিয়ে আমাকে রক্ষা করবেন। কারণ জ্বরে জ্বরে আমার শরীর সাদা, রোগা।

কখন যে জ্বর আসবে তার কোনও ঠিকই ছিল না। জ্বর আসত ক্লাসঘরে, রাস্তায়, খেলার সময়ে। হু-হু করে বয়ে আসত শীত। শরীরে কাঁটা দিত, কাঁপতে থাকত। স্কুল থেকে ছুটি নিয়ে, কিংবা রাস্তায় হাঁটতে হাঁটতে হঠাৎ উলটো দিকে ঘুরে, কিংবা খেলার মাঝখানে খেলা থামিয়ে আমি বাড়ির দিকে দৌড়তে থাকতাম। গায়ে লেপ দিয়ে চেপে ধরত মা। কাঁপুনি থামত টই-টম্বুর জ্বর এসে গেলে। বাইরে তখন হয়তো উত্তুরে হাওয়া মর্মর শব্দ তুলেছে দেবদারু গাছে। বারান্দায় কাঠের জাফরির তলায় ক্ষয়ে যাওয়া সিমেন্টের খাঁজে হেলে সাপ এসে ব্যাঙ ধরেছে। মর্মন্তুদ শেষ 'কঁ-কঁ' শব্দ করছে ব্যাঙটা। ভুট্টা খেতের ও-পাশে বাবুর্চির কোয়ার্টার থেকে মোটা লাঠি হাতে ছুটে এসেছে ফকরুদ্দিন, তার হাতে লণ্ঠন।

জ্বরের মধ্যে সেই ব্যাঙের ডাক, সাপ মারবার শব্দ, উত্তরের বাতাস—আমার আচ্ছন্নতার মধ্যে তীব্র ভয় হয়ে দেখা দিত। মনে হত, আমি বাঁচব না।

আমি যে বাঁচব না, এমন ধারণা অনেকেরই ছিল।

অনেক গরিব দুঃখী মানুষ পেটের দায়ে সাধু তান্ত্রিক সেজে ঘুরে বেড়ায়। তাদের প্রায়ই ডেকে আনত মা। তাদের অনেকে অনেক জলপড়া, মাদুলি, যজ্ঞের ছাই দিয়েছিল আমাকে। একজন বলেছিল, এর জন্ম যখন শনিবারে তখন এর শনিরই দশা। শনির চোখ বড় খারাপ। ভেবেচিন্তে সে একটি নিদান দিয়ে গেল। প্রতি শনিবারে একটি কালো কুকুরকে নারকেলের দড়ি দিয়ে বেঁধে টেনে-হিঁচড়ে নিয়ে আসত আমাদের বাচ্চা চাকর টুনটুনিয়া। সেটাকে বাঁধা হত আম গাছের তলায়। একটা তেলে ভাজা আটার লুচিতে সিঁদুর লাগিয়ে বাঁ হাতে ধরে লুচিটা কুকুরকে খাওয়াতে হত আমাকে। কুকুরটা খেতে চাইত না, চেঁচাত। এ-সব ঘটনার পর থেকেই আমি আমার স্কুলের বন্ধুদের কাছে প্রায়ই বলতাম, জানিস, আমি বেশি দিন বাঁচব না!

কেন?

ঠোঁট উলটে বলতাম, কী জানি! দেখিস আমি বাঁচব না।

দাতাবাবার পুজো-আর্চা ছিল না, ঝাড়ফুঁক তাবিজ কবচ ছিল না। হাত বা কোষ্ঠীও বিচার করতেন না। জর্দা দেওয়া পান মুখে হাসতেন। লোককে পরম স্নেহে কাছে ডাকতেন, বলতেন পুরনো দিনের কথা। খেতে ভালবাসতেন বলে লোকে তাঁকে মাছ, মাংস, ডিম, তরকারি, দুধ, মিষ্টি ভেট দিয়ে যেত। তিনি খুশি হতেন, এইমাত্র। দাতাবাবার কোনও ক্ষমতা আমি কখনও দেখিনি। আমার ভাল লাগত তাঁর শরীরের চার দিকে শীতল, সুগন্ধী বাতাসটি, আর তাঁর ওই ডাক—আও বাবা। কেবল এক বার—যখন দেবদারু গাছের আড়ালে সূর্য অস্ত যাচ্ছে, আমাদের বাড়ির চাতালে বসে সেই গোধূলির আলোয় তাঁর দূরলগ্ন চোখ নামিয়ে এক মুহূর্ত আমার মুখ নিরীক্ষণ করে তিনি বাবাকে বলেছিলেন, তোমার ছেলের পয়া সংখ্যা হল পাঁচ। মনে রেখো, পাঁচ। এই বলে তিনি অপার্থিব হাসি হেসেছিলেন। চর্বির স্তূপের মধ্যে ঢেকে গিয়েছিল চোখদু'টি।

বুঝিনি, কিন্তু পাঁচ সংখ্যাটির কথা আমি মনে রেখেছিলাম।

রেল লাইন বরাবর রাস্তা ধরে, শান্টিং ইয়ার্ড পার হয়ে, প্লাটফর্মে উঠে, ওভারব্রিজ পার হয়ে, বাজার ছাড়িয়ে দেড় মাইল দূরের মাইনর স্কুলে যাওয়ার সময় আমি সেই দীর্ঘ পথ পার হতাম খেলতে খেলতে। রেল লাইন থেকে পাথর কুড়োতাম, ছুড়ে মারতম টেলিগ্রাফের পোস্টে। দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখতাম মালগাড়ির শান্টিং। ধীর গতির ইঞ্জিন আস্তে এগিয়ে এসে গুপ করে ধাক্কা মারছে মালগাড়িতে, নীল জামা পরা পয়েন্টসম্যান, দু' হাত তুলে চেঁচিয়ে বলছে—হো-ও-ও-ওপ। দেখতাম, মুখে কয়েকটা মালগাড়ি নিয়ে ঠেলতে ঠেলতে হঠাৎ—যেন খেলার ছলে—থেমে গেছে ইঞ্জিন, অসহায় মালগাড়িগুলো একা একা ভেসে যাচ্ছে লাইনের ওপর দিয়ে। গাড়ির গায়ে লেখা টনেজ নম্বর, দ্রুতবেগে মনে মনে যোগ করতাম। দেখতাম যোগফল পাঁচ হয় কি না। হলে, ছোটনাগবাবু—সেই রাগী মাস্টার আজ স্কুলে আসবেন না।

কখনও বন্ধ করা বই হঠাৎ মাঝখানের পাতায় খুলে ফেলতাম। পৃষ্ঠাসংখ্যা বিরানব্বই। নয় আর দুই যোগ করতাম। এগারো। আবার এক আর এক যোগ করতাম—দুই। না, পাঁচ হল না। বিমর্ষ হয়ে যেতাম। কিন্তু আবার কখনও একচল্লিশ বা বত্রিশের পাতা খুলতে পারলে খুশি হয়ে উঠে কোনও সৌভাগ্যের আশা করতাম। অবশ্য ঘটত না কিছুই। তবু খেলা। সারা দিন যত বার যত সংখ্যাই আসে চোখের সামনে তত বার যোগ করে দেখি। পাঁচ সংখ্যাটি মাথার মধ্যে দীর্ঘস্থায়ী বাসা নিল।

বুড়ো কালীনাথ ঘোষ আমাকে বাড়িতে পড়াতেন। এক দিন একটা শক্ত সরল অঙ্ক কষে দিচ্ছিলেন তিনি। অঙ্কটা বুঝবার চেষ্টাও করছিলাম না আমি, নিজের মনে অঙ্কটার মধ্যে পাঁচের খোঁজ করছিলাম। অঙ্কের সংখ্যাগুলো যোগ করতে করতে হঠাৎ আমি ভীষণ উত্তেজিত হয়ে বলে ফেললাম, পাঁচ! পাঁচ! তা হলে ময়মনসিং যাওয়া হবে! স্তম্ভিত কালীনাথ আমার মুখের দিকে চেয়ে, গলার বাদামি মাফলারটার স্খলিত প্রান্ত কাঁধে ফিরিয়ে দিয়ে অবাক গলায় বললেন, কী বললে? উত্তরে কিছুই বলিনি। সেই অল্প

বয়সেই লক্ষ করেছি, মনের মধ্যে যে-সব অদ্ভুত জটিলতা থাকে তা বাইরের লোকের কাছে বোঝানোই যায় না। কিছুতেই বোঝানো যায় না।

যেমন আমার কেবলই মনে হয়, দ্বিতীয় বিশ্বযুদ্ধের আগেকার পৃথিবী ছিল সম্পূর্ণ অন্য রকম। যেন একটা আলাদা গ্রহ, স্বপ্নে বা কল্পনায় দেখা জায়গার মতো ছিল তার অলীক সৌন্দর্য। মনে হয়, তখন পৃথিবীতে নিবিড় উদ্ভিদ জন্মাত। ঘন ঘাসে ছেয়ে থাকত মাঠ। তখনও পৃথিবীতে অনেক নিস্তব্ধ জায়গা ছিল। দেবদারু গাছে প্রবল হাওয়ার শব্দ শোনা যেত সারা দিন। সাহেব পাড়ায় পপি, মোরগ, গ্যাঁদা আর গোলাপের বাগানের নিস্তব্ধতায় আমাদের বাড়িটি স্বপ্নাচ্ছন্ন হয়ে থাকত। যুদ্ধের আগেকার সেই পৃথিবী। তখনও অতিকায় কুস্তিগিরের মতো চেহারার ডবলিউ-ডি ইঞ্জিন আসেনি! ছোট্ট ইঞ্জিন ছিমছাম গাড়ি টেনে নিয়ে যেত। দূর থেকে বেতবনে বাতাস বয়ে যাওয়ার মর্মর ধ্বনি উঠত পূর্ণিয়ার শাটল গাড়ির। সারা দিন রাস্তায় লোক দেখা যেত না। ক্বচিৎ কখনও দীন গ্রাম্য চেহারার দু'-একজন ভবঘুরে উদাস চোখে চেয়ে হেঁটে যেত। তখনও পৃথিবীতে দাতাবাবার মতো কিছু মানুষ ছিল যাদের শরীর শীতলতা বিকিরণ করে।

সারা বছর নানাসময়ে আসত বগরী পাখির দু'টো খাঁচা বাঁকে ঝুলিয়ে একটা লোক। তার গায়ে চামসে গন্ধ। কিন্তু খুব বিশুদ্ধ হাসি ছিল তার। টাকায় কুড়িটা বগরী পাখি বেচত সে যুদ্ধের বছর পর্যন্ত। পালক আর ছাল ছাড়িয়ে মাথা সুদ্ধু পাখি সে কুটে দিয়ে যেত। এইটুকুন টুকুন পাখি, এক-একটায় এক টুকরো মাংস হত। সুস্বাদু সেই পাখি আমি বড় ভালবাসতাম। যুদ্ধ লাগার পর সেই পাখিওয়ালা আর এল না। মৃত পাখিদের ধূসর পালকের স্তূপ আর বাতাসে ওড়াউড়ি করেনি।

শীতকালে দুপুরবেলা আমি আর টুনটুনিয়া শিকারে বেরোই। সাহেব পাড়া ছাড়িয়ে, পূর্ণিয়ার রেল লাইন ডিঙিয়ে একটা খাদ। শুকনো সেই খাদের ও-পাশে দ্বীপের মতো একটা জায়গা। কোথা থেকে সেখানে রাজ্যের পাখি আসত। ছায়ায় ঢাকা, শ্যাওলায় শীতল সেই বনভূমিতে পড়ে থাকত গোখরোর খোলস, শামুক। লজ্জাবতী লতার ঝাড় হাতের স্পর্শে নিভিয়ে দিতে দিতে আমরা সেই গাছপালার গভীর ছায়ার ভিতরে চলে যেতাম। গুলতিতে টুনটুনিয়ার হাত ছিল পরিষ্কার। শিমুল গাছের মগডাল থেকে সে ঘুঘুর মাথা ভেঙে নামিয়ে আনতে পারত। পায়ের তলায় কড়া পড়েছিল বলে একটু খুঁড়িয়ে হাঁটত সে। রাতকানা ছিল, তবু তার ছিল ওই ক্ষমতা। পাখি মেরে সে প্রায়ই রক্ত চুষে খেত। তার ধারণা ছিল, রক্ত খেলে রক্ত হয়। টুনটুনিয়ার হাতে ঘাড় লটকানো পাখি—আমি নিথর হয়ে দেখতাম। টুনটুনিয়া হাত বাড়িয়ে বলত, দেখো, এখনও বুকটা চলছে। পাখির বুক ছুঁয়ে তার নরম বুকের উষ্ণতা টের পেতাম, দুর দুর করে কাঁপছে বুক, বোঝা যেত। রক্তমাখা ঠোঁটে টুনটুনিয়া হাসত।

তারপর অনেকক্ষণ ধরে আমার মন খারাপ থাকত। ল্যাংড়া আমের বাগান ঘুরে সাহেব পাড়ার নির্জন রাস্তায় রাস্তায় ঘুরতাম টুনটুনিয়ার সঙ্গে। টুনটুনিয়া নিপুণ হাতে গুলতি ছুড়ত, আমার ভাল লাগত না। বিকেলের রং ছাইয়ের মতো ফ্যাকাশে লাগত আমার কাছে। মনে হত— আমি মরে যাব। অনেকক্ষণ বাদে যখন বাসায় ফিরতাম তখন শীতের বিকেল প্রায় ফুরিয়ে এসেছে। আমাদের সাঁওতাল মালী বাগানের কোণে শুকনো পাতা, কাঠকুটো জড়ো করে আগুন জ্বেলেছে তখন। মাঠের ছুঁচো কিংবা ধনুকে মারা পাখি পোড়াচ্ছে আগুনে। খাবে। মুখে-গায়ে লাল আগুনের আভা পড়েছে তার, চুলে পড়েছে ছাই, মাটি, মাটিমাখা হাতে লম্বা পিকা ধরিয়ে টানছে সে। সেই ধোঁয়ার আড়ালে তার উদাসী মুখখানা অতীতের কথা ভাবছে। ওই দৃশ্য দেখলেই মনটা আবার ভাল হয়ে যেত। পাতাপোড়ার মিষ্টি তীব্র গন্ধে চনমন করে উঠত আমার মন। হঠাৎ মনে হত, এ বহু পুরনো কালের চেনা গন্ধ আমার। আমি বহুকাল ধরে পৃথিবীতে আছি। আমি আরও বহুকাল থেকে যাব।

সে-বার টুনটুনিয়া নিশুতরাতে মেমসাহেবের জুতোর শব্দ শুনতে পেল। বাড়ির পিছন দিকের বাগানের শেষে ছিল একটা মরচে-ধরা তালা লাগানো গেট। সেই দিকে কেউ যেত না। ফলে, ভাট জঙ্গলে ছেয়ে গিয়েছিল সেদিকটা। সাপের খোলস পড়ে থাকত, ছড়িয়ে থাকত ইঁটের টুকরো। নিশুতরাতে ঘুম ভেঙে টুনটুনিয়া শুনতে পেল সেই গেট পার হয়ে জঙ্গলের ভিতরে কবেকার হারিয়ে যাওয়া বাগানের পথ চিনে এক মেমসাহেবের হাই হিল-এর শব্দ হেঁটে আসছে। ডাইনিং হলের বন্ধ

দরজা ভেদ করে ভিতরে ঢুকল সেই শব্দ। তারপর আমাদের সেকেন্ডহ্যান্ডে কেনা ডাইনিং টেবিলটার চার পাশে হেঁটে, কয়েক বার ঘুরে আবার ফিরে গেল আগাছায় হারিয়ে যাওয়া পথ ধরে তালা লাগানো গেটের দিকে। খাওয়ার ঘরের কোণে চটের বিছানায় শুয়ে টুনটুনিয়া মাঝরাতে 'বাপরে ভূত' বলে চেঁচিয়ে উঠল। সঙ্গে সঙ্গে দাঁতি লাগল তার। এরপর থেকে প্রায় দিনই সে শুনতে পেত মেমসাহেবের জুতোর শব্দ, আর তার দাঁতি লাগত। ক্রমে তাকে সরিয়ে আনা হল আমাদের খাটের তলায়। কিন্তু তবু সে ওই শব্দ শুনতে লাগল। গুণিন ডেকে ঝাড়-ফুঁক করা হল তাকে। বাড়িতে পুজো দেওয়া হল। তবু অবশেষে টুনটুনিয়ার স্থায়ী মৃগীরোগ ঠেকানো গেল না। দেশে ফিরে গেল সে।

এই ঘটনার পর এক্স-ই-এন সাহেবের আরদালি অনিল ভাদুড়ি প্রায়দিনই সন্ধেবেলার পর এসে মেঝেয় ঠ্যাং ছড়িয়ে বসত। কালীনাথ মাস্টারমশাই চলে গেলে শুরু হত ভূতের গল্প। মা রান্নাঘর থেকে চেঁচিয়ে বলত, ও বাবা অনিল, ভূতের গল্প বলিস না। ওদের হাগতে মুততে আঁচাতে সঙ্গে একজন দাঁড়ানোর লোক লাগে। অনিলদা চেঁচিয়ে বলত, না মা, সে-গল্প নয়। এ অন্য ভূত। গলা নামিয়ে বলত, আমার মাসি কলকাতায় সেবার পুরনো বাসা বদলে বলরাম ঘোষ স্ট্রিটের একটা বাড়িতে গেল। নতুন বাসাটা ছিল ভূতের আড্ডা। গিসগিস করছে ভূত। এই জিনিস ফেলে, সেই জিনিস ভাঙে, খোনা গলায় কথা বলে, মাছ চুরি করে খায়। মাসি ভড়কে গিয়ে মেসোকে বলল। মেসো কথাটা গায়ে মাখলেন না। তারপর এক দিন মেসোকেও টের পেতে হল ভূতের উপদ্রব। বাঁধানো দাঁতের পাটি রাখলে হাওয়া হয়ে যায়, চটি খুঁজে পান না, রাতে শিয়রের কাছে বেড়াল কাঁদে। মেসো হেঁকে মাসিকে বললেন, এ-সব কী হচ্ছে? মাসি বললেন, ভূত। মেসো মহা রেগে চেঁচিয়ে বললেন, ভূতগুলোকে তাড়াতে পারো না? খবরদার, যেন ভূত আর আমার জিনিসপত্র না ধরে। শুনে মাসির বড় রাগ হয়ে গেল—কুকুর বেড়ালের ওপর যেমন মাঝে মাঝে গেরস্তর রাগ হয়। ফলে মাসি সারা দিন সেই ভূতের পালকে তাড়া করে ফিরত। কখনও গরম শিক, কখনও বঁটি নিয়ে। তা ছাড়া মাসি আবার নিমতেঘোলা-ওতরপাড়ার মেয়ে, দারুণ ঝগড়াটে। তার মুখের সামনে ভূতগুলো দাঁড়াতেই পারত না। এইভাবে ভূত তাড়াতে তাড়াতে মাসির এমন অভ্যাস হয়ে গেল যে, বাসার কোথাও একটা ভূত একটু নড়লেই টের পেত। শোবার ঘরে হয়তো বাক্স খুলছে মাসি, কোথাও কোনও শব্দ হয়নি, কিন্তু মাসি হঠাৎ উঠে 'তবে রে ভাতারখাকি, পান্তাভাতগুলো গিলতে এয়েছিস' বলে রান্নাঘরে ছুটে যেত। ভূতগুলো দারুণ ভয় পেত মাসিকে। মাসিও তাদের প্রত্যেককে চিনে গিয়েছিল, আলাদা আলাদা নাম ধরে ডেকে বকাবকি করত। আমার ছোট মাসতুতো ভাইবোনগুলো পর্যন্ত ভূতগুলোকে ভয় পেত না। সবচেয়ে ছোট বোনটা শুনি এক দিন সিঁড়ি থেকে ডেকে বলছে, দ্যাখো না মা, চোখখেগো আমাকে ভয় দেখানোর জন্যে দাঁড়িয়ে আছে— 'তবে রে অলপ্পেয়ে' বলে মাসি খুন্তি হাতে ছুটে গেল। আর ভূতের পালানোর কায়দা দেখে বোনটা হেসে কুটিপাটি। তা সেই ভূতগুলো কিন্তু পরের দিকে মাসির সঙ্গে ভাবসাব করে নিয়েছিল। মাসিও আর তাদের বেশি তাড়া করত না। মাসির ছিল বাতের ব্যামো, শোনা যায় তারা চুপি চুপি এসে মাসির পা টিপে দিত। ঠিকে ঝি না এলে বাসন-কোসন মেজে দিয়ে যেত। ভূতের ছোঁয়া বলে মাসি সেগুলো আবার জলে ধুয়ে ঘরে তুলত। আমরা যখন মাসির বাড়িতে যেতাম তখন গলির মুখ থেকেই চেঁচিয়ে রাম নাম করতে করতে যেতাম। অনেক সময়ে আমাদের সেই রামনাম শুনে মাসি দোতলার জানালা দিয়ে গলা বাড়িয়ে বলেছে, ওরে তোরা রামনাম করিস না, রামনাম করিস না। আজ আমার ঝি আসেনি। মুখপোড়াগুলোকে খয়রা মাছ ভাজা খাইয়ে বাসন মাজতে বসিয়েছি। ও-নাম শুনলেই পালিয়ে গিয়ে ছাদে বসে ঠ্যাং দোলাবে, আর টিকিও দেখাবে না এ বেলা...

দত্তদের বাড়ির তিন মেয়ে 'আলভেট' সিঁথি কাটে, গায়ে দেয় মেম-জামা। তাদের মা গানে গীতশ্রী, হানিকম্ব করা হাতার ব্লাউজ পরেন তিনি। সারা দিন তারা সবাই সাজগোজ করে ফিটফাট থাকে। আমি ময়মনসিংহের বড় পরিবারে অযত্নে বেড়ে ওঠা কুকু, আমি তাই সাজগোজ দেখলে, ফিটফাট কিছু দেখলে ভয় পাই। দত্তদের বাড়িতে নিচু একটা পেয়ারা গাছ আছে। কাশীব পেয়ারা।

নতুন চাকর হাজারী আমুদে লোক। প্রায়ই সাহেবগঞ্জ কি ভাগলপুর থেকে কলসিভরা দুধ কাঁধে করে নিয়ে আসে পায়েসের জন্য। তার সঙ্গেও আমি সাহেব পাড়ার আনাচে-কানাচে ঘুরি। গুলতিতে তার

হাত নেই, সাঁওতাল মালীটা যখন তির-ধনুকে পাখিপক্ষী বা ছুঁচো মারে তখন তার চোখ ছলছল করে। হত্যা বা রক্তপাত সে সহ্য করতে পারে না।

এক দিন বিকেলে দত্তদের বাড়ির কম্পাউন্ড ঘেঁষে যাওয়ার সময়ে দেখতে পাই ফুটফুটে তিন বোন পেয়ারা গাছের তিনটে নিচু ডালে ছবির মতো বসে আছে। সঙ্গে সঙ্গে লজ্জায় চোখ নামিয়ে নিই। হাজারী আমাকে ঠেলা দিয়ে বলল, খোকাবাবু, পেয়ারা চাও না ওদের কাছে, ওরা তো চেনে তোমাকে। কিন্তু আমার ভীষণ লজ্জা করতে থাকে। তাই হাজারীই এগিয়ে বলে, ও মেমসাহেব, খোকাবাবু পেয়ারা মাঙছে। দেবে? তিন বোন খুব অবাক হয়ে তক্ষুনি টপাটপ পেয়ারা পেড়ে ছুড়ে দেয় আমাদের দিকে। আমরা লুফে নিতে থাকি। আমরা যত খেতে পারি, তার চেয়ে অনেক বেশি দিয়েছিল তারা। ভদ্রতাবশত, করুণাবশত। সম্ভবত তারাও জানত, টি-আই সাহেবের ছেলেটা বেশি দিন বাঁচবে না। পেয়ারা দেওয়া শেষ করে সবচেয়ে ছোট বোনটি গাছের ডাল ধরে লাফ দিয়ে নেমে মুখ ফিরিয়ে আমাকে বলল, একটু দাঁড়াও। তারপর ছুটে গেল তাদের ঘরে। আমরা জড়সড় হয়ে গেটের কাছে দাঁড়িয়ে রইলাম। সে যখন ফিরে এল তখন তার পিছনে বাচ্চা একটা চাকর। তার হাতে ট্রে, ট্রেতে একটা কাচের গ্লাসে দুধ। কাছে এসে মেয়েটি বলল, খাও। মা পাঠিয়ে দিল। লজ্জায় তখন আমার ঘাম দিচ্ছে। কী আশ্চর্য সুগন্ধ আসছে তার গা থেকে! কী সুন্দর তার মুখ-চোখ আর রং, লালচে রঙের ববচুল কী মসৃণ ভাবে ঘাড়ে নেমে এসেছে! সে উগ্র আগ্রহে আমাকে দেখছে। বাড়ির বাইরের অচেনা মানুষজন সে বড় একটা দেখেনি। অনুনয়ের সুরে সে বলছে, খাও।

আমি একটাও প্রতিবাদের কথা বলতে পারলাম না লজ্জায়। সে অত সুন্দর বলে চোখ তুলতে পারলাম না, বলতে পারলাম না, আমি দুধ খাই না। আমার গন্ধ লাগে। বরং হাত বাড়িয়ে আমি গ্লাসটা তুলে চুমুক দিলাম। কী সুন্দর, সুস্বাদ সেই দুধ। আমার ভিতরটা লজ্জায় আর আনন্দে ভরে গেল।

ওই ভাবেই কি সেই বাচ্চা মেয়েটি আমার ভিতরে প্রথম সঞ্চার করল নারীপ্রেম! কে জানে! এ-সবই সেই অন্য পৃথিবীর কথা— যখন দ্বিতীয় বিশ্বযুদ্ধ শুরু হয়নি, যখন নিবিড় গাছপালা জন্মাত পৃথিবীতে...

আমাদের বাড়ির এক পাশে ছিল পি-ডব্লিউ ইন্সপেক্টর চৌধুরী সাহেবের বাংলো। এক বিকেলে দেখি চৌধুরীদের বারান্দায় বসে আছেন দাতাবাবা, তাঁর সামনে অনেক লোক। আমি এক ছুটে গিয়ে তাঁর সামনে পড়লাম, দাতাবাবা, আপনি এখানে? তিনি 'আও বাবা' বলে দু' হাতে আমাকে কোলে নিলেন। তখন দেখি, তাঁর পায়ের কাছে মেঝেয় বসে চৌধুরী সাহেব কাঁদছেন। দাতাবাবা আমার কানে কানে বললেন, মুশকিলে পড়লেই এরা আমাকে ধরে আনে। আমি কি জাদু জানি?

শুনলাম, পুলিশের লোক মার্চেন্টের ছদ্মবেশে চৌধুরী সাহেবকে সই-করা নোট ঘুষ দিয়েছে। তিনি ধরা পড়েছেন। কয়েক দিন বাদে পুলিশ এল। প্রকাশ্যে চৌধুরী সাহেবকে ধরে নিয়ে গেল। সাহেব পাড়ার রাস্তায় অনেক লোক দাঁড়িয়ে দেখল দৃশ্যটা। পুলিশ পরিবেষ্টিত চৌধুরী সাহেব হেঁটে চলেছেন। পিছনে দাতাবাবা, দাতাবাবার মুখ-চোখ তখনও প্রসন্ন। জর্দার গন্ধে ম ম করছে বাতাস। লোকে বলাবলি করল, দাতাবাবা বাঁচিয়ে দেবেন।

কিন্তু তা হল না। চৌধুরী সাহেবের চাকরি গেল। জেল হল। ফাঁকা বাড়িটায় এল ভোলা সিং নামে এক পাঞ্জাবি শিখ।

দাড়ি ছিল, পাগড়ি ছিল, হাতে ছিল বালা, তবু সেই প্রৌঢ় ভোলা সিংকে নিতান্ত নিরীহ আর ভিতু দেখাত। তাঁর তিন ছেলের নাম ছিল নির্মল, বিমল, অমল। তারা পাগড়ি বাঁধত না, অনর্গল বাংলায় কথা বলত। এক দিদি ছিল তাদের— দেবী। সবাই বাঙালি চেহারার। কয়েক দিনের মধ্যেই তাদের সঙ্গে আমাদের এমন ভাব হয়ে গেল যে, ভোলা সিং কম্পাউন্ডের কাঁটাতার আর গাছের বেড়া কেটে দু' বাড়ির লোকদের যাতায়াতের জন্য আলাদা দরজা করে দিলেন। আমি একা ছুটে নির্ভয়ে তাদের অন্দর মহলে চলে যেতাম। স্বামী নিত না তাই দেবীদি বাপের বাড়িতে নির্বাসনে, সারা দিন বসে তৈরি করতেন শালগম আর লঙ্কার আচার, সাগুর পাঁপড়, জাঁতায় ভাঙতেন ডাল। ভাইরা সবাই ছিল আমার চেয়ে অনেক বড়। সেই পরিবারে বোধ হয় শিক্ষার প্রসার কম ছিল, কেননা, অমল সেবার ম্যাট্রিকের টেস্টে অ্যালাউ হলে বিয়েবাড়ির মতো ভোজ দিয়েছিলেন ভোলা সিং। ফাইনাল পরীক্ষার পর

আমাদের দুই পরিবারের মহিলা আর ছেলেমেয়েরা গেলাম কুশী নদীর ধারে বনভোজন করতে। সঙ্গে গেল বিপুল জিনিসপত্র, কয়েকজন ঠাকুর-চাকর, আর দু'টো বন্দুক। এক দিকে রান্নাবান্নার আয়োজন, গাছতলায় শতরঞ্জি পেতে উলবোনা আর গল্পের আসর বসল, অন্য দিকে সিং-রা তিন ভাই কলার বনের মধ্যে ঢুকে বন্দুক ছুড়ে পাখি মারার চেষ্টা করতে লাগল। একটাও পাখি পড়ল না, কিন্তু বন্দুকের শব্দ আর ধোঁয়ায় ভরে গেল চার দিক। আমি তাদের পিছু-পিছু ঘুরে দেখতে লাগলাম, তারা লক্ষ্যভ্রষ্ট হচ্ছে বার বার। রোগা, সাদা, দুর্বল, ন্যাংলা আমি সেই তিন ভাইয়ের হাতে দু'টো চকচকে বন্দুকের দিকে তৃষিত চোখে সারা দিন চেয়ে থাকলাম। বন্দুক—বন্দুকের মতো এমন লোভনীয় আর কী আছে। একটা বন্দুক হাতে পেলেই আমার সব দুর্বলতা, রোগ-ভোগ ঝরে যাবে।

সারা দিন রোদে ঘুরে, ঘেমেচুমে তিন ভাই যখন কাহিল, তখন হঠাৎ নির্মলদা ডেকে বললেন, আয় তো কুকু, ছোড় তো বন্দুক।

আমি অবিশ্বাসের হাসি হাসলাম। কী করে ছুড়ব? ওই প্রকাণ্ড, ভারী বন্দুকের ভারই যে সহ্য করতে পারব না। দাতাবাবা, তান্ত্রিক আর সাধুদের দয়ায় আমি বেঁচে আছি। বন্দুক ছোড়া কি আমার কাজ? তবু নির্মলদা জোর করে আমাকে নদীর ধারে টেনে নিয়ে গেলেন। বললেন, ছোড় না, দেখি। কোনও ভয় নেই, ফাঁকা টোটা ভরে দিয়েছি। এই বলে আমার কাঁধে বন্দুকের কুঁদো লাগিয়ে নলটা ধরে তিনি হাসলেন, চিরকাল কি বুরবক হয়ে থাকবি? ঘোড়া টিপে দে, সবাই চমকে যাবে।

নদীর জল তখন স্থির, শান্ত। বহু দূর পর্যন্ত শান্ত মহা নীলাকাশ। দিগ্‌বলয়ে হস্তীযূথের মতো মেঘখণ্ড চলে যাচ্ছে। ও-পারে কাশবনে বাতাসের খেলা। বন্দুকের মাছিতে চোখ রেখে সেই শেষ বার আমি বিশ্বযুদ্ধের আগেকার পৃথিবীকে দেখে নিলাম। বন্দুকের ঘোড়ায় আমার বাঁকানো তর্জনী ক্রমে শক্ত হচ্ছে। কানের কাছে এক পুরুষ গলা বলছে, টিপে দে, ঘোড়াটা টিপে দে, দ্যাখ, কেমন চমকে যায় সবাই...

ভয়ংকর শব্দে আমার ভিতরটা চৌচির হয়ে গেল। বন্দুকের ধাক্কায় আমি মাটিতে হাঁটু গেড়ে বসে পড়লাম। আর সেই শব্দ চরাচরে ধ্বনি প্রতিধ্বনি হয়ে উচ্চাবচ বয়ে যেতে লাগল।

আমি বন্দুক ছুড়লাম। আমার সেই অসম্ভব কৃতিত্ব তারা কেউ দেখল না যারা আমাকে করুণা করত। দেখল না তুলারানী, দত্তবাড়ির সেই করুণাময়ী মেয়েটা, দেখল না হরিদাসের কিশোরী দিদিটি, দেখল না আমার মা'ও। কিন্তু আমার বন্দুকের শব্দ ঠিকই শুনেছিল পৃথিবীর যুযুধান মানুষেরা। তারা যেন এই সংকেতের অপেক্ষায় ছিল এত দিন। সেই শব্দের সঙ্গে সঙ্গেই শুরু হল দ্বিতীয় বিশ্ব মহাযুদ্ধ।

## ॥ ষোলো ॥

দাতাবাবাকে বহুকাল আর দেখি না।

কে যেন এক বার পূর্ণিয়া থেকে খবর আনল, পূর্ণিয়ার লোকেরা দাতাবাবাকে ভীষণ মেরেছে। গলায় কাপড় দিয়ে টেনে নিয়ে গেছে রাস্তা দিয়ে। তারা গালাগাল দিয়ে বলেছে যে, দাতাবাবা জোচ্চোর, ঠগবাজ, লোকে তাকে খাওয়ায় দাওয়ায়, কিন্তু সে কারও কোনও উপকার করতে পারে না। দাতাবাবা এর কোনও উত্তর দেননি, মার খেয়ে নীরবে কেঁদেছেন। রাস্তা দিয়ে যখন তাঁকে টেনে নিয়ে গেছে, তখন লোকে তাঁকে ঢিল মেরেছে, থুথু দিয়েছে গায়ে। দাতাবাবা প্রতিবাদ করেননি।

দাতাবাবার অলৌকিক ক্ষমতার সব কাহিনী হঠাৎ নিভে গেল। বাবা পূর্ণিয়ার দিকে লাইনে যেতেন। কিন্তু আর কখনও দাতাবাবাকে আনতেন না। আমি মাঝে মাঝে সেই প্রসন্ন, হাসিমুখ মানুষটির কথা ভেবে দুঃখ পেতাম। কখনও মাঝে মাঝে মনে পড়ত তাঁর শরীরের চার ধারে সুগন্ধী শীতলতা। যেন নদীর পাড়, গাছের ছায়া, চার ধারে গাছে গাছে গন্ধকুসুম। ভাবতে ভাবতে আনন্দে বুক ভরে যেত। খেলা সেরে বিকেলে ফেরার সময়ে প্রায়ই ভাবতাম. আজ যদি বাড়ি ফিরে দাতাবাবাকে দেখি বসে আছেন?

বছরের শেষে সেবার এক দিন কালীনাথ মাস্টারমশাই দুপুরেই এসে হাজির। তখন বার্ষিক পরীক্ষা

হয়ে গেছে, কয়েক দিনের মধ্যেই ফল বেরোনোর কথা। মাস্টারমশাই ভীষণ উত্তেজিতভাবে আমাকে ডেকে বললেন, তোমার স্কুলে গিয়েছিলাম। সেখানে জানতে পারলাম, তুমি অঙ্কে ফেল করেছ। অথচ পরীক্ষার সব অঙ্কগুলো তোমার বাড়িতে করা ছিল। কেন ফেল করলে? অ্যাঁ! কেন?

আমি ভয় পেয়ে কুঁকড়ে যাই। কী করে বলব যে পরীক্ষার হলে আমি একদম সময় পাইনি। আমি কেবল সমস্ত অঙ্কগুলো যোগ করে দেখেছিলাম, যোগফল পাঁচ হয় কি না। কিন্তু মনের এইসব জটিল কথা বলাই যায় না। বললেও বুঝবে না কেউ।

যুদ্ধের কথা শুনি, কিন্তু তেমন কিছু টের পাই না। আমরা আগের মতোই কাটারিভোগ চালের ভাত খাই। পাতে ভাত ফেলি। সে ভাত হাজারী ঢেলে দিয়ে আসে টমি কুকুরকে। ভেলভেটের প্যান্ট, পরিষ্কার জামা, পায়ে মোজা-জুতো, পাট করে আঁচড়ানো চুল— এই বেশে ঘুরে বেড়াই। স্কুলের বন্ধুরা 'সাহেব' বলে ডেকে খ্যাপায়। টিফিনে চিনেমাটির কেটলিতে ঘোল কিংবা দুধ আর টিফিন-বাটিতে মাখন মাখানো পাঁউরুটি নিয়ে আসে হাজারী। ফাঁকা ক্লাসঘরে বসে অনিচ্ছায়, লজ্জায় তাড়াহুড়ো করে খাই, দু'-একটা লোভী মুখ উঁকি মারে। চেঁচিয়ে সবাইকে ডাক দেয়, দেখে যা, সাহেব খাচ্ছে।

যুদ্ধ চলে দূরে। সাহেব পাড়ায় ভিখিরির আনাগোনা বাড়তে থাকে। আগে যারা ভিক্ষে করতে আসত তাদের সবাই ছিল আমাদের মুখচেনা। আমরা জানতাম কে রোজ আসে, কে আসে সপ্তাহে দু' দিন, কার কোন দিন আসার কথা। কিন্তু ক্রমে অচেনা ভিখিরিরা আসতে থাকে। আগে বেলা বারোটার পর ভিক্ষুকরা ফিরে যেত, তারপর আর কেউ আসত না। এখন দেখি, সকাল থেকে রাত পর্যন্ত উলিঝুলি পোশাক পরা মানুষেরা আসছে। তারা সবাই খোঁড়া কানা আতুর নয়। কিন্তু বড় রোগা। তারা ভাত চায়, ফ্যান চায়, রুটি চায়। আর কিছু না পেলে, বাগানের গাছ থেকে ভুট্টা দিতে বলে। কিছু না পেলে যেতে চায় না। আসা-যাওয়ার পথে দেখি নির্জন সাহেব পাড়ার দেবদারু গাছের তলায় ছেঁড়া মাদুর কিংবা চটের ওপর বহু লোক, মেয়ে, শিশু শুয়ে-বসে আছে। তারা আমাকে দেখে ডাকে, লোক দেখলেই ডাকে। সেই ডাকে সাড়া দেওয়া বারণ বলে তাড়াতাড়ি হেঁটে যাই। খাবার নিয়ে বাইরে বসে খেতে মা বারণ করে। খেতে গেলে দেখেছি গেটের বাইরে থেকে একজন-না-একজন জুলজুলে চোখের ভিখিরি ঠিক চেয়ে আছে। বাড়ির পিছনে বাঁশ দিয়ে খাটানো তারে জামা-কাপড় শুকোয়। সেখান থেকে মাঝে মাঝে শাড়ি জামা প্যান্ট চুরি যায়। ভুট্টা ছিঁড়ে নিয়ে চলে যায় কে যেন। রাতে ঘুমের মধ্যেও হঠাৎ শুনতে পাই তাদের চিৎকার। আগে ভিখিরি ফিরত না আমাদের বাড়ি থেকে। এখন একটা লোহার নাল পরানো লাঠি হাতে হাজারী সবসময়ে পাহারায় থাকে। ভিখিরি এলেই তাড়িয়ে দিয়ে আসে। যখন সহজে যেতে চায় না তখন ধাক্কা দিয়ে সরায়, ঠেলতে ঠেলতে রেল লাইনের ও-পারে দিয়ে আসে। তাবা তেমন রুখে দাঁড়ায় না, ঝগড়া করে না। আমার সাহস বাড়ে। এক দিন হাজারীর সঙ্গে দু'টো ভিখিরিকে লাইন পার করে এসে অদ্ভুত এক উত্তেজিত আনন্দ বোধ করি। তারপর থেকে রোজ হাজারীর সঙ্গে ভিখিরি তাড়াই। হাতে চামড়ায় বাঁধানো একটা শখের হান্টার থাকে, তার আগায় চামড়ার কান পরানো। জোরে চালালেই বাতাসে সেই কান দুটো ফটাস করে শব্দ করে। ভিখিরিরা ভয় পায় সেই শব্দে। কাকুতি মিনতি করে। মাঝে মাঝে গুলতি টিপ করি। হাজারী বারণ করে, মেরো না। গুলতি খেলে মরে যায় যদি!

ক্রমে আমার সাহস এতটা বাড়ে যে হাজারী বাড়িতে না-থাকলেও আমি একাই ভিখিরিদের তাড়া করে আসি। নেশার মতো সেই খেলা জমে ওঠে।

তখন দুপুরবেলা, হাজারী গেছে ভাগলপুরে পায়েসের জন্য দুধ আনতে। বুনু এক্কাদোক্কা খেলছে টকু বুধো বেলীর সঙ্গে। তির-ধনুক দিয়ে আমি জাম গাছের কাণ্ডে টিপ করছি। সেই সময়ে আমাদের বাবুর্চিখানার বারান্দার সামনে গাছতলায় এসে দাঁড়াল দু'জন ভিখিরি। অল্পবয়সি একটি যুবা। রোগা সে, খুব লম্বা, হাতের লাঠিতে ভর করে ঝুঁকে দাঁড়িয়েছে, সঙ্গে এক বুড়ি, তার কোমর ধরে দাঁড়িয়ে—বোধ হয় তারা মা আর ছেলে। আমি দৌড়ে গিয়ে আমার হান্টার নিয়ে এলাম, মজা দেখতে আমার পিছু নিল বুনু আর বেলী।

বুনু পিছন থেকে ডাকল, যাস না কুকু, লোকটা কেমন বড় বড় চোখে তাকিয়ে আছে দ্যাখ। বোধ হয় মারবে—

আমি তাকে জিব ভেঙিয়ে দৌড়ে গেলাম ভিখিরিটার কাছে, হান্টার তুলে চেঁচিয়ে বললাম, যাও— ভাগো—

লোকটার হাতে কলাইকরা বাটি, হাঁটুর ওপরে তোলা ধুতি, তার নীচে রোগা বকের ঠ্যাং। তার হাত এত রোগা যে তার কনুইয়ের হাড় গিঁটের মতো উঁচু হয়ে আছে। আমার দিকে সে স্থির চোখে চেয়ে দেখল মাত্র। নড়ল না।

তার তাকানো দেখে আমার একটু কেমন করল বুকের ভিতরটা। তবু বেলী তাকিয়ে আছে বলেই আমার অহংকার প্রবল হয়ে ওঠে। কিন্তু আমি তাকে যত চলে যেতে বলি, তাড়িয়ে দিই, সে তত স্থির চোখে আমাকে দেখে।

পিছন থেকে বুনু এসে আমার হাত টানল, চলে আয় কুকু, লোকটা ভাল না।

আমি হাত ছাড়িয়ে নিলাম রাগে, অভিমানে।

লোকটা কিছুতে যাচ্ছে না। সেইরকম ঝুঁকে দাঁড়িয়ে আছে। রোগা, জেদি, বোকার মতো। একটিও কথা নেই মুখে। কেবল তার বুড়ি মা বিড়বিড় করে বলছে, চলি-চল হিঁয়াসে—

আমি চেঁচিয়ে বলতে থাকি, যাও, ভাগো—আভি যাও—

রাগে আমার গা গরম হয়ে যায়। ঘাম ছোটে।

লোকটা কিছুই বলে না, কিছুই করে না। অনড় দাঁড়িয়ে থাকে। আমি অসহায় বোধ করি। অক্ষম মনে হয় নিজেকে। রাজ্যের কাক হুটোপাটি করছে গাছে, ঝাউগাছে বাতাস লাগার শব্দ। আমার পিছনে ভয়ে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে আছে বুনু আর বেলী, সামনে সেই রুগ্‌ণ যুবা জেদি ভিখিরি। মাঝখানে আমি— অসহায়, দুর্বল, আমি একটা ভিখিরিকে ভয় পাই! আমি কি অনেক ভিখিরিকে লাইনের ও-ধারে পার করে দিয়ে আসিনি! আমি কি এয়ারগান চালাই না! ফুটবল খেলি না জেরির সঙ্গে ল্যাংড়া আমের বাগানে! আমি কি ঘুঁষি চালাইনি বালির বস্তায়। তবে কেন ভিখিরিকে ভয় পাব। কেন এই জেদি ভিখিরিটা দাঁড়িয়ে থাকবে আমার সামনে, কেন কথা শুনবে না!

আমার হান্টার খুলতেও সে ভয় পেল না, হান্টারের কানের ঝাপটা লাগল তার হাতের বাটিটায়। ঠং করে পড়ল বাটিটা মাটিতে। খুব অল্প, আধমুঠো চাল কিংবা চালের খুদই হবে—ছড়িয়ে পড়ল মাটিতে।

মুহূর্তের মধ্যে ভিখিরি পালটে গেল। যেন বা ভিখিরির ছদ্মবেশ ছেড়ে বেরিয়ে এল রাজার মূর্তি। জ্বলজ্বল করে উঠল তার দুই চোখ। রোগা মুখের চোয়ালে ঢেউ খেলে গেল। পলকের মধ্যে সে তার রোগা দুই হাতে প্রকাণ্ড লাঠিটা মাথার ওপর তুলে ফেলল—থরথর করে সে কাঁপছে—খিদেয়, উত্তেজনায়। আকাশ-পাতাল ব্যাপ্ত বিশাল গলায় চেঁচিয়ে বলল, তোলো। একটা একটা করে চাল কুড়িয়ে দাও, কুকুর—তোলো তোলো শিগগির—খুঁটে খুঁটে তুলে দাও—

আমি ভীষণ অবাক হয়ে সেই সুমহান দৃশ্য দেখি। রোগ এবং ক্ষুধায় জীর্ণ ভিখিরির হাতে উদ্যত আকাশ-ছোঁয়া লাঠি, থরথর করে হাত কাঁপছে, টলছে পা। ক্ষোভে আক্রোশে তার চোখে জল গড়িয়ে পড়ছে। তার চিৎকারে ভয় পেয়ে খা-খা করে ডেকে ঘুরে ঘুরে উড়ছে কাকের পাল! বুনু আর্তস্বরে চেঁচিয়ে বলছে, কুকু, পালিয়ে আয়— দৌড় দে— ও মা, দেখে যাও— কুকুকে মেরে ফেলল—

আমি আস্তে আস্তে ভেঙে যাই তার সামনে। হাতের হান্টার খসে পড়ে। সেই আধ-ল্যাংটা, ক্ষুধার্ত, রোগা রাজাধিরাজের মতো ভিখিরির সামনে ভেলভেটের প্যান্ট পরা আমি ধীরে ধীরে হাঁটু গেড়ে ধুলোয় বসি। আমার ঠোঁট কাঁপে, কান্নায় কেঁপে ওঠে বুক, ভয়ে ঝিমঝিম করে শরীর। ভিখিরির সামনে বসে আমি তার বাটিতে চাল কুড়িয়ে দিতে থাকি।

ঠিক সেই সময়ে তাদের কালো দেহাতি আয়ার সঙ্গে দত্তদের বাড়ি থেকে খঞ্জনা পাখির মতো তিনটি মেয়ে ভাব করতে এসেছে বুনুর সঙ্গে। তারা এসে দাঁড়িয়েছে চৌবাচ্চার পাড়ে ঝুমকো জবা গাছটার পাশে। পাশাপাশি গা ঘেঁষে দাঁড়িয়ে তারা তিন বোন ভারী অবাক চোখে দেখছে—উদ্যত লাঠি হাতে রোগা ভিখিরির সামনে মাটিতে হাঁটু গেড়ে বসে আমি তার ছড়ানো চাল কুড়িয়ে দিচ্ছি।

সেই সময়ে পূর্ণিয়ার শাটল গাড়িটি গেল ঝিকঝিক করতে করতে।

দূরের যুদ্ধ চলতে থাকে। দেখতে পাই সেই যুদ্ধ একটু একটু করে এগিয়ে আসছে। গোরা সৈন্যরা চলেছে ট্রেনের কামরা বোঝাই হয়ে। তাদের খালি গা থেকে আলো ঠিকরে স্টেশন আলো হয়ে থাকে। তারা আমাকে ইস্কুলের পথে দেখতে পায়। ডাকে। দূর থেকে বিস্কুটের প্যাকেট ছুড়ে দিয়ে যায়। সেই বিস্বাদ আটার বিস্কুট কুড়িয়ে আনি টমি কুকুরটার জন্যে।

রেল-ব্রিজের তলায় খালাসিটোলার রাস্তার পাশে, হাসপাতালের বাগানের তারের ধারে মরে পড়ে থাকে ভিখিরির দেহ। আমরা দল বেঁধে দেখতে যাই।

এক-এক দিন স্কুল থেকে ফেরার দীর্ঘ রাস্তায় একা হঠাৎ থমকে দাঁড়াই। হঠাৎ কেমন সেই আগেকার জ্বর আসার মতো গা শিউরে ওঠে। রাস্তায় কেউ নেই। সামনে অনেক দূর পর্যন্ত সেই শূন্য রাস্তাটি দেখি, হঠাৎ চোখ তুলে আকাশে অপরাহ্ণের চিল দেখতে পাই, দেখি দেবদারুর সবুজ। কিন্তু হঠাৎ কেমন মাথার ভিতরে সব ঘোলা জলের ঘূর্ণির মধ্যে তলিয়ে যায়। মনে হয়, এ-সব ধুলোমাটির খেলনা, অবাস্তব। একা একা হঠাৎ মনে হয় আমি এখানে কেন? আমি কে? কোথায় চলেছি আমি?

মনে হতে থাকে—মনে হতে থাকে। আর আমি ভীষণ ভয় পেয়ে নিজের নাম মনে করতে পারি না, মনে করতে পারি না কোন বাড়িটা আমাদের, পথের মাঝখানে দাঁড়িয়ে মনে হয়, ভুল পথে এসেছি। কয়েক মুহূর্তের জন্য শরীর অবশ হয়ে আসে। শূন্য হয়ে যায় মাথা। একটা দমকা হাওয়ায় স্মৃতি থেকে সব চিহ্ন উড়ে যায়। আমি দেবদারু গাছের গায়ে হাত চেপে ধরি। পাথরে হাত রেখে আর-একটা পাথর দিয়ে ঠুকি।

ধীরে ধীরে আবার ফিরে আসি নিজের কাছে। কিন্তু কেবলই মনে হয়, আমার চারি দিকে যে-সব দৃশ্য, তারই আড়ালে আবডালে মাঝে মাঝে উঁকি মারে আর-একটা পৃথিবীর ছবি। সেখানেও আছে গাছপালা, শস্যক্ষেত্র, মাটি ও আকাশ। কোথাও কোনও একটা বন্ধ দরজা রয়েছে আমার চোখের আড়ালে। সেই দরজা খুলে দু' ধাপ সিঁড়ি বেয়ে নামলেই সে-জগৎ থেকে ঘুরে আসা যায়।

স্কুলের মাঠে দুরন্ত ছেলেরা খেলা করে। আমি উদাসীন ভাবে মাঠের পাশ ঘেঁষে যাই। অভ্যাসবশত জানি, আমাকে কেউ খেলায় নেবে না। আমি তো দলছুট কুকু। কেবলমাত্র জেরি দয়া করে বল এগিয়ে দেয় লাথি মারার জন্য, সঙ্গে দৌড়য়, ঘুষি মারতে দেয় বালির বস্তায়। আমার দুর্বল শরীরের সেই সব চেষ্টা দেখে হাসে হি হি করে। কেবল জেন তার ছবির বই থেকে মুখ তুলে ধমক দেয়, কেন তুমি হানিকে খ্যাপাচ্ছ? ওকে খেলতে শেখাও।

স্কুলের মাঠ থেকে ছিটকে আসে বল। আমার সামনে দিয়েই গড়িয়ে যায়। ছেলেরা চিৎকার করে ডাকে, সাহেব, এই সাহেব, বলটা দাও তো—

আমি ঘুরে দাঁড়াই, নটিবয় শু-পরা পায়ে বলটা ছিটকে দিই মাঠের মধ্যে।

আরে বাঃ। সুবল চেঁচিয়ে ওঠে, তোমার শট তো বেশ ভাল সাহেব, চলে এসো তো দেখি, খেলো আমাদের সঙ্গে—এই হারু, তুই বোস তো, সাহেব খেলুক রাইট-আউটে—

লজ্জায় শরীর অবশ হয়ে আসে। তাড়াতাড়ি বলি, আজ না, আর একদিন— আজ হারু খেলুক—

মাঠ ছাড়তে অনিচ্ছুক হারু খুশি হয়।

তোমার শট খুব ভাল কিন্তু সাহেব, তুমি খেল নাকি কোথাও?

ভীষণ আনন্দে, উত্তেজনায় বুক ভরে যায়। অনেক রাত পর্যন্ত ঘুম আসে না।

পরদিন সুবল বলে, আজ যদি মিলন না আসে তবে সাহেব খেলবে আমাদের টিমে।

বুক খামচে ধরে ভয়। মিলন না এলে আমি খেলব? আমি কি পারব! আমি কি পারব!

খেলার আগের মুহূর্তটিতে সেই আনন্দ বুকে নিয়ে আমি চুপিসারে পালিয়ে যাই। রেল ইনস্টিটিউট ছাড়িয়ে গিয়ে দৌড়ে উঠি রেলের ওভারব্রিজে। প্লাটফর্ম পার হয়ে চলে আসি সাহেব পাড়ার রাস্তায়। নিশ্চয়ই মিলন এসেছিল। মিলন না এলেই আমার খেলার কথা। বিড়বিড় করে এই বলতে বলতে বাসায় ফিরে আসি।

পরদিন সবাই বলে, কোথায় গিয়েছিলে সাহেব! কাল যে আমরা তোমার নাম লিখলাম! তুমি এলে না তো!

আবার খেলার তারিখ পড়ে এক দিন। সবাই বলে, সাহেব খেলবে—

মিলন গম্ভীরভাবে বলে, খেলবে যদি কুণ্ডু না আসে— কুণ্ডু আমাদের বাঁধা ব্যাক—সাহেব তো নতুন—

তখন এমন একটা সময়, যখন যে-কোনও দিন আমার খেলায় নামার কথা। আজ কিংবা কাল! এক দিন কুণ্ডু কিংবা মিলন কিংবা সুবল—কেউ-না-কেউ না-এলে আমি খেলব। আশায় আশায় থাকি। এইবার খেলব—খেলায় নামব—যে-কোনও দিন—যে কোনও দিন—

অনেক রাতে টেলিগ্রাম এল।

সদ্য-আসা ঘুম থেকে মা ডেকে তুলল, কুকু! ওঠো— ওঠো তো বাবা— বাইরের ঘরে বাবার কাছে যাও। তোমার বাবা খুব কাঁদছে—

কী হয়েছে মা?

তোমার দাদু মারা গেছেন।

## ॥ সতেরো ॥

কে বলবে এই ময়মনসিংহে আমরা কোনও দিন ছিলাম!

এই নাকি আমাদের বাড়ি! কী হতশ্রী টিনের চালা সব! কী জঙ্গলে ভরতি বাগান! শ্যাওলায় সবুজ হয়েছে উঠোন, কেউ পা পিছলে পড়েছিল সদ্য—সেই লম্বা দাগ পড়ে আছে। কচুরিপানায় ঢেকে গেছে পুকুর— জলের আঁশটে গন্ধে গা গুলোয়। বড় ঘরের বারান্দা থেকে খসে পড়ছে সিমেন্টের চাপড়া, বৃষ্টির ছাট আটকানোর জন্য যে কেরোসিন টিন কেটে ঝাপটা লাগানো হয়েছিল বারান্দায় তা দড়ি ছিঁড়ে বাঁকা হয়ে ঝুলছে।

কাছারিঘরের বারান্দায় মাখনকাকার ঘরটা নেই। খোলা বারান্দা নিকোনো হয়ে তকতক করছে। অনেক আগেই মারা গেছেন মাখনকাকা, দাদু কোনও চিঠিতে সে-কথা জানিয়েছিলেন। মৃত্যুর সংবাদ শিশুদের দেওয়া উচিত নয় বলে মা-বাবা আমাদের জানাননি। মাখনকাকার চৌকিটা গরম জলে ধুয়ে আবার পুবের ঘরে আনা হয়েছে। তার ওপর স্টেজ খাড়া করে এখনও মাঝে মাঝে ম্যাজিক দেখায় রাখাল। কাছারিঘরের বারান্দায় কিংবা পৃথিবীর আর কোথাও বোধ হয় মাখনকাকার কোনও চিহ্নই নেই আর।

দাদুর শূন্য ইজিচেয়ারে বাতাস খেলা করে। মাঝে মাঝে তার ওপর উঠে পুঁটলি পাকিয়ে শুয়ে ঘুমোয় তুলারানীদের সাদা বেড়ালটা।

বারবাড়িতে ঘোড়ার গাড়ি এসে থামে। চকচকে চামড়ার সুটকেস হাতে নামেন বড় জ্যাঠামশাই, সঙ্গে কেবল বিষ্ণুপদ। বড় জ্যাঠামশাইয়ের গায়ে নতুন কোরা কাপড়, রুক্ষ চুল, মাটিতে পা দিয়ে ডুকরে কাঁদেন, বাবা গো!

ভিতর-বাড়ি থেকে কান্নার রোল ওঠে।

দেখতে পাই, ঠাকুমাকে ঘিরে বসে আছেন পিসিমারা। সাদা থান পরা ঠাকুমা অস্বচ্ছ চোখে চার দিকে টালমাটাল চেয়ে দেখেন কেবল। সারা দিনমান কান্নার শব্দ ওঠে।

দেশের বাড়ি থেকে একে একে আসেন আত্মীয়রা. দাদুর বন্ধুরা আসেন বিষণ্ণ মুখে, অমনি কান্নার ঢেউ ওঠে। বাদবাকি সময় কেউ-না-কেউ পালাক্রমে একটানা, একঘেয়ে সুরে কাঁদে। সেই ভিড় এবং কান্নার মধ্যে দিশেহারা আমি কোনও শোক-দুঃখকে বোধ করতে পারি না। কেবল হাঁফ ধরে। কেবল একা হতে ইচ্ছে করে।

গণাদা চোখ কুঁচকে আমাকে দেখে, তুই কুকু! ইস, তোকে চেনাই যায় না।

গণাদার ওপর ঠোঁটে গোঁফের কালচে ভাব দেখা যায়, গালে দু'-একটা চুল বেড়ে উঠেছে। বুকে দু'ধারে দুটি গুটলি, স্নানের সময়ে গামছায় বুক ঢেকে গণাদা জলে নামে। দুপুরবেলা কাছারিঘরের পুব ধারে রাখাল আর সে বসে চোখ গোল করে আমার কাছে মাল জংশন আর সাহেব পাড়ার গল্প শোনে। রাখাল আমার দো-ফলা ছুরিটা চেয়ে নেয়, বলে, তুই আবার কিনে নিস কুকু। দাদু মারা গেছে, এখন আমাদের অবস্থা খুব খারাপ হয়ে যাবে। তা ছাড়া, এখন তো সব জিনিসের দাম—

কে বলল?

বাবা। শ্রাদ্ধের পর সব ভাগাভাগি হয়ে যাবে। আরও দু'টো রান্নাঘর উঠবে, উঠোনে উঠবে বেড়া—দেখিস—

প্রবর্তক স্কুলের ছেলেরা হল্লা করে টিফিনে রাস্তায় বেরোয়, আমাদের টিউবওয়েলের মুখে হাত চেপে জল পাম্প করে, মুখ লাগিয়ে জল খেয়ে যায়।

রাখাল, গণাদা সব আগের মতোই এক থালায় ভাত মেখে খায়, খাইয়ে দেন মেজোজেঠিমা। আমার ঘেন্না করে। মেজোজেঠিমা আদরের গলায় বলেন, তুই তো এভাবে খেতে পারবি না কুকু, তোর অভ্যাস নেই। আলাদা বোস—

তুলারানীকে দেখা যায় না আজকাল। সে ঘরের বাইরে কম আসে। এক-একবার তাকে চকিতে দেখি—উঠোন পেরিয়ে ঢেঁকিঘরের পিছন দিয়ে চলে যাচ্ছে, কিংবা ঢেঁকিশাক তুলে আনছে পগারের পাড় থেকে, ছোট্ট একটি ভাই হয়েছে তার—সন্ধেবেলা তাকে ঘুরে ঘুরে ঘুম পাড়াচ্ছে, কৃশ হয়ে গেছে তার শরীর, লম্বা টান দিয়েছে, তার চুল আর থোপাথোপা অযত্নে রুক্ষ হয়ে থাকে না, দুই বিনুনিতে চুল বাঁধে সে, হাসে কম। সম্ভবত সে এখন সংসারের রকম-সকম বুঝতে শিখেছে। মুখোমুখি হলে নিঃশব্দে আমাকে দেখে, পেরিয়ে যায়। তার ডান পায়ের গোড়ালিতে এখনও দাদুর দা-এর দাগ রয়ে গেছে।

শোকের বাড়ি ছেড়ে আমরা দূরে দূরে থাকি। বারবাড়ির মাঠে, কাছারিঘরের বারান্দায়, দক্ষিণের বাগানের কোণে। গণাদা ছোট্ট একটা শিশি বের করে পকেট থেকে, তাতে নস্যির গুঁড়ো। বলে, নিবি একটু?

আমি মাথা নেড়ে বলি, না।

গণাদা হাসে, তুই শিখিয়েছিলি।

তারপর হঠাৎ চুপ করে উৎকর্ণ হয়ে কী যেন শোনে, গলা নামিয়ে বলে, শোন।

কান পেতে শুনি, সিতিকণ্ঠ ঘরে বসে অশ্লীল গান গাইছেন, রাম গেল বনবাসে. বেহুলা হল রাঁড়ি—

দেখবি গিয়ে! গণাদা জিজ্ঞেস করে।

চল। বলে উঠে পড়ি।

সিতিকণ্ঠের বাড়ি আকণ্ঠ জঙ্গলে ডুবে আছে। ভেঙে পড়েছে বাগানের বেড়া, উঠোনে মস্ত ঘাস। বৃষ্টির জলের দাগ জানালা-দরজায় নানা ধূসর নকশা এঁকে রেখেছে। জানালার পাশে সিতিকণ্ঠের শীর্ণ মুখখানা দেখা যায়। তাঁকে আর সুন্দর দেখায় না। জ্বলজ্বল করে জ্বলে দুই চোখ। তীব্র সন্দেহের বিষ ভরা তাঁর লাল মুখশ্রী। তিনি আগাছার জঙ্গল ভেদ করে প্রেত-দৃষ্টিতে চারি দিক দেখার চেষ্টা করছেন। তাঁর দরজায় তালা। সাড়া পেয়ে রান্নাঘর থেকে নতুন কাকিমা বেরিয়ে আসেন, তাঁর কোলে পুঁটুলির মতো একটা রাঙা শিশু। আমাদের দেখে ধমক দিয়ে বলেন, কী চাও এখানে! পাগল দেখতে এসেছ, না? যাও-যাও—

আমরা চলে আসি। গণাদা হাসে, ওই বাচ্চাটা হওয়ার পর থেকেই বুঝলি—সিতিকাকা কেবল বলত, ওটা আমার বাচ্চা নয়—

তবে কার?

বলত, হয় ওটা মেছোবাজারের কিষ্টার, নয়তো চাটুজ্জেবাড়ির নগেনের—

কাকার?

গায়ে কাঁটা দেয় আমার। মাত্র কয়েক দিন আগে আমি জেনেছি কী করে বাচ্চা হয়। সুবল আমাকে শিখিয়েছিল। এখনও পুরোপুরি বিশ্বাস হয় না সে-সব। তাই এখন গায়ে কাঁটা দেয়। কেমন অশ্লীল অসভ্য মনে হয় সবকিছু।

সুন্দর মানুষ সিতিকণ্ঠের জন্য গলায় কান্না ভেসে আসে।

ঘাটের পথে একজন কুঁজো বুড়ো মানুষকে দেখি। স্নান করে উঠে বিড়বিড় করে মন্ত্র বলতে বলতে চলে যান। প্রথমে চিনতে পারি না। যখন নিজের ঘরের পথে বুকসমান উঁচু আগাছার জঙ্গল ভেদ করে চলে যেতে থাকেন তখন বুঝতে পারি, ওই অনাদিনাথ। তিনি আর কোনও দিকেই তাকান না। পৃথিবীর সব রং মুছে গেছে তাঁর চোখে—এমনই ঘোলাটে তাঁর দুই চোখ। ঘাড়ের দু'টো নলের মতো রগ উঁচু হয়ে থাকে।

মাঝে মাঝে সন্ধেবেলা যখন ভূতের বাড়ির মতো ছন্নছাড়া অন্ধকার নামে উঠোনে, তখন আমি বড় ঘরের বারান্দায় দাদুর পুবমুখো ইজিচেয়ারটায় গিয়ে বসি। পুরনো চেয়ার, বসলে মচমচ শব্দ হয়। দাদুর মাথার তিল তেলের গন্ধ এখনও তার গদিতে লেগে আছে। বসে দু'টি পা তুলি চেয়ারের ওপর, থুতনিতে হাত রেখে অন্যমনে চেয়ে দেখি। তখন স্পষ্ট পরিষ্কার, সন্ধ্যার আবছায়া ভেদ করে আমি দূরের একটি প্রবহমান তীব্র কালো নদীকে দেখতে পাই। তার ও-পারে এক পরপারের জগতে সবুজাভ আলেয়া বাতাসে লাফিয়ে উঠে অন্ধকার চেটে নিয়ে মিলিয়ে যায়। খুব দূরে শেয়াল ডাকে। দাদু এইখানে বসে সেই কালো নদীকে দেখেছেন কত বার। দেখেছেন মাখনকাকাও। তাঁদের মুখে এক অদ্ভুত অন্যমনস্কতা এসেছে তখন। দাদু কুমারনাথের গীতা আবৃত্তি করতেন। মাখনকাকা উৎকর্ণ হয়ে শুনতেন রাখালের আষাঢ়ে শালিখটার অস্পষ্ট হরিনাম। আমি সেই কালো নদীটাকে প্রত্যক্ষ করি, তার রেল গাড়ির মতো অন্তহীন প্রবাহকে টের পাই। তখন মনে হয়, দাদু সেই গোপন দরজাটা খুঁজে-পেতে দু'ধাপ সিঁড়ি নেমে গিয়ে সেই ভিন্ন জগৎটিতে পা রেখেছেন। সব মৃত মানুষেরাই রয়ে গেছে পৃথিবীতে। আমাদের খেত খামার শহরের মধ্যেই রয়েছে তাদেরও শহর খামার খেত। যখন দক্ষিণমুখে যায় আমাদের নদী, তখন হয়তো তাদেরটা উত্তরে।

হঠাৎ তড়বড় করে লাফিয়ে উঠি। রাখালকে ডেকে জিজ্ঞেস করি, দাদুর কী হয়েছিল রে রাখালভাই?

রাখাল ঠোঁট উলটে উদাস গলায় বলে, কী জানি! জমিদার বাড়ির মেয়ের বিয়ের নিমন্ত্রণ খেয়ে এসে খুব অসুখ হয়েছিল দাদুর— পার্শ্বনাথ ডাক্তার এসে কত ইঞ্জেকশন দিল—

আমি আর কিছু শুনতে পাই না। একটু চুপ করে থেকে জিজ্ঞেস করি, কার বিয়ে বললি!

ওই তো বোকেনবাবুর ছোট মেয়ে পাখি—কলকাতায় পড়ত—

আমার ভিতরে ভাঙচুরের শব্দ হতে থাকে। জিজ্ঞেস করি, আর বড় মেয়ে রাখী—তার বিয়ে হয়নি?

কবে! সে তো পালিয়ে গিয়ে বিয়ে করেছে— শুনিসনি!

একটু চুপ করে থাকি। সন্ধ্যার বিষণ্ণ ছায়া গাঢ় অন্ধকারে ঢেকে যায়। তারপর কদম গাছের আড়াল থেকে চাঁদ ওঠে। জ্যোৎস্নায় বারবাড়ির মাঠে হাঁটি। জ্যোৎস্নায় ভিজে যাই। বুড়ো পাখির মতো আমার শরীর থেকে এক-একটি পালক খসে পড়ে যেন। জ্যোৎস্নায় উড়ে যায় পালক। বুকের ভিতরে চাপ হয়ে জমে থাকে ব্যথা-বেদনা।

শ্রাদ্ধের দিন উঠোনে সামিয়ানা খাটিয়ে নিবারণ জ্যাঠামশাই ভুজ্যি উৎসর্গ করাচ্ছেন। দুই জ্যাঠামশাই, বাবা আর কাকা ন্যাড়া মাথায় বসেছেন উৎসর্গ করতে। চারি দিকে ভিড়। হঠাৎ সেই ভিড় থেকে টলতে টলতে বেরিয়ে এলেন ঠাকুমা। আস্তে আস্তে হাঁটতে লাগলেন বারবাড়ির দিকে, চোখে-মুখে দিশেহারা একটা ভাব। দৌড়ে গিয়ে তাঁকে ধরল সিন্ধু, ও ঠাকুমা, কোথায় যাচ্ছেন?

ঠাকুমার দুই চোখ ভীষণ ঘোলাটে, টপ টপ করে জল পড়ছে, আকুল হয়ে বলছেন, ও কী মন্ত্র পড়ায় নিবারণ! প্রেত—প্রেত—তিনি কি প্রেত—অ্যাঁ! তিনি কি প্রেত হয়ে গেছেন?

আমার ছুটে গিয়ে তাঁকে জড়িয়ে ধরতে ইচ্ছে করে। ইচ্ছে করে বলি, আমি জানি দাদু কোথায় আছে। কেবল সেই দরজাটা খুঁজে বের করতে হবে—দরজার ও-পাশে আছে দু' ধাপ সিঁড়ি—নামলেই সেই জগৎ— যেখানে আছেন সব মৃত মানুষেরা—

পরদিন জ্ঞাতিভোজনের পর বারবাড়ির মাঠে ফুটবল নামাল রাখাল। রাজ্যের ছেলেরা এল ভিড় করে। রাখাল চেঁচিয়ে বলতে লাগল, কুকু আমাদের দলে—কুকুকে আমি কিছুতেই ছাড়ব না কিন্তু—ওকে বাদ দিয়ে পার্টি করো তোমরা—

গণাদা চেঁচিয়ে বলে, কেন কুকু তোমার দলে? কুকু নিজেই বলুক ও আমার দলে কি না—

আমি বিষণ্ণ মনে আমার প্রথম খেলায় নামি।

মিত্তিরদের পোড়ো ভিটে কিনে নিয়েছে জমিদারেরা। এখানে হাসপাতাল হবে বোকেনবাবুর বাবার নামে।

আগের দিন চার ফেলে রেখেছিল রাখাল। পরদিন দুপুরে ছিপ ফেলল সে আর গণাদা। আমাকে ডেকে বলল, আয় কুকু। বোস—মাছধরা তো দেখিস না খোট্টাদের দেশে—

আমি বসলাম না। পায়ে পায়ে হেঁটে চলে আসি মিত্তিরদের ভিটেয়। গণাদা চেঁচিয়ে বলে, যাস না কুকু, ওখানে খুব সাপ—

সে-কথা আমার কানে আসে মাত্র। আস্তে আস্তে ইঁটের স্তূপ বেয়ে উঠে আসি। বিছুটির ঘন বন, আশশ্যাওড়া, কণ্টিকারি—কত আগাছার জঙ্গল! আরও কত ভেঙে পড়েছে বাড়িটা। দেয়াল হেলে পড়ছে। আমি রাস্তা করে নিই। ভাঙা সিঁড়ি বেয়ে উঠে আসি বারান্দার ভিতে। খুঁজে খুঁজে আসি সেই দু'টো পুরনো দেয়ালের মাঝখানে সরু গলিটাতে। স্তব্ধ বিস্ময়ে চেয়ে দেখি গত বর্ষায় অনেক ধুয়ে গিয়েও শানের ওপরে কোথাও লেখা আছে—কুকু, কুকু, কুকু।

বাইরের ঘন রোদ থেকে গলির নির্জন ছায়ায় পা দিয়ে হঠাৎ বাতাস লাগে আমার শরীরে। কুটোকাটা খসে পড়তে থাকে, যেন বা পাখির বাসা ছিল কোথাও। পাখি আর থাকে না এখন, উঠে গেছে নতুন বাসায়। তার পরিত্যক্ত বাসা উড়ো বাতাসে খসে পড়ছে এইখানে।

অশ্বত্থ গাছটার শিকড় নেমেছে মাটি অবধি। তার সতেজ যুবক চেহারাটি অনেক দূর বিশাল একটা ফাটল তৈরি করেছে দেয়ালে। মেঝে ফুটিফাটা হয়ে উদ্ভিদেরা দখল নিয়েছে তাদের জমির।

সেইখানে ছায়া এবং স্তব্ধতায় আমি দাঁড়িয়ে রইলাম। কেন আমি এখানে এসেছি! কেন! কী আছে এখানে!

বড় মায়ায় আমি দেয়ালে হাত রাখি, আমার বুট জুতো ঘষি মেঝেতে। এক দিন—খুব শিগগিরই এই দেয়াল দু'টি ভেঙে পড়বে। কেউ এসে ভেঙে ফেলবে তাদের। এ জায়গাটিকে আর চেনা যাবে না।

কেন যে পুরনো দেয়াল, এ-রকম হয়! দাদু মরে যায়, রাখী-পাখির বিয়ে হয়ে যায়, পুরনো দেয়াল ভেঙে পড়ে!

অনেকক্ষণ স্তব্ধ বিস্ময়ে দাঁড়িয়ে থাকি।

ছবিটা অনেকটা এ-রকম: দুপুরের রোদ মরে অপরাহ্নের ছায়াগুলি দীর্ঘতর হয়েছে। সেই সব ছায়া ভাঙা জানালা, দরজা, থাম, খিলান এবং উদ্ভিদের। সেই ছায়া এবং আলোর মাঝখানে ঘন নীল ভেলভেটের প্যান্ট, পরিষ্কার জামা, সাদা মোজা আর কালো জুতো পরা একটি কিশোর ছেলে কুকু—যে মাঝে মাঝে দূরবর্তী এক কালো নদীকে বয়ে যেতে অনুভব করে— অনুভব করে পৃথিবীর গভীর বিচ্ছেদ এবং আনন্দগুলি—অনুভব করে কাছেই কোথাও লুকোনো আছে এক গোপন দরজা— যার ও-পারে আর-একটি জগৎ— সেই ছেলেটি অপরাহ্নের ম্লান আলোয় হঠাৎ দাদুর জন্য, মাখনকাকার জন্য, সিতিকণ্ঠ এবং অনাদিনাথের জন্য, ঘরছাড়া জ্যাঠামশাইয়ের জন্য, কিংবা এই পুরনো দেয়াল দু'টির জন্য, হয়তো বা কবেকার দুর্ভিক্ষে পীড়িত এক রোগা উদ্যত লাঠি হাতে ভিখিরির জন্য, রাখী-পাখি এবং নিজের জন্য এবং হয়তো বা পৃথিবীর অমোঘ পরিবর্তনশীলতার জন্য আদিগন্ত এক দুঃখকে অনুভব করতে করতে ধীরে ধীরে হাঁটু গেড়ে বসে। দু'টি হাত রাখে দেয়ালের খাঁজে। তার মাথায়, কাঁধে ঝুরঝুর করে ঝরে পড়ে জরাজীর্ণ দেয়ালের চুনবালি। সে কেঁপে কেঁপে কাঁদে তার অকারণ গোপন কান্না।

তার সেই কান্নার মধ্যে ছিল ছুঁচের মুখের মতো ছোট্ট একটু সুখ।

দু'জনের হাতে দু'টো সুটকেস। একজন লম্বা ফ্যাকাশে চেহারার যুবক, অন্যজন একটু বেঁটে। মাথার চুল পাতলা, স্বাস্থ্যটা একটু থলথলে।

দুপুরে স্টেশন ফাঁকাই বলা যায়, চেকার-ফেকার কিছু নেই, প্লাটফর্মেও কোনও বেড়া নেই, উদোম প্লাটফর্মটা দু'জনে মন্থর পায়ে পার হল। হাতে ধরা টিকিট, কিন্তু টিকিট নেওয়ার কেউ নেই দেখে লম্বাজন টিকিটটা দুমড়ে ফেলে দিল, তারপর দু'জনেই প্লাটফর্ম থেকে রেল লাইনে নেমে এল। লাইনের পাশ দিয়ে পায়ে হাঁটা পথ গেছে, সেটা ধরে হাঁটতে লাগল। পাশাপাশি হাঁটা যায় না, এর সুটকেসে ওর হাঁটু লাগে, তাই লম্বাজন সামনে আর বেঁটেজন পিছনে হাঁটতে থাকে।

লম্বাজন মুখ না ফিরিয়েই জিজ্ঞেস করে, সিগারেট আর আছে নাকি রে গনফট?

দাঁড়া, দেখি।

বলে বেঁটেজন পকেট হাতড়ে একটা দোমড়ানো প্যাকেট বের করে, সুটকেস নামিয়ে রেখে প্যাকেটটা খুলে দেখে বলে, মাইরি, ঠিক দু'টো আছে, লাস্ট দু'টো।

লম্বাজন বাতাসে তার উড়ন্ত দীর্ঘ চুল হাত চেপে ঠিক করতে করতে বলে, কপাল। দে।

দু'জনে সিগারেট ধরায়, আবার হাঁটতে হাঁটতে বেঁটেজন বলে, কতদূর রে সিন্ধু?

বলেছি তো মাইলখানেক।

হাঁটবি? না রিকশা নিবি?

লম্বা ফ্যাকাশে জন আপনমনে একটু হাসে, গনফট, কী কথা ছিল?

বেঁটেজন বিড়বিড় করে কী যেন বকে, তারপর বলে, হার্ডশিপ।

তবে ফের রিকশার কথা বলিস কেন?

আমার সুটকেসটার ওজন বেড়ে গেছে। মাইরি, দ্যাখ।

কোনও সোনাদানা এনেছিস?

কিছু না রে, তবু মাঝে মাঝে ওজন বেড়ে যায়।

কী রে?

বওয়ার ক্ষমতা কমে গেলে।

ফ্যাকাশে জন এবার মুখ ফিরিয়ে হাসে, বলে, বুঝেছি। আচ্ছা, রাস্তায় রিকশা পেলে নিয়ে নেব।

সেই ভাল, রিকশা ভাড়া তো কোম্পানিই দিচ্ছে।

ফের? ফ্যাকাশে জন ধমক মারে, কোম্পানি আবার কী? তুই আর আমিই তো কোম্পানি।

ঠিক। তবু খাতায় এন্ট্রি দেখাতে পারব।

দেখালেও লাভ নেই। ইনকাম ট্যাক্স অফিস ঠিক টিক মেরে বাদ দিয়ে দেবে। রিকশাওয়ালা তো ভাউচার দেবে না।

বেঁটে একটু শ্বাস ছেড়ে বলে, সিন্ধু, আমি শালা সাতপুরুষে ব্যবসা করছি বাংলাদেশে, পুরো মেড়ুয়াবাদি, কিন্তু তুই শালা যে বিজনেসে আমাকে ছাড়িয়ে যাচ্ছিস। হাড়কেপ্পন শালা!

লম্বাজন মুখ গম্ভীর করে বলে, গনফট, তুই আমাকে চার বছরে কিছু চিনলি না। আমার বিজনেসের পলিসিটা হচ্ছে হার্ডশিপ।

বেঁটেজন জিভ কাটে হঠাৎ, এক হাতে কান ধরে বলে, মাইরি, ওই কথাটা আমি বরাবর ভুলে যাই।

ভুলে যাস কেন?

স্মরণে থাকে না। তুই যদি হার্ডশিপ কথাটা বুকে একটা বোর্ড ঝুলিয়ে তাতে লিখে রাখিস তা হলে সবসময়ে চোখে পড়বে।

রেল লাইনটা পেরিয়ে ওরা বালি দুর্গাপুরের রাস্তা ধরল। মফস্‌সলের কাঁচা রাস্তা, দু'ধারে কিছু কিছু বাড়িঘর উঠেছে, দু'-চারটে দোকান চোখ মেলেছে। গমকল, মিঠাই, পান, টেলারিং, মনোহারী, তিন-চার ঘর মুদি। রিকশা, গো-গাড়ি, সাইকেল অনবরত চলছে।

চার দিক দেখে বেঁটেজন বলে, জায়গাটা একদম মফস্‌সল রে সিন্ধু!

ফ্যাকাশেজন অন্যমনস্কভাবে হুঁ দেয়।

লম্বাজনের রকমসকম দেখে বেঁটেজন যেন ভরসা পায় না, সন্দেহের গলায় বলে, রিকশা নিবি না নাকি?

নেব, আর-একটু এগিয়ে ধরব, এখান থেকে ভাড়া বেশি।

তখন থেকে কেন টিকটিক করছিস? সাড়ে পাঁচশো মাইল ট্রেন জার্নি করে এসেছি, রাতে ঘুমোতে জায়গা পাইনি, খেয়াল আছে? চুলে যা কয়লা জমেছে তাতে একটা উনুন ধরানো যায়। দাঁত মাজিনি, স্নান করিনি, ভাত খাইনি—

লম্বাজন উদাস গলায় বলে, সাড়ে পাঁচশো মাইল নয় গনফট, কিলোমিটার।

ওঃ কিলোমিটার, তাতে যেন গদিশটা কিছু কম গেছে! ভাড়া যা বেশি লাগে আমি দেব। এই রিকশা—

বলে বেঁটেজন একটা খালি রিকশা থামায়। রিকশাওয়ালা স্তিমিত চোখে চেয়ে নিষ্প্রাণ গলায় জিজ্ঞেস করে, কোথায় যাবেন?

সমবায় পল্লি, কত নেবে?

দেড় টাকা।

দেড়? বলে কী রে সিন্ধু? দেড়?

লম্বাজন ধমক দেয়, তুই দর করতে যাস কেন? বারো আনা রেট আমি বরাবর জানি। উঠে বসবি, গিয়ে পয়সা দিয়ে দিবি, রা করবে না।

কত দিবেন? রিকশাওয়ালা নিরুৎসাহিত গলায় বলে।

তুমি কাটো বাপু, রিকশা ঢের পাওয়া যাবে। লম্বাজন বলে।

উঠুন, লিয়ে যাচ্ছি। চা খাইয়ে দিবেন কিন্তু। আর বারো আনা।

উঠি সিন্ধু? বেঁটেজন ভয়ে ভয়ে জিজ্ঞেস করে।

লোকটা হারামি, ঠিক আছে ওঠ। লম্বাজন চাপা স্বরে বলে। তারপর বেঁটেজনের পাশে রিকশার সিটে উঠে বসে। কাঁচা রাস্তায় ঝাঁকুনি খেয়ে রিকশা ধীরে এগোয়।

জায়গাটা দিব্বি সবুজ। তাজা বাতাস বইছে। শীতের এখনও তেমন টান নেই এ দিকে, তবু বাতাসটা দিয়েছে জোর। ডান ধারে একটা বাঁশবন, মড়মড় করে মাথা নুইয়ে দিচ্ছে। একটা ঘাটহীন পুকুরের পাশে অশ্বত্থ গাছ। রাস্তাটা বেঁকে গেছে। রাংচিতার বেড়া, ভাঁটবন, পুরনো পুরনো সব গ্রাম্য বাড়ি, শীতলা মায়ের থান, একটা চণ্ডীমণ্ডপ। বেঁটেজন মুগ্ধ হয়ে দেখছিল। উত্তর বাংলার যে শহর থেকে তারা এসেছে সেটাতেও এমন ঘন ঝোপঝাড়, সবুজ গাছপালা, পুকুর বা গ্রাম্য বাড়ি নেই।

লম্বাজন যত দূর সম্ভব পিছনে হেলান দিয়ে বসে চোখ বুজে ছিল। ওইভাবেই বলল, গনফট, টেন্ডারটা যদি না পাই তবে রাহা খরচটা গচ্চা গেল।

বেঁটেজন চুপ করে রইল খানিক, তারপর আস্তে আস্তে বলল, সিন্ধু, আমার কী মনে হয় জানিস?

কী?

মনে হয় তুই একটা মাড়োয়ারি, আর আমিই বাঙালি।

লম্বাজন হাসে। কিছু বলে না। বেঁটেজনই আবার বলে, ব্যবসার সঙ্গে লাইফটাকে পাঞ্চ করতে শেখ সিন্ধু! তোর বদস্বভাব হচ্ছে এই যে, তোর নেশাটা নিট নেশা, পাঞ্চ করতে জানিস না।

লম্বাজন চোখ বুজে থাকে। ভাবে। তারপর বলে, তোর বদস্বভাব কী জানিস?

কী?

বিয়ে ঠিক করলেন। অদ্রি পাশ করল, এবং সঙ্গে সঙ্গে চাকরি পেয়ে চলে গেল দুর্গাপুর। চার বছর আগে রাণুর বিয়ে হয়ে গেছে, সুনুরটা বাকি। ছেলে দেখা হচ্ছে, পছন্দমতো পেলেই বিয়ে হয়ে যাবে। সুনুর বিয়েটা হয়ে গেলেই আমাকে বিয়ে করে দুর্গাপুরে নিয়ে যাবে অদ্রি।

নিশ্চিন্ত এবং সুন্দর জীবন আমার। কোনওখানে কোনও গোলমাল নেই। সব যেন খাবারের মতো টেবিলের ওপর সাজিয়ে রাখা, আমি একটা একটা করে তুলে নিচ্ছি, খেয়ে যাচ্ছি।

এখন এই সকাল দশটায় রাসবিহারী পোস্ট অফিসে দাঁড়িয়ে অদ্রিকে চিঠি লেখা যে কী শক্ত। বার বার রুমাল তুলে মুখে চেপে চেপে ঘাম মুছতে হচ্ছে। এ-বছর একটুও বৃষ্টি হয়নি। পত্রিকায় রোজ খরার কথা থাকে। কলকাতায় কলেরা লেগেছে খুব। এত গরম আমারও সহ্য হয় না। অদ্রিকে চিঠিটা লিখেছি মাত্র তিন লাইন। লিখেই ভারী অবাক হয়ে দেখছি—এই তিন লাইনের যা কথা তা আমি অদ্রিকে আরও বহুবার লিখেছি।

গত সাত-আট বছর ধরে অদ্রিকে আমি সপ্তাহে দু'টো চিঠি দিই। হিসেব করলে প্রায় সাত-আটশো চিঠি দাঁড়ায়। অত চিঠিতে অদ্রিকে আমি ইনল্যান্ড আর খামে কেবল ভালবাসার কথা লিখেছি, কখনও অভিমানের কথা, শরীরের যত্ন নেওয়ার কথা। নিঃসঙ্গতার কথা, কলকাতার কথা, মা-বাবার কথা, সুনু-রাণুর কথা। ঘুরেফিরে একই কথা। আর কেবল ভালবাসা, চুমু, গভীর ভালবাসা, নিবিড় চুম্বন।

সপ্তাহে অদ্রিরও দু'টো করে চিঠি পাই। সেই একই রকম। এখন ব্যাপারটা এমনই নিয়মে দাঁড়িয়ে গেছে যে মা-বাবাও অদ্রির চিঠি আমার হাতে এনে দেন। আমি আর লজ্জা পাই না। কখনও মা জিজ্ঞেস করেন—কী লিখেছে? শরীর-টরীর ভাল তো? আমি একটুও লজ্জা না পেয়ে বলি, ভালই। ষাঁড়ের মতো মোটা হচ্ছে। রবিবারে এসেছিল—দ্যাখোনি? মা বলে. ষাট ষাট! নজর দিস কেন? আমি লজ্জা পাই না। কেবল মুখটা ফিরিয়ে নিই।

গত সপ্তাহেও অদ্রি এসেছিল তার গাড়ির ডেলিভারি নিতে। ক্রিমরঙা নতুন মার্ক টু। ওর নতুন গাড়িতে আমি খানিকটা বেড়ালাম। দিনকাল খারাপ বলে দূরে কোথাও যাওয়া গেল না। গড়ের মাঠের চারপাশে চক্কর দিয়ে গাড়ি রেখে ঘাসে বসলাম। অদ্রি আরও মোটা হয়েছে। একটু ভুঁড়ি হয়েছে, সুন্দর সব বাহারি জামা প্যান্ট পরে আজকাল। সুন্দর দেখায়। আমাদের মধ্যে অনেক কথা হল। কথা বলতে বলতে এক সময় আমি থেমে গেলাম। মনে হল আমার বুকে একটা গোপন টেপ রেকর্ডার আছে। সেই যন্ত্র থেকে কথাটা উঠে আসছে—যে-সব কথা অদ্রিকে আমি মাসখানেক আগেও বলেছি। তখন অদ্রির দিকে চুপ করে চেয়ে রইলাম। অদ্রি জিজ্ঞেস করল, কী হল? কথা বলছ না যে! চমকে উঠলাম, এ-প্রশ্ন ও আগেও কতবার করেছে। আমি হাসলাম, কথা বললাম। দুটি টেপ রেকর্ডার ঘাসের ওপর বসে ঘুরে ঘুরে কথার ফিতে শেষ করে গেল।

গাড়িতে উঠেছি, অদ্রি গাড়ি ছেড়ে হঠাৎ মুখ ফিরিয়ে খুব নতুন একটা কথা বলল, গাছপালাগুলো দেখেছ! কেমন যেন শুকিয়ে যাচ্ছে সব।

বললাম, হুঁ।

এ-বছরটা একদম বৃষ্টি নেই, খুব খরা।

হুঁ।

চাষবাসের যে কী হবে এবছর। দুর্গাপুরের ওদিকটাও—

আমি হেসে বললাম, গাড়ির রংটা সত্যিই সুন্দর হয়েছে। সামনের বছর এই রংটাই থাকবে তো?

অদ্রি খুশি হয়ে বলল, তুমি বললেই থাকবে। আমি কি নিজের পছন্দে রং করব? তোমার যা পছন্দ—

এ রংটাই ভাল।

এই রকমই সব কথাবার্তা আমাদের। কথার কিছু ঠিক থাকে না। বড় জংশন স্টেশনে ঢুকবার সময়ে গাড়ি যেমন এক লাইন থেকে ক্রমান্বয়ে আর-এক লাইনে সরে সরে যায়। তবু আমাদের কথাগুলো কেবলই ঘুরপাক খায়। একই কথা ফিরে ফিরে আসে।

শিগগিরই আমার আর অদ্রির বিয়ে হয়ে যাবে। আর কী লেখার আছে অদ্রিকে? কী লিখব? আরও ভালবাসার কথা? আরও চুমু?

চিঠিটা শেষ করা সত্যিই এমন কিছু নয়। সব আমার মুখস্থ আছে। লিখে গেলেই হল। কিন্তু কেন যেন ইচ্ছে করছে না। তিন লাইন লিখে আটকে আছে চিঠিটা। খোলা কলমের মুখে শুকিয়ে যাচ্ছে কালি। আমার কিছু মনে পড়ছে না। কিছু ভাবতে পারছি না। এ-বছর একদম বৃষ্টি নেই। খুব গরম। পোস্ট অফিসের ভিতরটা ভেপে আছে। গায়ে গায়ে ভিড়। এই ভিড়ের মধ্যে কিছু লেখা যায়? এই গরমে? হেলানো বোর্ডটার ও-পাশে এক জন মাঝবয়সি লোক মনি-অডার্র ফর্ম ফিল-আপ করতে করতে আড়চোখে আমাকে দেখছে। কখনও মুখ নিচু করে দেখার চেষ্টা করছে চিঠিটাও। ইচ্ছে হচ্ছে, লোকটার হাতে চিঠিটা তুলে দিয়ে বলি—পড়ুন।

বিরক্তিকর। লোকটা চিঠিটা দেখছে বলে নয়। লোকটা দেখছে, আমি তিন লাইন লিখে আটকে গেছি, আর লিখতে পারছি না। খুব অন্যমনস্কভাবে আমি এক বার চোখ তুলে চারদিকের ভিড় দেখছি, কখনও চিন্তান্বিতভাবে চেয়ে দেখছি চিঠিটার দিকে। বুকের ভিতরে চলছে টেপ-রেকর্ডার। কথাগুলো উঠে আসছে। লিখতে ইচ্ছে করছে না। লিখতে চাইছি না।

ঠিক এই সময়ে ভিড়ের ভিতর থেকে কে যেন চেঁচিয়ে বলল, মিলেছে! মিলেছে! সই মিলেছে!

চমকে উঠলাম। তাকিয়ে দেখি এক ভিড় লোক সেভিংস অ্যাকাউন্টের কাউন্টারের দিকে তাকাচ্ছে।

ছেলেটা কালো, হিলহিলে লম্বা চেহারা, একটু গর্তে ঢোকা চোখ, পরনে ভাঁজহীন প্যান্ট আর আধ-ময়লা হাওয়াই শার্ট। মুখখানা দেখার মতো নিষ্ঠুর। নাকটা কেমন যেন ভাঙা, বাঁকা, মুখে কিছু কাটাছেঁড়ার দাগ। ছেলেটা হাত উঁচু করে উইথড্রয়াল ফর্ম জনসাধারণকে দেখাচ্ছে। মুখে সরল হাসি।

ভিড় থেকে গলা বাড়িয়ে কে একজন জিজ্ঞেস করল, কী মিলেছে দাদা?

ছেলেটা সরল মুখে বলল, সই। গত চার দিন চেষ্টা করছি। প্রায় কুড়িটা ফর্ম নষ্ট করে এইমাত্র মিলল। বুঝলেন মশাইরা, আমি টাকাটা পাচ্ছি—

খরার গরমে বিরক্তিকর দীর্ঘ লাইনে দাঁড়িয়ে থাকা মানুষেরা এই প্রথম একটু হাসল।

আমি হাসলাম না। ভ্রূ কুঁচকে তাকিয়ে থাকলাম। ছেলেটিকে আমি কোথাও দেখেছি।

টাকা পেয়ে ছেলেটা আবার হাতের টাকা উঁচু করে জনসাধারণকে দেখিয়ে বলল, পেয়েছি! টাকা পেয়েছি!

একজন বলল, বাকআপ!

দাদা, একটা ভোজ দিন আমাদের।

উইথড্রয়াল ফর্মে সই মেলানো যে কী শক্ত তা আমি জানি। কিন্তু এ-রকম চেঁচামেচি করার কী আছে! পাগল। কিন্তু ওকে আমি কোথায় দেখেছি!

ভাবতে ভাবতে আমি আবার চিঠিটার দিকে তাকাই। অদ্রিকে আমি কী লিখব? ও-পাশে মনিঅর্ডার ফর্ম ফিল-আপ বন্ধ রেখে মাঝবয়সি লোকটা ঘাড় ঘুরিয়ে মজা দেখছে। মজা দেখা হয়ে গেলে আবার আমাকে দেখবে। চিঠিটা পড়ার চেষ্টা করবে।

তার চেয়ে এইভাবেই চিঠিটা শেষ না করে ডাকে ফেলে দিলে কেমন হয়? ইতি-টিতি কিছু লিখব না, নাম লিখব না। অদ্রি চিঠি পেয়ে নিশ্চয়ই ভীষণ অবাক হবে, দুশ্চিন্তা করবে। ভাববে, নিশ্চয়ই চিঠিটা এই পর্যন্ত লেখার পর কোনও দুর্ঘটনা ঘটেছে। হয় আমার মাথা খারাপ হয়ে গেছে নয়তো আমি মারা গেছি। ভাবতে ভাবতে অদ্রি চলেও আসতে পারে।

লম্বা কালো ছেলেটা ভিড় ঠেলে বেরিয়ে যাচ্ছে; অনেকেই দেখছে ওকে। ভাবছে, পাগল নয় তো! পাগল বড় বেড়ে গেছে আজকাল। আমিও ছেলেটাকে ভ্রূ কুঁচকে দেখলাম। কোথায়, কবে দেখা হয়েছিল আমাদের?

ছেলেটা বেরিয়ে গেলে আমি সত্যিই চিঠিটা বন্ধ করলাম। ডাকবাক্সে ফেলে বেরিয়ে এলাম বাইরে। চারপাশে চেয়ে দেখলাম, কোথাও সেই কালো লম্বা ছেলেটিকে দেখা যাচ্ছে কি না। না, নেই।

ফুটপাথে পা দিতেই একঝলক খরার রোদ এসে গায়ে পড়ে। সমস্ত শরীর চিড়বিড়িয়ে ওঠে। রোদ-চশমা পরে আকাশ দেখলে মেঘলা লাগে। কিন্তু আমি জানি আকাশে এক ফোঁটা মেঘ নেই। বহুদিন ধরেই নেই। এমন অদ্ভুত আবহাওয়া আমি বহুকাল ধরে দেখিনি। একেই কি আকাল বলে?

খবরের কাগজে এই নিয়ে খুব লেখালেখি হচ্ছে আজকাল, অদ্রিও বলছিল। কিন্তু কলকাতায় নিজের চারদিকে তাকালে আকালের কোনও চিহ্ন দেখি না।

একটু অন্যমনস্কভাবে হেঁটেছিলাম। অদ্রিকে লেখা অসমাপ্ত চিঠি, কিংবা পোস্ট অফিসের সেই কালো লম্বা ছেলেটা কিংবা এবারকার গরম—এ-রকম কিছু একটা ভাবছিলাম। লক্ষ করিনি কিছু দূরে একটা চায়ের দোকানের সামনে গাছতলায় বসে-থাকা কয়েকটা অল্পবয়সি ছেলে আমাকে দেখছে। এ-রকম কত ছেলে বসে আছে কলকাতার রাস্তায় রাস্তায়—কে অত লক্ষ করে? আমিও করিনি। কাছাকাছি আসতেই হঠাৎ দেখি, আমার যাওয়ার রাস্তা জুড়ে দু'টো ছেলে মারামারি করছে। সত্যিকারের মারামারি নয়, ওদের ঠোঁটে সিগারেট, মুখে হাসি। আমার রাস্তা আটকানোই উদ্দেশ্য। এ ওর দিকে লাথি ছুড়ে গালাগাল দিচ্ছে। আমি দাঁড়িয়ে পড়লাম। গাছতলায় বসে-থাকা ছেলেদের একজন চেঁচিয়ে বলল, এই হাবু, রাস্তা ছেড়ে দে। দেখছিস না দাঁড়িয়ে আছে—

অমনি দু'জন দু'দিকে সরে দাঁড়াল। তাদের এক জন দেখতে ভারী সুন্দর। পরনে দামি জামা-কাপড়, চোখে চশমা। সে আমার দিকে সোজা তাকিয়ে একটু হেসে বলল, এই যে রাস্তা। কিছু মনে করবেন না। ওই শিবুটা এক নম্বরের হারামি।

আমি জায়গাটা তাড়াতাড়ি পেরিয়ে যাই। শুনি, পিছনে, শিবু বলছে, এই শুয়োরের বাচ্চা হাবু, মেয়েটার সামনে আমাকে হারামি বললি কেন? সিগারেট দে তা হলে।

গাছতলায় হাসির শব্দ হয়। হাবু উত্তরে বলে, আর শুয়োরের বাচ্চা বললে চা খাওয়াতে হয়—তা জানিস?

খুব অসভ্যতা না করলে এ-রকম একটু আধটু ইয়ার্কি আমার খারাপ লাগে না। কিন্তু আজ একদম ভাল লাগল না। কী জানি কেন। হয়তো এই ভয়ংকর গ্রীষ্মের জন্য, হয়তো অদ্রিকে লিখতে না-পারা চিঠিটার জন্য।

ডান দিকে একটা রাস্তা চলে গেছে সোজা সাদার্ন অ্যাভিনিউ পর্যন্ত। মোড়টা পেরিয়ে যেতে যেতে হঠাৎ খেয়াল হল, এই রাস্তায় মণিকা থাকে। মণিকার বাসায় অনেককাল যাওয়া হয়নি। বাড়ি ছাড়া আমার কোথাও যাওয়ার নেই, কোনও কাজ নেই হাতে। অদ্রিকে চিঠি লেখা হয়ে গেছে। আমি তাই ডান দিকে মোড় ফিরলাম।

দোতলায় উঠে কড়া নাড়তেই মণিকা এসে দরজা খুলল। মুখে জ্যাবজ্যাবে ঘাম, চোখ দুটো ফোলা ফোলা। মুখ ভার, আঁচল লুটোচ্ছে, চুলে জট।

চমকে উঠে বললাম, কী রে?

ও হাসল, কতদিন পরে এলি!

তুই যেন কত যাস!

বাঃ, আমার পরীক্ষা না!

সত্যিই তো। তোর এবার এম-এ পরীক্ষা, খেয়াল ছিল না।

ও বলল, আয়। সারাদিন ঘরে বসে বসে মাজা ব্যথা হয়ে গেল। এসে ভাল করেছিস। বাইরের কোনও খবরই পাই না।

বিছানাভরতি বই আর খাতা ছড়ানো, চাদর কুঁচকে, বালিশ দুমড়ে লন্ডভন্ড হয়ে আছে।

বললাম, খুব পড়ছিস!

ধুস। কিছু মনে থাকে না। দশ বার পড়ছি, দশ বার ভুলে যাচ্ছি। লাইব্রেরি থেকে গাদা গাদা নোট করে এনেছিলাম—সেগুলো নিয়ে আরও ঝামেলা।

বিছানাটা একটু টেনেটুনে দিল মণিকা।

বোস। পাখাটা বাড়িয়ে দিই। এবার যা গরম পড়েছে!

আমি মণিকার সঙ্গেই বি-এ পর্যন্ত পড়েছিলাম। পাশ করলাম টেনেটুনে কিন্তু আর পড়তে ইচ্ছে করল না। কী হবে পড়ে? আমার জীবন এতই ছকবাঁধা যে খামোখা ডিগ্রি বাড়িয়ে লাভ নেই। তা ছাড়া অনার্স ছিল না, পাশকোর্সেও নম্বর খারাপ, এম-এতে ভরতি হতে ঝামেলা হত। মণিকা অনার্সে হাই সেকেন্ড

ক্লাস পেয়েছিল, এম-এ-তেও ভালই করবে মনে হয়। ওর ছড়ানো বইখাতা থেকে একটা পুরনো চেনা গন্ধ আসছিল। কাগজের গন্ধ।

বললাম, তুই ফার্স্টক্লাস পাবি।

হ্যাঁ, আমাকে ফার্স্টক্লাস দেওয়ার জন্য সব ঠ্যাং ছড়িয়ে বসে আছে। কিন্তু পাশ আমাকে করতেই হবে। বাবা এ বছর রিটায়ার করছে। জানিস তো, দাদা আলাদা হয়ে গেছে।

ও মা! কেন?

সে অনেক কথা, বাদ দে। তুই কোথায় বেরিয়েছিলি?

অদ্রিকে একটা চিঠি লেখার ছিল। পোস্টঅফিসে গিয়েছিলাম।

ওর মুখ উজ্জ্বল হয়ে উঠল। অদ্রির নাম উল্লেখে অনেক মেয়েরই এ-রকম হয়। আমার একটুও হিংসে হয় না।

কী লিখলি?

আমি ঠোঁট উলটে বললাম, লেখা হলই না। তিন লাইন লিখে ফেলে দিয়ে এলাম। পরীক্ষার আগে মানুষ মোটা হয় জানতাম না। তুই কিন্তু হয়েছিস।

মণিকা নিজের হাতখানা ঘুরিয়ে ফিরিয়ে দেখল, তারপর মুখ তুলে বলল, ভাবী হেডমিস্ট্রেসের লক্ষণ দেখা যাচ্ছে।

চল, বেরো। ঘরে বসে বসে মুটিয়ে যাচ্ছিস।

কোথায় যাবি?

দোকানে। শাড়ি কিনব।

ও হাসল, তার মানে তোর মেজাজ ঠিক নেই। বরাবর দেখেছি, মেজাজ বিগড়োলে তুই শাড়ি কিনিস।

লজ্জা পেয়ে বলি, মেজাজটা ঠিক নেই ঠিকই। চিঠিটায় কী সব আবোল তাবোল লিখলাম, রাস্তায় কতকগুলো ছেলে পেছনে লাগল—

লাগতেই পারে। আমাদেরই ইচ্ছে করে।

চল না বাবা।

ও পোশাক পরে এল। রাস্তায় পা দিয়েই বলল, এ-বছর একটুও বৃষ্টি নেই দেখেছিস!

রোদ-চশমা চোখে দেওয়ার আগে আমি মুখ তুলে আকাশ দেখলাম। পিঙ্গল আকাশ। ধুলোয় আকাশের নীল ঢেকে গেছে। আমি রোদ-চশমাটা পরে নিলাম। অমনি মেঘের ছায়ার মতো চারদিক স্নিগ্ধ হয়ে গেল।

বৃষ্টি না হলে জিনিসপত্রের দাম বাড়বে। এ-বছরই বাবা রিটায়ার করছেন—

এ-সব কথা আমার ভাল লাগে না। গড়িয়াহাটার বিরাট দোকানটায় ঢুকে হাজারটা শাড়ির ভিতরে ডুবে না গেলে আর নিস্তার নেই।

ও ফের বলল, তোর জীবনটা কী সুন্দর। বিয়ে ঠিক হয়ে আছে—অদ্রির মতো সুন্দর ছেলে—তার ওপর ইঞ্জিনিয়ার—আর আমি! আমি তো বিয়ের কথা ভাবতেই পারি না। এম-এ পাশ করেই চাকরি খুঁজব হন্যে হয়ে—

আমি ঠোঁট ওলটাই, ও সবাই বলে। আবার ঠিক বিয়েও হয়ে যায়।

মণিকা ম্লান হাসে, না রে! দাদা বউদি আলাদা হয়ে গেল— এখন সংসারের খরচ অনেক। একা বাবা কী করে সামলাবে? টুকুনটার জন্য যা কষ্ট হয়। যাওয়ার সময় গড়িয়ে কেঁদেছে। ওইটুকু ছেলে, ও তো সংসারের ন্যায় অন্যায় বোঝে না। দু'মাস হয়ে গেল, এক দিনও দাদা বউদি আসেনি, টুকুনকে আমরা দু' মাস দেখি না।

মণিকার চোখ ছলছল করছিল। হাতের রুমালে চোখ মুছে নিল। চোখ মুছেই আবার হাসল, তোদের বিয়ে কবে?

জানি না। ঠিক নেই।

ঠিক তো হয়েই আছে বাবা।

তা আছে। বলে শ্বাস ছাড়ি। তারপর বলি, তবু আসলে কিছু ঠিক নেই। কী হতে কী হয়ে যায়!

বাতাসে রহস্যের গন্ধ পেয়ে মণিকা টুকুনের দুঃখ ভুলে গেল। মুখ উঁচু করে বলে, তার মানে?

অদ্রির সঙ্গে যে বিয়ে হবেই তা কে বলবে! অন্য কোথাও তো হতে পারে।

কী করে হবে! অদ্রি তোর কিছু বাকি রেখেছে!

ব্যাগটা তুলে ওকে তাড়া করি। ও মাথা নিচু করে হাসে।

গড়িয়াহাটার প্রকাণ্ড দোকানটায় ঢুকতেই রঙের জগতে হারিয়ে যেতে থাকি। একটার পর একটা শাড়ি দেখি। মনটা আস্তে আস্তে ভাল হয়ে ওঠে।

## ॥ সোমসুন্দর ॥

টাকাটা দেওয়ার সময়ে বড়দার মুখখানা ভারী অপ্রতিভ হয়ে গেল, দেখলাম। বলল, টাকা কোথায় পেলি? আমাকে দিচ্ছিস কেন?

একটা ব্যাঙ্ক লুট করেছি।

বড়দা হাসে, যা দিনকাল পড়েছে, তোরা আর চাকরি পাবি না। ওইসবই করতে হবে। টাকা নিয়ে আমি কী করব?

তোর লাগে না টাকা? নে, ধার হিসেবে নে। পরে শোধ দিস।

বরং বাবার হাতে দে।

টাকাটা আমার। আমি যাকে খুশি দেব।

বড়দা একটু ভেবে হাত বাড়াল, বড়ই সংকোচের সঙ্গে।

এখানে কত আছে?

দেড়শো।

তোকে নদু দিয়েছিল একটা স্যুট করাতে—সেই টাকাটা, না? স্যুটটা তো করালি না।

স্যুট পরলে আমাকে ভাল দেখায় না।

আর কত রইল তোর?

পাঁচশো দিয়েছিল, আরও কিছু আছে। মাঝেমধ্যে তুলেছি তো।

টাকাটা ভেঙে ফেললি, স্যুটটা আর হবে না।

বলে বড়দা ক্ষণকাল বাইরের দিকে চেয়ে রইল। নদু অর্থাৎ নন্দরানীর কথা এখনও সংসারে মাঝেমধ্যে নানা কথার মধ্যে এসে পড়ে। সে ছিল আমাদের একমাত্র বোন। বছর চারেক আগে বাচ্চা হতে গিয়ে মারা গেছে। তার কথা উঠলে আমরা স্বাভাবিকভাবেই একটু অন্যমনস্ক হয়ে পড়ি। আমার আর বড়দার মধ্যে নন্দরানী হঠাৎ একটুক্ষণের জন্য একটা শূন্যতার বলয় তৈরি করল। বড়দার হাতে ধরা নন্দরানীর দেওয়া টাকা। বড়দা বাইরের দিকে চেয়ে আছে। দোতলার জানালা দিয়ে কলকাতার পিঙ্গল আকাশ অনেকটা দেখা যায়।

জামাটা জবজবে হয়ে ভিজেছে। সেটা খুলে হ্যাঙ্গারে ঝুলিয়ে রাখছি, এমন সময়ে বড়দা মুখ ঘুরিয়ে বলল, নেনটু, সব পরিবারেই একটা পারিবারিক বৃত্তি থাকা ভাল। পেট-ভাতের যেন অভাব না হয়। ভারতবর্ষের ইন্ডাস্ট্রিয়ালাইজেশনটা শূন্যের ওপর দাঁড়িয়ে আছে। একদিন হুড়মুড় করে সবটা ভেঙে পড়বে।

হুঁ।

বড়দা আকাশ দেখতে দেখতে অন্যমনে আবার বলে, কথাটা কিছুতেই কাউকে বোঝানো যাচ্ছে না। অথচ ওই দ্যাখ...

কী?

আকাশ দ্যাখ। মেঘের নামগন্ধ নেই। এ-মাসটা এ-রকম চললে মাটি জ্বলে যাবে। চাষা ভিক্ষে করতে আসবে শহরে। সামনের বছর ট্র্যানজিস্টার রেডিয়ো কিংবা রেফ্রিজারেটরের দাম কমতেও পারে। কিন্তু

চালের দাম কমবে না। ইন্ডাস্ট্রি দিয়ে কী হয় তবে? ভারতবর্ষের ইকনমি কৃষির ওপর দাঁড়িয়ে আছে—হা ভাত জো-ভাত করে মরছে মানুষ—আর বাজার ছেয়ে যাচ্ছে ইন্ডাস্ট্রিয়াল গুডসে। বলদকে দুয়ে কি দুধ পাওয়া যায়? গত তিন-চার মাস আমি গ্রামে গ্রামে কম ঘুরিনি।

খামোখা ঘুরেছিস। আর ঘুরিস না। গ্রামের লোকেরা এখন বাইরের অচেনা লোক পছন্দ করে না।

বড়দা শ্বাস ফেলে বলল, ঠিকই। ওরা এখন সবকিছুকে সন্দেহ করে। সবচেয়ে বেশি সন্দেহ করে পলিটিক্সের কথা। ওদের নিয়ে অনেক এক্সপেরিমেন্ট হয়েছে। কিছু হয়নি।

তাতে তোর কী?

বড়দা হাসে, কিছু না। আমি গ্রামে ঘুরেছি কমিউন তৈরি করার জন্য নয়। আমি গেছি অন্য কারণে।

কী কারণ?

ভাবছিলাম, গ্রামে একটু জমি-টমি নিয়ে কিছু করা যায় কি না। যদি চাষ করা যায়, কি হাঁস মুরগি নিয়ে পোলট্রি করা যায়, কি কয়েকটা তাঁত চালানো যায়, তা হলে হয়তো না খেয়ে মরব না। সবাই মিলে করব। আস্তে আস্তে একটা পারিবারিক বৃত্তি তৈরি হয়ে যাবে।

আমি হাসলাম, আমাদের একটা পারিবারিক বৃত্তি তো আছে।

কী?

দাদু যা করত।

বড়দা হাসে, দাদুর যা ছিল তা আমাদের মধ্যে কার আছে? থাকলে কি এত ভয় পেতাম! সেই চোখ, সেই শরীর আর সাহস—ওগুলোও তো মানুষের অ্যাসেট। যার আছে সে আমার মতো একটা ধাক্কায় বসে যায় না।

তুই কি বসে গেছিস? ভাবছিস কেন, সব ঠিক হয়ে যাবে।

বড়দা মাথা নাড়ে, নেনটু, আমার সাহস নেই। দাদুর কিছুই আমি পাইনি। পেলে কি আমরা চাকরি ছেড়ে ঘরে বসে থাকি?

তোর চাকরি তো যায়নি। ইউনিয়নের লোকেরা হয়তো এক দিন তাদের ভুল বুঝতে পারবে।

পারবে, কিন্তু ততদিনে হয়তো একশো বছর আর চারটে জেনারেশন পার হয়ে যাবে। তত দিন অপেক্ষা করতে বলিস?

কে যে ওর মাথায় কৃষির ব্যাপারটা ঢুকিয়েছে কে জানে! পারিবারিক বৃত্তি, কৃষি, পোলট্রি এইসব নিয়ে ও সারা দিন ভাবে। ভাবে, ভারতবর্ষের অর্থনীতির বৈষম্যের কথা, ট্রেড ইউনিয়ন নিয়ে মাথা ঘামিয়ে ঘামিয়ে ওর টাক পড়ে গিয়েছিল একসময়ে। এখন আর শহুরে ট্রেড ইউনিয়ন ওর পছন্দ নয়।

আমাদের বাসাটা দক্ষিণ কলকাতায় হলেও, পুরনো। বাবার মাসতুতো ভাই—আমাদের গিরিশকাকা উনিশশো ত্রিশ সাল থেকে এই তিন ঘরের দুই বারান্দাওয়ালা ফ্ল্যাটটায় পঁয়তাল্লিশ টাকার ভাড়াটে ছিলেন। বাবা রিটায়ার করে কলকাতায় এলেন যখন, তখন গিরিশকাকা পুঁটিয়ারিতে নিজস্ব বাড়ি তুলে ফেলেছেন। বাবাকে বললেন, তোমার যে চালচুলো কবে হবে কে জানে! যত দিন না হয় এ-বাড়িটা দখল করে থাকো। আমি থাকতে থাকতেই ঢুকে পড়ো। আমার নামেই ভাড়া জমা দিয়ো। বাড়িওয়ালা মামলা করে করুক, মামলা চলতে চলতে তোমার একখানা বাড়ি উঠে যাবে। আমরা এইভাবে এ-বাড়িতে ঢুকলাম। বাড়িওয়ালা বিস্তর শাসিয়ে মামলা তুলল। মামলা এখনও চলছে। মাকালতলায় আমাদের জমিতে বাড়িটার ভিত গাঁথা হয়ে গেছে। বাড়িটা উঠেও যেত বর্ষার আগেই। কিন্তু বড়দা হঠাৎ বসে যাওয়ায় বাড়ির কাজ বন্ধ হয়ে গেল। যা বলছিলাম, এই বাড়িটার কথা। দোতলায় এই তিন ঘরের ফ্ল্যাট যদিও মন্দ না। তবু এর দেয়াল, দরজা আর ফাঁক-ফোকর দিয়ে এ-ঘরের কথা হাওয়ায় ভেসে অন্য ঘরে যায়। গত কয়েক রাত ধরে শুনি। পাশের ঘরে মাঝরাতে বড়দা বড়বউদির ঝগড়া হয় খুব। কাল রাতেও হচ্ছিল। বড়দা ছিল হাইস্কিলড অপারেটর, ওভারটাইম নিয়ে মাসে হাজার টাকার মতো রোজগার। তার প্রায় সবটাই ঢেলে দিত সংসারে। এক পয়সাও জমায়নি। হঠাৎ রোজগার একদম বন্ধ হয়ে যাওয়ায় সম্পর্কগুলো ওলটপালট হয়ে যাচ্ছিল। কিছুদিন আগেও বড়দা রাত জেগে বউদিকে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের কুফলের কথা বোঝাত। আমি ঘুম ভেঙে শুনতাম বড়দা বক্তৃতা দিচ্ছে- ইন্ডাস্ট্রির সবচেয়ে বড় অসুবিধে হল ভারতবর্ষের বাজার। আমরা তৈরি করি রুম এয়ারকন্ডিশনার।

এ-জিনিসের চাহিদা আছে, কোম্পানিও আছে অনেক। চাহিদা মতো জোগান দিয়ে যাচ্ছে। কিন্তু যেহেতু দেশটা উন্নত নয়, সেই হেতু এটা ঘরে ঘরে লোক কিনবে না। কিনবে কিছু বড়লোক, অফিস-কারখানা, সিনেমা হল। দশ-বিশ বছর পরে বাজার যাবে স্যাচুরেটেড হয়ে, চাহিদা কমে যাবে। অর্থনীতির নিয়ম অনুসারেই তখন মালিক হয় প্রোডাকশন কমাবে, নয়তো বন্ধ করবে। তখন ছাঁটাই হবে শ্রমিক, হবে লক আউট, বেকারে ভরে যাবে দেশ। ভারতবর্ষে হাজারটা ইন্ডাস্ট্রির ওপর ওই খাঁড়া ঝুলছে। ফলে ইউনিয়ন শ্রমিককে ডেকে বলছে—কাজ কম করো, প্রোডাকশন কমাও, বাজার যাতে স্যাচুরেটেড হয়ে না যায়, এটা তোমারই স্বার্থে। কিন্তু এটা হল নেতিবাচক পন্থা। এখন বলো তো রাণু, ইতিবাচক পন্থাটা কী?

বউদি শিশুর মতো জিজ্ঞেস করত, কী গো?

বড়দা তৃপ্ত গলায় বলত, কৃষি, গ্রাম। গ্রাম শুষে তৈরি হচ্ছে শহর। শহরে জড়ো হচ্ছে যাবতীয় মূলধন। তৈরি হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল মার্কেট। শহর ছাড়া ইন্ডাস্ট্রির বাজার নেই। অথচ যার চোখ খোলা আছে সেই দেখতে পায়, ভারতবর্ষের সমস্ত ইকনমিটা দাঁড়িয়ে আছে কৃষির ওপর, এর মেরুদণ্ড হচ্ছে গ্রাম। তবু আমাদের গ্রামগুলিতে কিছুই নেই। কৃষিপণ্য চলে আসে শহরের বাজার ধরতে, কামার কুমোর বৃত্তি ঘুচিয়ে ছোটে শহরে, কারখানায়। শহর থেকে গ্রামে কী যায়? কিছু আয়না, চিরুনি, টর্চবাতি, বড়জোর কিছু জামাকাপড়। অর্থাৎ গ্রামে ইন্ডাস্ট্রির কোনও বাজার নেই। বাজার তৈরি হয়নি, কারণ এখানে হয়নি কৃষি বিপ্লব, কুটিরশিল্প মেরে ফেলা হয়েছে। পেটে ভাত না থাকলে হাতপাখার কথাই ভাবা যায় না তো এয়ারকন্ডিশনার।

ভয় পেয়ে বউদি জিজ্ঞেস করেছে, তা তুমি কী করতে চাও?

বড়দা বিষণ্ণ গলায় বলেছে, আমি পার্টি মিটিঙে এইসব বলতে চেয়েছিলাম। ওরা মনে করল, আমি উগ্রপন্থী। ওদের ধারণা হল, আমি হয়তো স্ট্রাইক বানচাল করব। মালিকের সঙ্গে হাত মেলাব। ওরা স্পষ্টই বলল, কৃষি ফ্রন্টের জন্য ভাববার লোক আছে। আমি যেন ও-সব নিয়ে মাথা না ঘামাই। আমি তবু বললাম, পার্টির সব ক্ষমতা নিয়ে আগে কৃষি বিপ্লব করে নেওয়া দরকার। তাতে বাজার বড় হবে, শহরে ও গ্রামে আসবে অর্থনৈতিক সমতা। দেশের প্রয়োজনমতো ইন্ডাস্ট্রি তৈরি হচ্ছে না, হচ্ছে বিদেশের অনুকরণ—গ্রামীণ ভারতবর্ষকে টেনে নিয়ে যাওয়া হচ্ছে কৃত্রিম অর্থনীতির দিকে। এইসব কথা শুনে ওরা আমাকে প্রথমে ওয়ার্নিং দিল। কিন্তু আমি আমার কথা বলতে লাগলাম। ইউনিয়নের কিছু লোক আমার দলে এল। সেই হল সর্বনাশ।

বউদি তখন খুব দুঃখের সঙ্গে বলল, ওরা তোমাকে খুব মেরেছিল। মাগো! ভাল কথা বললেও লোকে আজকাল উলটো বোঝে।

বড়দা হাসে, ওরা আমাকে কারখানার ছায়া মাড়াতে দেবে না আর। না দিক। আমি হাইস্কিলড অপারেটর, ইচ্ছে করলেই চাকরি পেয়ে যাব। কিন্তু রাণু, আমি আর ইন্ডাস্ট্রিতে থাকছি না। আমি চলে যাব গ্রামে। তাই আমি ঘুরে ঘুরে গ্রামগুলো দেখছি।

বউদি তখন আর কথা বলে না।

আমাদের বাসাটার এই হচ্ছে দোষ। এ-ঘরের কথা ও-ঘরে শোনা যায়। শুনতে শুনতে আমি ঘুমিয়ে পড়তাম। ওরা অনেক রাত পর্যন্ত জেগে থাকত। আবার কখনও এক রাতে শুনতাম, বউদি বলছে, তার চেয়ে দাদাকে চিঠি লিখি। দুর্গাপুরে তোমার একটা চাকরি হয়ে যাবে।

বড়দা রেগে গিয়ে বলত, তোমাকে এতদিন বোঝালাম কী? চাকরি করলে তোমার ইঞ্জিনিয়ার দাদার লেজ ধরতে হবে কেন? আমাকে চাকরি দেওয়ার লোক আছে।

বউদি অনেকক্ষণ চুপ করে থাকত, তারপর একসময়ে হঠাৎ ফোঁপানির শব্দ পেতাম। বউদি বলত, তোমার চার বছর বিয়ে হয়েছে। দু'টো ছেলেমেয়ে—কোন আক্কেলে তুমি পলিটিক্স করতে যাও? আমি তোমার সঙ্গে গ্রামে জঙ্গলে যেতে পারব না, আমি বাপের বাড়ি যাব। তুমি যেখানে খুশি যাও।

এইভাবে সম্পর্ক ওলট-পালট হতে লাগল।

এক ঘরে দুটি চৌকিতে ছোড়দা আর আমি শুই। রাতে খাওয়ার পর ছোড়দা চৌকিতে বসে সিগারেট শেষ করে বোধহয় কিছুক্ষণ মালার কথা ভাবে। তারপর নিঃসাড়ে ঘুমিয়ে পড়ে। আমার ঘুম

বরাবর পাতলা। একটু শব্দেই জেগে যাই। রোজ রাতে পাশের ঘরের কথাবার্তা শুনে ঘুম ভেঙে গেলে আমি অন্ধকারে শুয়ে সম্পর্ক বদলের নাটকটি শুনি। শুনতে পাই, বউদি আর বড়দার ভিতরে টাকা নিয়ে কথা উঠেছে। আগে টাকার কথা থাকত না, আদর্শের কথা থাকত।

গতকাল রাত্রে বউদি বলছিল, তুমি কতদূর ছোটলোক হয়ে গেছ জানো না? পশু না হলে কেউ ওটুকু বাচ্চাকে বেবি ফুডের বদলে শটি কিংবা বার্লি খাওয়াতে বলে? ওর শরীরে আছে কী দেখ তো। আগে আপেল সেদ্ধ খেত, ভিটামিন ড্রপস খেত—এখন কী খায়?

বড়দা উত্তর দিতে পারছিল না। বিড়বিড় করে কী বলল।

বউদি ঝেঁঝে উঠল, দেশের হাজার হাজার বাচ্চা কী খাচ্ছে তা দেখে আমার কী হবে! আমি আমার বাচ্চা বুঝি। ও-সব বোলো না—যাদের মুরোদ নেই তারা বলে।

আমি শুয়ে শুয়ে ভাবি। বড়দার দুই ছেলেমেয়ে। বাবা রিটায়ার করেছেন দশ-বারো বছর। ছোড়দা শিগগিরই মালাকে বিয়ে করবে—চলে যাবে আলাদা বাসায়। নন্দরানীর দেওয়া পাঁচশো টাকার মধ্যে আর মাত্র শ'দুই অবশিষ্ট আছে—স্যুটটা হবে না।

বরাবর বড়দা একটু খোলামেলা সরল মানুষ। নাদুসনুদুস চেহারা—অল্প পরিশ্রমে হাঁপিয়ে যায়। যে রাতে ও মার খেয়ে এল সেই রাতে ওর অসহায় মুখখানা আমার বরাবর মনে থাকবে। সমস্ত মুখটা ফেটে কেটে একাকার, মাথার চুল রক্তে জড়িয়ে আছে। রক্তবর্ণ দুটো ঠোঁট ঝুলে পড়েছে। শ্লিং-এ বাঁধা হাত। খুব মার খেয়েছে, পালাতে পারেনি। দুই চোখে আতঙ্ক, দিশেহারা ভাব।

কাল সারা রাত খুব ছটফট করেছি ঘুমের মধ্যেও। আজ টাকাটা তুলে আনলাম। আর পঞ্চাশ টাকা রইল।

বড়দা আজকাল খরার পিঙ্গল আকাশের দিকে চেয়ে বসে থাকতে ভালবাসে।

বেরোতে যাচ্ছিলাম, সিঁড়ির মুখে বউদি এসে ধরল।

শোনো, দাদাকে টাকা দিলে?

নীরবে হাসলাম।

আমি দেখেছি। কিন্তু কাজটা ভাল করোনি নেনটু।

কেন?

এ-সময়ে ওর হাতে টাকাটা পড়া ঠিক হয়নি। ওর চোখ-মুখের ভাব ভাল না। ও নেশা করবে।

কী করে বুঝলে?

আগে একটু-আধটু করত। তোমরা টের পাওনি, কিন্তু আমার কাছে তো লুকোনো চলে না।

উলটে তৎক্ষণাৎ জিজ্ঞেস করলাম, লুকোনো চলে না কেন?

বউদি হাসল, তুমি বড় পাজি নেনটু।

আমরা সবাই পাজি। জানো না এটা ডাকাতের বাড়ি! আমরা ডাকাতের বংশ।

এখন জানি। আগে জানতাম না।

জানলে কী করতে?

বউদি হাসল, সত্যিকারের ডাকাত জানলে খুশি হয়ে বিয়ে করতাম। কিন্তু তোমার দাদা তো তা নয়।

তুমি খুশি হয়ে বিয়ে করোনি?

বউদি ভ্রূ কোঁচকায়, বাব্বাঃ, অত জেরার উত্তর দিতে পারি না আমি।

দাদার নেশার কথা কী বলছিলে?

বলছিলাম আগে খেত। ইদানীং পলিটিকসের নেশা ছিল, তাই খেত না। কিন্তু এখন নিষ্কর্মা, কিছু করতে পারছে না, মাথায় অদ্ভুত সব চিন্তা। এখন ওর নেশা করা দরকার।

চিন্তা করতে দাও কেন?

কী করব?

খুব আদর করতে পারো না—আদরে আদরে ডুবিয়ে দিয়ো। চিন্তা করার ফাঁক পাবে না।

বউদি হাসে, খুব আদরের স্বপ্ন দেখছ যে!

তারপর একটু শ্বাস ফেলে বিষণ্ণ মুখে বলল, আমাদের আগের কি সে তেজ আছে! আমরা পুরনো হয়ে গেছি।

তবে দাদার আর-একটা বিয়ে দিই।

দিয়ো। কিন্তু এখন তার চেয়ে জরুরি কাজ, চাকরিতে তোমার দাদাকে রাজি করানো। আমি দুর্গাপুরে চিঠি দিয়েছি। দাদা হয়তো একবার আসবে। ও তোমার দাদাকে বোঝাবে, কিন্তু তার আগে তোমাদেরও উচিত ওকে একটু বোঝানো। কৃষি বিপ্লব করতে এই বুড়ো বয়সে ও সাপ জোঁক শেয়ালের রাজত্বে যেতে চাইছে—মাগো, ভাবতে পারি না।

দাদা বুঝবে না, আমি জানি।

বউদি অসহায়ভাবে রেলিংটা চেপে ধরে বলল, তবে কী হবে?

অদ্রিকে লিখে দাও, যেন না আসে। এসে লাভ নেই।

এই বলে আমি সিঁড়ি দিয়ে নামতে লাগলাম। অদ্রি! কেন যে অদ্রির ওপর আমার একটা রাগ তা আমি বলতে পারব না। ওর সঙ্গে প্রথম দেখা দাদার বিয়ের দিন। ফুটপাথের ওপর প্যান্ডেল, চেয়ারে বসে অনভ্যস্ত ধুতি পাঞ্জাবি পরে ঘামছি। সেই সময়ে ভারী সুন্দর স্বাস্থ্যের চটপটে একটি আমার বয়সি ছেলে ঘুরে ঘুরে সবাইকে কোকোকোলা আর সিগারেট দিচ্ছিল। ধুতি আর ক্রিমরঙা পাঞ্জাবিতে তাকে এত সুন্দর দেখাচ্ছিল কী বলব! কিন্তু সুন্দর কিছু দেখলেই আমার মন শক্ত হয়ে ওঠে। সে আমার কাছে কোকোকোলার ট্রে আনল, আমি নিলাম না। সে টপ করে একটা সিগারেট আমার বুক পকেটে ঢুকিয়ে মৃদু হাসল, বাইরে গিয়ে খাবেন। আমি শান্তভাবে সিগারেটটা তাকে ফিরিয়ে দিই। ছেলেটা একটুও অপমান বোধ করল না। বলল, মাপ করবেন, ঠিক বুঝতে পারিনি। মেয়েদের ভিড়ে সে দিব্যি ঘুরে ফিরে এল। অচেনা ভদ্রলোকদেরও আপ্যায়ন করল সুন্দর বিনয়ের সঙ্গে। সবাই তাকে দেখছিল তখন। হয়তো অদ্রির অসম্ভব সৌন্দর্য আর স্মার্টনেস আমি ভুলেই যেতাম। কালক্রমে তার সঙ্গে আমার ভাব হলেও হতে পারত। কিন্তু গোলমাল করল একটি সুন্দর মেয়ে। লাল বেনারসি, উঁচু খোঁপায় মালা পরা মেয়েটি বার বার ভিতর থেকে ছুটে আসছিল অদ্রির দিকে। কী একটু কথা বলে আবা র দৌড়ে চলে যাচ্ছিল। আমি ভেবেছিলাম ওদের আত্মীয়া। বোন-টোন কেউ হবে। খেতে বসে সেই ভুল ভাঙল। আমরা বরযাত্রী বেশি ছিলাম না। বরযাত্রীদের ব্যাচে অনেক জায়গা খালি দেখে নিমন্ত্রিতরা বসে পড়ল। উলটো দিকে একটা টেবিলে মেয়েরা। তাদের মধ্যে সেই মেয়েটিও। আমার ডান পাশে কয়েকজন ছেলে। পরে জেনেছিলাম, তারা অদ্রির বন্ধু। তারা বসেই মেয়েদের আলোচনা করছিল। একজন বলল, আজ অদ্রির জিত। মঞ্জুকে খুব সুন্দর দেখাচ্ছে। আমি শুনে মেয়েদের সারিতে কোন জন মঞ্জু তা আন্দাজ করবার চেষ্টা করছিলাম। এমন সময়ে অদ্রি মাংসের বালতি নিয়ে এক পা এক পা করে হেঁটে আসছিল। কাছে আসতেই একজন বন্ধু বলল, মঞ্জুকে ঠিকমতো দিয়েছিস অদ্রি?

দিয়েছি।

কখন দিলি, দেখলাম না তো!

সব জিনিস কি সবাইয়ের সামনে দেওয়া যায়!

কথাটা অশ্লীল এবং চাপা গলায় বলা। তবু আমার কানে এল। অমনি সেই জ্বালা। সারা গায়ে শুঁয়োপোকার রোঁয়া দাঁড়িয়ে যাচ্ছিল। রি-রি করছিল শরীর। শক্ত হয়ে এল হাত পা। ইচ্ছে হল উঠে ঠাস করে একটা চড় দিই। কিন্তু সামলে গেলাম। নিজেকে বললাম, সোম, তোমার কী? তোমার কী?

মাংসের বালতি নিয়ে অদ্রি এগোতে পারছিল না। বন্ধুরা ওর হাত ধরে তখনও কী সব ঠাট্টা করছে। অদ্রি তখন মুখ ফিরিয়ে সেই সুন্দর মেয়েটিকে বলল, মঞ্জু, এরা কী সব বলছে!

মেয়েটি সপ্রশ্ন চোখে একটু তাকাল। তারপর হঠাৎ কী বুঝে মাথা নামিয়ে নিল লজ্জায়। মেয়েদের সারিতে হাসির ধুম পড়ে গেল। আমি বুঝলাম, ওই সুন্দর মেয়েটি—ও অদ্রির জন্য।

দু' পা এগিয়ে আমার সামনে দাঁড়াল অদ্রি। প্রকৃত ভদ্র গলায় বলল, আপনি ভীষণ ঘামছেন। পাখার তলায় বসলেন না কেন?

আমি উত্তর দিলাম না।

অদ্রি এক হাতা মাংস আমার পাতে দিতেই আমি হাত চাপা দিয়ে বললাম, আর না।

অদ্রি অবাক হল, কী, মাংস খাবেন না? মাংস ছাড়া এ-বয়সে আর খাওয়ার কী আছে?

মাংস! কথাটা বিঁধে গেল আমার কানে। ওর বন্ধুরা হাসছিল। একজন গলা বাড়িয়ে বলল, খান মশাই। মাংসই তো আসল জিনিস।

আমি বললাম, আমি মাংস বেশি খাই না।

অদ্রি ঠাট্টা করে বলল, সেই জন্যই তো রোগা।

বুঝলাম, অদ্রি আমাকে খুব বেশি লক্ষ করছে। ওর দেওয়া কোকোকোলা আর সিগারেট ফিরিয়ে দিয়েছিলাম। সেইজন্যই কী? ও কি আমাকে আঘাত করতে চেষ্টা করছে?

আমি চোখ তুললাম। আমার ঠাকুরদার সেই ক্রূর চোখ—যা আমি জন্মসূত্রে পেয়েছি। যে চোখ আগুনের স্বপ্ন দেখত।

শান্ত অবাক গলায় বললাম, রোগা!

চোখ বড় করে অদ্রি বলল, আপনি রোগা নন! তবে কি মোটা?

ঠাট্টা, কিন্তু কথাটা সে বেশ জোরে বলল। এত জোরে যে মেয়েদের সারি থেকে মেয়েরা আমার দিকে চোখ তুলে তাকাল। সেই সুন্দর মেয়েটাও।

অমনি আবার সেই জ্বালা। শুঁয়োপোকার রোঁয়া সারা গায়ে। রি রি করছে শরীর। রাগে অন্ধ জন্তুর মতো হয়ে যাচ্ছে আমার ভিতরটা।

আমি আর-এক বার শান্ত অবাক গলায় বললাম, রোগা! তারপর তার দিকে চেয়ে রইলাম স্থিরভাবে। গর্তে ঢোকা আমার ক্রূর চোখে। ব্যাপারটা খুবই দৃষ্টিকটু হচ্ছিল। কিন্তু আমার কিছুই খেয়াল ছিল না। আমি শুধু অদ্রির দিকে তাকিয়ে ছিলাম।

আমার পাশে বসেছিল আমার পিসতুতো ভাই। সে আমার হাত চেপে দিয়ে বলল, নেনটু, এই নেনটু, কী হচ্ছে?

আমি চোখ নামিয়ে নিলাম। চোখ নামিয়ে নেওয়ার পরই আমার ভীষণ লজ্জা করছিল। আশেপাশের লোকজন তখনও আমায় দেখছে। ঠিক তখনই অদ্রি সপ্রতিভভাবে আমার সামনে থেকে সরে গেল। অমনি যেন সব আড়াল খসে গেল আমার ক্রূর ফণা-তোলা মুখের সামনে থেকে। মেয়েদের সারি থেকে মেয়েরা কৌতূহলে আমাকে দেখছে। চোখ না তুলেও আন্দাজ করছিলাম সেই সুন্দর মেয়েটি ভ্রূ কুঁচকে তাকিয়ে আছে আমার দিকে। তার অদ্রির দিকে কে এমন লোক নিষ্ঠুর চোখে তাকায়?

বিদায় নেবার সময়ে আমি ইচ্ছে করেই সবার আগে বেরিয়ে আসছিলাম। কিন্তু গেটের মুখে অদ্রি দাঁড়িয়ে ছিল। হাতে পান আর সিগারেটের ট্রে। আমি নিঃশব্দে তাকে পেরিয়ে আসতেই সে অন্য একটি ছেলের হাতে ট্রে-টা ধরিয়ে দিয়ে রাস্তায় এসে আমাকে ধরল।

আমাকে মাপ করবেন।

কেন?

অদ্রি হাসল, আমি জানতাম না যে, ইউ হ্যাভ বিন এ রেপুটেড বক্সার।

তাতে কী?

কিছু না? বলুন, আপনি কিছু মনে করেননি।

আমি শান্ত গলায় বললাম, যা হওয়ার তা হয়ে গেছে।

শুনে খুশি হল অদ্রি।

বলল, আমার দু'জন জ্ঞাতি ভাই এসেছে। তারা আপনাকে চেনে, লড়াই দেখেছে। তারা বলছিল। শুনে খুব অবাক হলাম। আমি নিজে স্পোর্টসম্যান।

এই রকম অনেক কথা বলেছিল অদ্রি। আমার অত মনে নেই। কিন্তু অদ্রি বোধহয় আজও আমার একটা কথার অর্থ বুঝতে পারেনি। ওই যে বলেছিলাম, আমি কিছু মনে করিনি কিংবা আমি সব ভুলে যাব। প্রকৃতপক্ষে কথাটা আমি বলেছিলাম সম্পূর্ণ ভিন্ন অর্থে। আমি বলতে চেয়েছিলাম—যা হওয়ার তা হয়ে গেছে, এখন আর কিছুই ফেরানো যাবে না। আমি ভুলব না। আমি শোধ নেব।

সেই দিন রাতে সবাই ঘুমোলে আমি চুপি চুপি বাইরের বারান্দায় এসে আমার বালির বস্তাটা দুলিয়ে দিলাম। অন্ধকারে দানবের মতো বস্তাটা দুলছিল। আমি তার মুখোমুখি শরীর দিয়ে দাঁড়ালাম।

চার বছর আগের ওই বাক্যের যা অর্থ ছিল আজ অবশ্য আর তা নেই। কথাটা এভাবেই বলা যায় যে, অদ্রির ওপর আমার শোধ নেওয়ার আর কিছু নেই। চার বছর আগে আমার বয়স কম ছিল, তখন অদ্রি আর আমি প্রায় সমকক্ষ। তখন শোধ নেওয়ার কথা ভাবতে ভাল লাগত! এখন অবস্থা পাল্টে গেছে। অদ্রি ইঞ্জিনিয়ারিং পাশ করেই চাকরি পেয়ে দুর্গাপুরে গেল। দু' বছরের মধ্যেই উন্নতি করল। কয়েক সপ্তাহ আগে গাড়ি কিনে নিয়ে গেল। সেই গাড়িতে বউদি আর তার ছেলেমেয়েকে একদিন ঘুরিয়ে দিয়ে গেল কলকাতার রাস্তায় রাস্তায়। বউদি আর বাচ্চাদের মুখের সেই উজ্জ্বলতা আমার এখনও মনে আছে। সুন্দর ক্রিমরঙা গাড়ি। অদ্রি আরও মোটা আর সুন্দর হয়েছে। একটুক্ষণের জন্য এসে বসেছিল আমাদের বারান্দায়। বালির বস্তাটা দেখিয়ে বলল, এখনও ভোলোনি?

কী?

বক্সিং।

ভুলিনি। মনেও রাখিনি। কী ভেবে বললাম, কে জানে!

তবে ওটা কেন?

অভ্যাস। স্মৃতিচিহ্ন। ওটা ছাড়া আমার কিছু নেই।

অদ্রি খুব হাসল। উঠে গিয়ে খালি হাতে দুটো ঘুঁষি মারল বস্তাটায়। মুখ ফিরিয়ে বলল, আমি সব ভুলে গেছি। কী ভেবে বলল, কে জানে?

কী?

খেলাধুলো। সেদিন ক্রিকেটে নামলাম অফিসের ম্যাচে। দশ রানের মাথায় বোলড। বল দেখতেই পাচ্ছিলাম না। সব গেছে।

এ-রকমই দু'-চারটে কথা। তারপর অদ্রি চলে গেলে আমি কিছুক্ষণ নিজের মনের অন্ধকারে ডুবে রইলাম। রিঙের বাইরে আমি কদাচিৎ কাউকে মেরেছি। অদ্রি আমার রিঙের অনেক বাইরে চলে গেছে।

প্রতিশোধের কথাটা আর মনে রেখে লাভ নেই। ওটা এখন ছেলেমানুষি। তবু কেন যে অদ্রির ওপর আমার একটা রহস্যময় রাগ রয়ে গেছে! হাতে কাজকর্ম না থাকলে মাথায় এ-সব ভূত এসে বসে। বসে বসে ঠ্যাং দোলাই!

আকাশের রং পাঁশুটে। নীল দেখা যায় না। খুব ধুলো ওড়ে আজকাল। শুকনো দমকা হাওয়া বয়ে যায়। সেই হাওয়ায় মালার রুক্ষ চুল উড়ছে। মোড়ের মাথায় রাস্তা পার হচ্ছে মালা, হাতে স্বরবিতানের দুটো খণ্ড। এলোমেলো শাড়ি, ফোলা-ফোলা মুখ। গোলাপি রঙের বাড়িটার দোতলায় ওরা থাকে। বাড়িতে ঢুকবার মুখে একবার অলস ভঙ্গিতে ঘাড় ঘোরাতেই আমাকে দেখল।

দাঁড়াল।

আমাকে দেখে দাঁড়ানোর কথা নয় মালার। অনেকদিন আগে এক মালা ছিল যে বক্সিং-এর কিছুই বুঝত না, তবু বক্সিং ভালবাসত। নাকি উলটো বললাম? বক্সারকে ভালবাসত বলে বক্সিংকেও? কে জানে! এ-সব রহস্যের কোনও কিনারা হবে না। তবু একদা এক মালা ছিল যে বক্সিংকে ভালবাসত, বক্সারকেও। তখনও এ-রকম রাস্তায় দেখা হত, কিংবা হয়তো মালা থাকত দোতলার বারান্দায়, আমি রাস্তায়। দেখা হত, যেমন কলকাতায় সচরাচর হয়। তখন ভারী সুন্দর এক বিচিত্র ববছাঁটে চুল ছাঁটত মালা, বাঁকা সিঁথি করত, কম্বিনেশন ফ্রকের নীচে দু'টো মসৃণ পা জুতো-মোজা পরে হেঁটে যেত। মুষ্টিযোদ্ধার মজবুত হৃৎপিণ্ডও ধক ধক করে নড়ে উঠত।

সেই মালা ওই দাঁড়িয়ে আছে, হাতে স্বরবিতানের দুটো খণ্ড। আমার ছোড়দা রবীন্দ্রসংগীত ভালবাসে। মালা দক্ষিণীতে শিখছে।

আমাকে দেখে মালার দাঁড়ানোর কথা নয়। তবু দাঁড়াল। আশ্চর্যের বিষয় এই যে, ওকে দাঁড়াতে বা তাকাতে দেখলে এখনও আমার হৃৎপিণ্ড ধক ধক করে। বেলা সাড়ে এগারোটার রোদে ওকে স্পষ্ট দেখা যাচ্ছে। টকটকে ফরসা রং লালচে আভা দেয় রোদে। কপালের ওপর আঠা-ঘামে আটকে আছে চুলের গুচ্ছি। একদা ও নন্দরানীর সঙ্গে ভাব করে আমাদের বাসায় এসেছিল বক্সারকে দেখতে। মুগ্ধ

হয়েই দেখত, আমি বালির বস্তার চারধারে নানা স্ট্যান্স নিয়ে ঘুরে ঘুরে ঘুঁষি মারতাম। লহরার তবলায় যেমন চলে দ্রুত আঙুল, তেমন দ্রুত চলত আমার দুই হাত। কিন্তু বাস্তবিক ঘুঁষি ছাড়া মালাকে আর কিছুই দেখাবার ছিল না। তখন মাঝে মাঝে কাগজে আমার নাম থাকত, গ্রুপ ফোটোতে বেরোত ছবি। সেইসব কাটিং এখনও মালার কাছে আছে হয়তো। সেগুলো আর সে বোধহয় খুলে দেখে না। স্বরবিতান খুঁজে ছোড়দার প্রিয় গানগুলি হয়তো চিহ্নিত করে রাখে সেইসব বাজে কাগজে।

মুখোমুখি হতেই মালা বলে, সোম, মা তোমাকে এক বার ডেকেছে। সময়মতো যেয়ো।

কেন?

কে জানে! ও উদাস গলায় বলল। মুখ ফিরিয়ে নিল। দরজা পেরিয়ে ভেতরের অন্ধকারে চলে গেল, সিঁড়ি ভাঙতে লাগল আস্তে আস্তে।

কোনও কিছু না-ভেবেই আমি ওর পিছু পিছু ঢুকলাম। সিঁড়ি ভাঙতে লাগলাম আস্তে আস্তে।

চার সিঁড়ি ওপর থেকে ও একবার মুখ ফিরিয়ে আমাকে দেখল।

কিছু বলার নেই, তবু ডাকলাম, মালা।

উঁ! ও দাঁড়াল। মাঝ-সিঁড়িতে।

এরপর কী বলব? না ভেবে তাড়াতাড়ি বললাম, নতুন গান তুলেছ?

হুঁ।

কী গান?

ও হাসল। দুটি গজদন্ত, গালে টোল। একটু ভারী হয়েছে মালা। আর কিছু পালটায়নি। বলল, কী ভাগ্য!

কেন?

তুমি গানের খোঁজ করছ।

কেন, আমি গান বুঝি না?

বোঝো?

বুঝি।

ভালবাসো?

বাসি।

কী ভাগ্য! এসো, শোনাব।

মালা মুখ ফিরিয়ে উদাসিনীর ভঙ্গিতে সিঁড়ি ভাঙতে লাগল। ওর চার সিঁড়ি পিছনে আমি—সতর্কভাবে উঠতে লাগলাম। শেষ ধাপে পা দেওয়ার আগে মালা এক বার দাঁড়াল। মুখ ফিরিয়ে বলল, একটা কথা বলি।

কী?

বিয়ের পর কিন্তু আমাকে মালা বলে ডেকো না। বিশ্রী শোনাবে।

ডাকব না। বউদিই ডাকব, যদি চান্স পাই।

তার মানে?

বিয়ের পর তো তোমরা আমাদের সঙ্গে এক বাসায় থাকবে না।

মালার ভ্রূ কুঁচকে গেল। দাঁতে ঠোঁট চাপল সে। তারপর বলল, সে-সব তোমার ছোড়দা জানে।

বলে মালা বারান্দায় উঠে তেমনই অসল উদাস ভঙ্গিতে তার ঘরের দিকে চলে গেল, ফিরেও তাকাল না।

আনাজের খোসা ফুটপাথে ফেলে মালার মা ফিরে আমাকে দেখলেন।

সমু, সত্যর কী খবর বলো তো! ও কি আর চাকরি করবে না?

কী জানি! ঠিক নেই।

ওমা, জানো না কী! বিয়ে করেছে, দু'টো ছেলেমেয়ে, ঘরে আর রোজগেরে মানুষ তো একমাত্র নিতু—সংসার চালাতে হবে না?

তাঁর দুশ্চিন্তার কারণ আমি অনুমান করতে পারি। অর্থাৎ আমার বড়দা সত্যসুন্দর যদি চাকরি ছেড়ে দিয়ে ঘরে বসে থাকে তবে সংসার ভদ্রতাবশে চালাতে হবে আমার ছোড়দা নিত্যসুন্দরকে। যদি তাই হয়, তবে আমার ছোড়দা নিত্যসুন্দর কোন ভরসায় আগামী মাঘ মাসে মালাকে বিয়ে করবে? এতটা অনুমান করে আমি তাঁকে নিশ্চিন্ত করার জন্য বললাম, বড়দা এখানে থাকবে না। গ্রামেটামে চলে যাবে হয়তো। সেইরকমই শুনেছি।

ওমা, সেটাই বা কীরকম কথা! তা হলে মা-বাবাকে দেখবে কে? সংসার তো ওর ভরসাতেই চলত, মোটা মাইনের চাকরি। নিতু কীই বা পায়, তার নিজেরই চলে না।

এ-সব কথার কোনও উত্তর হয় না। বুঝলাম, আমার ছোড়দা নিত্যসুন্দর খুব মুশকিলে পড়েছে। এখন এ-অবস্থায় মালাকে বিয়ে করে আলাদা হওয়াটা বড় দৃষ্টিকটু। মুশকিলে পড়েছেন মালার মা-বাবাও। ভেবে দেখলে, সত্যসুন্দর—আমার বড়দা—একটা আদর্শে বিশ্বাসী হয়ে কলকাতা থেকে দুর্গাপুর পর্যন্ত বিস্তর মানুষকে বিপদে ফেলেছে। তার কাণ্ডজ্ঞানের এই অভাব নিয়ে নিত্যসুন্দর—আমার ছোড়দা—প্রতিদিন অফিস থেকে ফেরার সময়ে মালাদের বাড়িতে বিস্তর অভিযোগ জানিয়ে যায় বোধহয়!

মালার মা বললেন, এই বয়সে সত্যর এ-সব কী কাণ্ড! তোমরা ওকে বুঝিয়েসুঝিয়ে দেখো না। ছেলেমেয়েগুলোর মুখ চেয়ে যদি মনটা ফেরে!

আমি উত্তর দিলাম না।

তখন তিনি বললেন, তোমার জন্য একটু পায়েস রেখেছি। কাল মালার জন্মদিন গেল। আজকাল তো তোমাকে দেখিই না। খুব রাস্তায় রাস্তায় ঘোরো বুঝি? চাকরিবাকরির চেষ্টা করছ না! খেলোয়াড়রা তো খুব চাকরি পায় শুনি। এসো, ঘরে এসো।

জালের আলমারি থেকে পায়েসের বাটি বের করে একটু শুঁকে বললেন, না, নষ্ট হয়নি। জলের বাটিতে বসিয়ে রেখেছিলাম, তবু ভয় করছিল যদি নষ্ট হয়ে যায়! যা গরম পড়েছে, এক ফোঁটা বৃষ্টি নেই। খাও, পুরু সর পড়ে আছে।

বেরোবার সময়ে মালার মা আমাকে বারান্দা পর্যন্ত পৌঁছে দিয়ে রান্নাঘরে চলে গেলেন। ফাঁকা বারান্দাটা পার হয়ে সিঁড়ির মুখে এসে হঠাৎ দেখি মালার ঘরের সামনে বারান্দার রেলিঙে বসে ঝগড়া করছে কয়েকটা চড়াই। তার ও-পাশে বিবর্ণ গাছপালা, আর ধু ধু আকাশ। মালার ঘরটা একটেরে, নির্জন। হলুদ পরদা উড়ছে হাওয়া। ওই ঘরে, নির্জনে, একাকিত্বে কী করছে মালা?

দেখব? এক বার দেখা করে যাব? বহুকাল মালার সঙ্গে একা কথা বলিনি।

মালা একটুও চমকাল না। মুখ ফিরিয়ে বলল, এসো।

অবাক হয়ে বললাম, আসব?

মালা বিছানায় উপুড় হয়ে শুয়ে স্বরবিতানে গান খুঁজছিল। শাড়ি গুছিয়ে উঠে বসে বলল, ওমা! আসবে না কেন? তোমাকে যে গান শোনানোর কথা ছিল আমার!

হাসলাম, তাই তো!

মালা ভ্রূ কুঁচকে হেসে বলল, তার মানে, গানের কথা তোমার মনে ছিল না।

পাছে গান ভালবাসি না ভেবে মালা আমার সঙ্গে ভাল ব্যবহার না-করে সেই ভয়ে তাড়াতাড়ি বললাম, না, না, ভুলিনি। মাঝখানে হঠাৎ বড়দার কথাটা এসে পড়ল বলে একটু অন্যমনস্ক ছিলাম। তার ওপর অমন সুন্দর পায়েস! বাসি পায়েসের সর আমি বরাবর ভালবাসি। আমাদের বাসায় বহুদিন ও-সব হয় না, কতকাল খাইনি—

মালা হঠাৎ গম্ভীর হয়ে বলল, তোমাদের পারিবারিক ব্যাপারে মা মাথা ঘামান তা আমার পছন্দ না। তবু কেন যে মা—

আমি আবার তাড়াতাড়ি বললাম, তা কেন মালা? আমাদের পারিবারিক ব্যাপারে কথা বলার অধিকার মাসিমার আছে। কারণ এর সঙ্গে তোমার ভালমন্দ জড়িয়ে।

মালা একটা শ্বাস ফেলে বলল, কী জানি সমু, নিজেকে সবসময়ে আমার অপরাধী ভাবতে ভাল লাগে না।

তুমি নিজেকে অপরাধী ভাববে কেন?

ও আবার উদাস হয়ে গেল, বলল, কী জানি!

বললাম, তুমি বরং গান গাও।

মালা দাঁতে ঠোঁট চেপে একটু বাইরের দিকে চেয়ে রইল। অন্যমনস্ক। সেইরকম অন্যমনস্ক হাতেই হারমোনিয়ামের রিডে চাপ দিল। দামি হারমোনিয়ামের মিঠে আওয়াজে ভরে গেল ঘর। কিন্তু মালা গান গাইছিল না, বাজিয়েই যাচ্ছিল, বাজিয়েই যাচ্ছিল। অন্যমনে। শ্লথ বসবার ভঙ্গি। রুক্ষ চুল কাঁপছে ফ্যানের বাতাসে। ফরসা মুখখানায় খরার আকাশের আভা এসে পড়েছে। চোখের পাতা আধা বুজে আছে।

বাজাতে বাজাতে এক সময়ে ও আমার দিকে তাকাল। একটু হাসল। তারপর হাসতে লাগল। হাসতেই লাগল। হারমোনিয়াম ছেড়ে হঠাৎ আঁচল চাপা দিল মুখে। বলল, মাগো!

অপ্রস্তুত মুখে বললাম, কী হল?

অনেকক্ষণ হেসে মালা সামলে নিয়ে স্মিতমুখে বলল, ওইরকমভাবে চোরের মতো বসে, শরীর কাঠ করে, ভয়ে ভয়ে বসে কেউ গান শোনে? তুমি যে গানের ভয়ে আড়ষ্ট হয়ে আছ। থাক গে, তোমার শুনে কাজ নেই। গান তোমার প্রিয় নয়, সমু। আমি জানি। শুনতে চেয়ে বিপদে পড়েছ।

কথাটা সত্যি। আমি কাঠ হয়ে বসে আছি। গানবাজনার আমি তেমন কিছু বুঝি না সত্যি। কিন্তু সেজন্য নয়। মালার সঙ্গে এমন একা কিছুক্ষণ আমি বহুকাল কাটাইনি। কিন্তু আর বসে থাকার মানে হয় না। আমি ধরা পড়ে গেছি।

উঠে বললাম, চলি।

আমার সামান্য একটু অপমান বোধ হচ্ছিল। চলি—এই কথাটার মধ্যে বোধহয় সেই অপমানের রেশ থেকে থাকবে।

মালা তার সুন্দর মুখখানা ফিরিয়ে বিপন্ন গলায় অসহায়ভাবে বলল, সত্যিই আমার গান গাইতে ইচ্ছে করছে না সমু।

একটু হেসে বললাম, ঠিক আছে।

মালা গলায় ঝাঁঝ দিয়ে বলল, না, ঠিক নেই। তুমি কেন গান শুনতে চাইলে? তোমাকে কি ও-সব মানায়?

অবাক হয়ে বললাম, মানায় না কেন?

মালা মাথা নেড়ে বলল, সবাইকে সবকিছু মানায় না। তুমি ভরদুপুরে একটা মেয়ের সামনে অসহায়ভাবে কাঠ হয়ে গান শোনার জন্য বসে আছ—মাগো—ভাবতেই পারি না।

তবে আমাকে কী মানায়?

মালা হাসল। একদৃষ্টে একটুক্ষণ চেয়ে রইল আমার দিকে। তারপরই হঠাৎ আবার উদাস হয়ে মুখ ফিরিয়ে নিয়ে বলল, কী জানি!

কী জানি! ওই কথাটা মালার একটা রোগ।

মালা মুখ ফিরিয়ে ছিল। কিছু না-ভেবে আমি হঠাৎ নিখুঁত একটা স্ট্যান্সে দাঁড়ালাম। মুষ্টিবদ্ধ ডান হাতের আড়ালে মুখ, বাঁ হাত ফণা তুলে একটু এগিয়ে দুলছে, ডান পা বাড়ানো, শরীর গোল হয়ে ঝুঁকে আছে। ডান হাতের আড়ালে আমার দুই ক্রূর চোখ অপলক চেয়ে আছে প্রতিদ্বন্দ্বী শূন্যতার দিকে।

ওইভাবে দাঁড়িয়ে ডাকলাম, মালা! মালা মুখ ফেরাল।

আমাকে এইরকম মানায়?

ভেবেছিলাম মালা আমাকে ওই ভঙ্গিতে দেখে হেসে উঠবে। এক সময়ে তার প্রিয় ছিল আমার এইসব ভঙ্গি। এখন তার প্রিয় হচ্ছে গান। সে এইসব ভুলে গেছে। তাই ভাঁড়ের ভঙ্গিতে তাকে হাসাতে চেয়েছিলাম।

কিন্তু মালা হাসল না। অপলক চোখে চেয়ে রইল।

এক ঝটকায় ভঙ্গিটা ঝেড়ে ফেলে আমি হাসলাম।

মালা হাসল না। চেয়ে রইল। চেয়েই রইল।

তারপর হঠাৎ বিড়বিড় করে মালা বলল, আমার ভাল লাগে না সমু, আমার কিছুই ভাল লাগে না।
কী?
এই গান, এই ভালবাসা, ঘর-সংসার।
বলতে বলতে মালা মুখ ফিরিয়ে নিল। উদাস হয়ে গেল আবার।
উদাস গলায় বলল, ছেলেবেলায় বেশ ছিলাম...বেশ ছিলাম, কেন যে বড় হতে গেলাম...
জ্বালা। সমস্ত শরীরে শুয়োপোকার রোমরাজি কাঁটা দিয়ে ওঠে।
মুখ ফিরিয়ে নিলাম।
চলি মালা।
উদাস গলায় ও বলল, এসো।
বারান্দার রেলিঙে চড়াইগুলো নিশ্চুপ বসে আছে ছায়ায়। বাইরে খরার আকাশ গলিয়ে দিচ্ছে রুপো। আমি আস্তে আস্তে বারান্দাটা পেরিয়ে গেলাম। সিঁড়ি ভাঙতে লাগলাম।
আজ দুপুরে এক বার বারান্দায় বালির বস্তাটা আমাকে দোলাতে হবে!

## ॥ মঞ্জু ॥

ওভাবে নয়, আর-একটু ঘুরে দাঁড়াও। মুখটা অত ঘুরিয়ো না। শরীর সহজ করে দাও।
বাব্বাঃ! আমি অত পারি না। এইবার দ্যাখো, হয়েছে?
এইবার সুন্দর হয়েছে।
এবার তবে বলো, তুমি কী সুন্দর!
তুমি কী সুন্দর!
হি হি। হল না। আরও সুন্দর করে বলো।
ধ্যাৎ, আমি কি অদ্রি?
ভারী অবাক হয়ে জিজ্ঞেস করি, তবে তুমি কে?
হা-হা। আমি এক অচেনা পুরুষ।
ঠোঁট টিপে হাসলাম, বটে!
ইয়াঃ। এবার নাচো। কিন্তু মনে থাকে যেন, নাচতে নাচতে বসন খুলে পড়া চাই। এখন নাচ!
বাব্বাঃ। তাই হবে।
আমি হাত দু'টো দুই সুন্দর ভঙ্গিতে শূন্যে ছড়িয়ে দি। শরীর ভেঙে দিই পিছনে, ডান পা বাড়াই।
এক...
রুপোর ঘুঙুর বেজে ওঠে।
দুই...তিন...এক...দুই...তিন...
পাক খেয়ে আসি। দাঁড়াই।
সুন্দর হয়েছে।
ছাই।
তবে?
অভিমানে বলি, কিছু হয়নি! এ-নাচ তোমার ভাল লাগতেই পারে না।
কিন্তু এই তো গ্রামাটিক্যাল নাচ। ছন্দোবদ্ধ।
মুখ টিপে হাসি, কিন্তু এ-নাচে বসন খোলে না যে!
তবে কী নাচব?
দাঁড়াও দেখাচ্ছি। আর-এক রকমের নাচ আছে যা ঝড়-বাদলের মতো। পাগল-নাচ। শিব নেচেছিল।
তাতে গ্রামার নেই?
পাগল! শিব সতীর দুঃখে পাগল হয়ে নাচছে—সে-নাচে কে তবলা বাজাতে যাবে সাহস করে?

তুমি কি শিব?

না। কিন্তু ওইরকম একটা ছন্নছাড়া নাচ আমার শরীরে লুকিয়ে আছে দেখবে?

দেখি।

আমি বেণি খুলে দিলাম। আলগাভাবে শাড়িটা জড়িয়ে দিলাম শরীরে।

আয়নার কাছ থেকে পিছিয়ে এলাম। হাসলাম। কী মাদক আমার হাসি।

আমার একটা ঘরে আমি নাচতে লাগলাম। ঘুঙুর পাগলের মতো যা-তা বলছে। বলুক। আমি নাচছি। ঘুরে যাচ্ছি। ফিরে আসছি। এই আমি পাহাড় বেয়ে উঠছি, লাফ দিয়ে পেরিয়ে যাচ্ছি ঝরনার জল, আলগা পাহাড়ের ওপর একটুক্ষণের জন্য আমি টলমল...পেরিয়ে গেলাম...আমি পাহাড় বেয়ে নেমে যাচ্ছি গড়িয়ে...বাতাস হয়ে ছুটছি মাঠের ওপর দিয়ে...এখন সমুদ্রের ঢেউ আমার পায়ের ঘুঙুর...নাচছি...খুলে পড়ছে বসন...খুলে পড়ছে...আমার দুই চোখে জল গড়িয়ে পড়ছে, মুখে হাসি...নাচছি...আমি নাচছি...সতীর দুঃখের সঙ্গে মিশে যাচ্ছে নাচের আনন্দ...মিশে যাচ্ছে ভালবাসা আর প্রতিশোধ...শেষে কেবল ভালবাসা থাকবে...এই নাচ সেইখানে শেষ।...আমাকে শেষ পর্যন্ত পৌঁছুতে হবে...নাচছি...আমি নাচছি...

দেখলে?

সারা শরীরে ঘাম, কপালের ঘাম পড়ছে টপ টপ করে। এলো চুল ফেঁপে ছড়িয়ে আছে চারধারে। মেঝের ওপর পড়ে আছে আমার স্খলিত শাড়ি। আয়নায় আমার পাগলিনী চেহারার প্রতিবিম্ব পড়েছে।

ফাঁকা ঘর। আমি শূন্যতার দিকে চেয়ে ঠোঁট টিপে হেসে প্রশ্ন করি, দেখলে অচেনা পুরুষ?

মাঝে মাঝে দুপুরটা আমার এইরকম কাটে। আমার শূন্য ঘরে এক অচেনা পুরুষের গন্ধ পাই যেন। অমনি উঠে বসি। সাড়া দিই। আমাদের কল্পনার কথাবার্তা হতে থাকে। কিন্তু তাতে টেপ রেকর্ডারের ফিতে ঘুরে শেষ হয় না। কত কথা আসে বুক জুড়ে। পাগল-পাগল কথা সব, কাউকে বলা যায় না, কেবল তাকে বলা যায়। সে সব শোনে। ক্ষমা করে। ভালবাসে।

নাচের পর আমি মেঝেতে শুয়ে থাকি, গায়ে শাড়ি নেই, মেঝের ঠান্ডা শরীরময় আরাম ছড়ায়। চোখ বুজে থাকি। অচেনা পুরুষ আমাকে স্নেহভরে দেখে। আমি লজ্জা পাই না। তার কাছে লজ্জা কী? আমি শিশুর মতো নির্লজ্জ হয়ে শুয়ে থাকি। মুখ টিপে হাসি।

ঘরের দরজাটা কে যেন আস্তে আস্তে খুলে দিল। আলোর আভা পড়ল ঘরে। আমি চোখ খুললাম না। কেউ না নিশ্চয়ই। বোধহয় বাতাস। এ সময়ে দোতলায় আমি একা থাকি। তিনতলায় ঘুমোয় মা, নীচের তলায় চাকর ঠাকুর আর ঝি। দোতলায় আমি একদম একা থাকি ভরদুপুরে। আর থাকে এক অলীক অচেনা পুরুষ, আয়নায় থাকে আমার ছায়া।

দরজায় কার ছায়া পড়ল। আমি আধো বোজা চোখে চাইলাম। চমকে উঠলাম। অদ্রি!

যাঃ! টোকা দাওনি কেন? তুমি কী!

অবাক হয়ে অদ্রি তাকিয়ে চাব দিক দেখল।

কী হচ্ছিল এ-সব? পাগলা ষাঁড় ঢুকেছিল নাকি?

আমি উঠে উবু হয়ে বসে দু'হাতে মুখ ঢেকে হাসতে লাগলাম।

নাচছিলে?

হুঁ।

ও।

অদ্রির গলা খুব ক্লান্ত শোনাল। আমার রাগ হচ্ছে খুব। ও কোনও দিন আমার ঘরে টোকা দিয়ে ঢোকে না। ও হয় চোরের মতো আসে নয়তো ডাকাতের মতো। কেন এ-রকম করবে?

কাপড়টা পরে নাও। আমি পাশের ঘরে আছি! বলে অদ্রি বাইরে গিয়ে দরজাটা ভেজিয়ে দিল।

কত সাধু পুরুষ! তুমি যদি এতই লাজুক তবে কেন দরজা খুলেছ? দুপুরে একা ঘরে মানুষ পাগল পাগল হয়ে থাকে জানো না?

শাড়িটা পরতে পরতে আমি ঘরের চার দিকে চেয়ে দেখলাম, সত্যিই পাগল নাচ নেচেছি। ড্রেসিং

টেবিলের ওপর থেকে আমার কসমেটিকসের শিশি আর কৌটো সব গড়িয়ে পড়েছে নীচে। একটা ক্লিনজিং ক্রিমের শিশি চুরচুর হয়ে ভেঙেছে। বিছানার চাদর লন্ডভন্ড। নাচের সময়ে কী যে করেছি, আর কী করিনি তা খেয়াল নেই। আয়নার দিকে তাকিয়ে মুখ টিপে হাসলাম।

খাওয়ার ঘরের প্রকাণ্ড টেবিলে মাথা রেখে অদ্রি একা বসে আছে। ওর চুল এলোমেলো, তাতে ধুলো পড়েছে। গায়ে একটা সাদা স্পোর্টস গেঞ্জি। তাতেও লাল ধুলো। সারা গায়ে ধুলো। মুখে ঘাম। ক্লান্ত হয়ে চোখ বুজে পড়ে আছে।

কী হয়েছে অদ্রি?

অদ্রি তার অপরিসীম ক্লান্ত মুখখানা তুলল। একটু হাসল। তারপর আচমকা জিজ্ঞেস করল, তুমি আমাকে দেখে অবাক হওনি?

একটু ভাবলাম। ঠিক। কেউ একজন ঘরে হুট করে ঢুকে পড়েছে বলে আমি চমকে উঠেছিলাম। কিন্তু অদ্রিকে দেখে একটুও অবাক হইনি। বললাম, অবাক হওয়ার কী আছে! দুর্গাপুর তো আর বিলেত নয়। তুমিও প্রায়ই আসো।

অদ্রি ক্লান্ত গলায় বলল, আজ তো আমার আসার কথা ছিল না।

ভ্রূ কুঁচকে একটু হাসলাম। বললাম, এমন ধুলো মেখে কোথা থেকে এলে পাগল?

অদ্রি উত্তর না দিয়ে প্যান্টের পকেট থেকে একটা দোমড়ানো ইনল্যান্ড বের করে টেবিলের ওপর ফেলে দিয়ে বলল, এটা তোমার শেষ চিঠি, গত মঙ্গলবার পেয়েছি।

আমি মুখ নিচু করে হাসতে লাগলাম। ওটা সেই চিঠি—যাতে মাত্র তিন লাইন লেখা, ইতি নেই, নাম নেই।

অদ্রি একটা সিগারেট ধরিয়ে বলল, আজ শনিবার। গতকাল তোমার একটি চিঠি পাওয়ার কথা ছিল, পাইনি।

মাথা নিচু রেখেই বললাম, লিখিনি।

কেন?

চিঠি না-পেলে তুমি চলে আসবে বলে। তোমাকে খুব দেখতে ইচ্ছে করছিল।

বানিয়ে বলা। কিন্তু তবু অদ্রির ধুলোমাখা ক্লান্ত মুখে হাসি দেখা গেল। পরমুহূর্তেই আবার গম্ভীর হয়ে বলল, মঞ্জু, তুমি এখনও আমাকে জিজ্ঞাসা করোনি আমি কিছু খেয়েছি কি না।

খাওনি?

অদ্রি মাথা নাড়ল। অন্যমনস্কভাবে সিগারেট টানতে লাগল।

খাওনি কেন?

একটানা গাড়ি চালিয়ে এসেছি। কোথাও থামতে ইচ্ছে করছিল না। আমার মনে হচ্ছিল, হয় তোমার গুরুতর অ্যাকসিডেন্ট হয়েছে, নয়তো তুমি মরে গেছ।

আমি হাসতে লাগলাম। বললাম, আচ্ছা পাগল! কী করে বুঝব যে তুমি খেয়ে আসোনি?

বুঝলে খুশি হতাম।

আমি অত বুঝতে পারি না।

অদ্রি হাসতে লাগল। আমি রাগ করে বললাম, বাবু নিজের বাসায় না গিয়ে সোজা শ্বশুরবাড়িতে এসে উঠবেন, তা কী করে জানি?

মঞ্জু, আমার খুব খিদে পেয়েছে।

দাঁড়াও, ঠাকুরকে ডাকছি। ঘরে ডিম আছে, মাখন পাউরুটি পুডিং আছে, মাছ আছে। একটু বোসো, পাঁচ মিনিট—

আমি ঠাকুরকে ডাকতে যাচ্ছিলাম, অদ্রি ঠোঁট থেকে সিগারেট সরিয়ে বিস্বাদ হাসল, বলল, থাক থাক, ঠাকুর বেয়ারাকে এই দুপুরে কাঁচা ঘুম থেকে তোলার দরকার নেই। আমি বাসাতেই যাচ্ছি। তুমি ভাল আছ দেখে গেলাম। এখন নিশ্চিন্ত।

বলে ও উঠে দাঁড়াল। মুখে রাগ অভিমান থমথম করছে। একটা মেয়ের কাছ থেকে পুরুষেরা যে কত কিছু চায়।

বললাম, বুঝেছি। আমাকে নিজের হাতে করে দিতে হবে, এই তো? উঠতে হবে না, বোসো। আমি রান্নাঘরে যাচ্ছি।

ও হাই তুলল। আঙুল মটকাল। তারপর অপরাধীর মতো একটু হেসে বসে পড়ল আবার। ছেলেমানুষের মতো মুখ করে বলল, ও-সব ডিম পাউরুটি নয়, আমি ভাত খাব মঞ্জু।

আচ্ছা বাবা, তাই হবে।

রান্নাঘরে কোথায় কী আছে আমার জানা নেই। ফ্রিজ খুলে, আলমারি হাটকে, জিনিসপত্র পেতে আমার অনেক সময় লাগল। ডালসেদ্ধ, ভাত, ওমলেট আর মাছের ঝোল বেড়ে নিয়ে খাওয়ার ঘরে এসে দেখি, অদ্রি টেবিলে মাথা রেখে গভীর ঘুম ঘুমোচ্ছে। নাক ডাকছে ওর।

আমি ডাকলাম। ও লালচোখে তাকাল। তারপর হাসল। বলল, বাঃ, দাঁড়াও বাথরুম থেকে আসি।

ফিরে এসে টেবিলে বসল যখন, ওর ধুলোটে ভাবটা তখন আর নেই। কালো, মিশমিশে চুলের সীমারেখায় ওর মুখের ফরসা রং সুন্দর দেখাচ্ছে।

আজ অফিস করোনি?

না।

কেন?

ও মুখ তুলে হাসল। বলল, ও-রকম ভুতুড়ে চিঠি পেলে অফিস করা যায়! তার ওপর কাল চিঠিই পেলাম না।

ওর চোখ অন্যমনস্ক। কী যেন ভাবছে। আমি জানি আমার কথা নয়। আমার দিকে খুব একটা তাকাচ্ছে না।

আমার জন্যই দৌড়ে এলে?

অদ্রি একটু ইতস্তত করে বলল, হুঁ।

আমি আর কিছু বললাম না। চুপ করে ওর খাওয়া দেখতে লাগলাম।

ও নিজে থেকেই আবার বলল, তোমার জন্যই। তবু, আর-একটা কারণও আছে মঞ্জু। কয়েকদিন আগে রাণুর একটা চিঠি পেয়েছি, ও বড় অশান্তিতে আছে।

শ্বাস ফেলে বললাম, শান্তিতে কেই বা আছে! এই তো আমি। ভাবছিলাম কোথায় দুপুরে একটু ভাতঘুম ঘুমোব, না বাড়িতে ডাকাত পড়ল।

অদ্রি হাসল, সারা ঘর লন্ডভন্ড করে ও তোমার কেমন ঘুম? তোমাকে দেখে মনে হচ্ছিল কোনও পরপুরুষ এসে তোমার সর্বনাশ করে গেছে।

শ্বাস ফেলে বললাম, করেছেই তো। ওটা ছিল সর্বনাশের পর কালঘুম।

অদ্রি গম্ভীরমুখে বলল, সর্বনাশ যা করার আমিই করব, আর কেউ না।

আচ্ছা। রাণুর কথা কী বলছিলে?

ওর বর সত্য চাকরি ছেড়ে দিয়েছে।

তাতে কী? আবার চাকরি পাবে।

ব্যাপারটা অত সহজ নয়। ও বলছে, চাকরি করবে না। চাষবাস করবে।

কেন?

কী জানি! রাণু অত কিছু লেখেনি। চাকরি গেলে, ও আবার চাকরি পাবে, হাইস্কিলড অপারেটাররা বসে থাকে না। তা ছাড়া, আমিও আছি। কিন্তু ও চাকরি করতে চাইছে না অন্য কারণে। ও নাকি বলছে, রুরাল ফ্রন্টে রিভোলিউশন করবে।

সেটা আবার কী?

রিভোলিউশন কথাটা এ যুগের শ্বাসপ্রশ্বাস। ছেলে-ছোকরাদের এই বাতাস লাগছে আজকাল খুব। কিন্তু সত্য ছেলে-ছোকরা নয়, ওর কেন এই বাতাস লাগল বুঝতে পারছি না।

তা তুমি এসে কী করবে?

রাণু আমাকে লিখেছে, যেন আমি এসে সত্যকে বোঝাই। কিন্তু আমি জানি, তাতে লাভ নেই। এমনিতে সত্য খুব ভাল মানুষ। নিরীহ, শান্ত। কিন্তু অসম্ভব জেদি আর একগুঁয়ে। যা ঠিক করবে তা

করবেই। ওর সব ক'টা ভাই একই রকমের। ছোটজনকে তুমি বোধহয় দেখনি। নেনটু। একসময়ে নামকরা বক্সার ছিল। ওর চোখ বড় সাংঘাতিক। ভাল করে চোখে চোখ রাখা যায় না। ও যদি মনে করে কলকাতার এক নম্বর গুণ্ডা হবে, তবে তাই হবে, কেউ আটকাতে পারবে না।

একটা দীর্ঘশ্বাস ছেড়ে বললাম, যার যা হতে ইচ্ছে হয় হোক। আমাদের কী?

ঠিক। কিন্তু সত্যর কথা না-ভেবে যে উপায় নেই। রাণু কোথায় যাবে? চিঠি পাওয়ার পর থেকেই আমার ভীষণ অস্বস্তি হচ্ছে।

চাষবাস তো ভালই। খেতের চাল, পুকুরের মাছ, গোরুর দুধ, পোষা মুরগি...

বলতে বলতে হাসতে লাগলাম।

অদ্রি মাথা নাড়ল, শহরে বসে সবাই ও-রকম ভাবে। কিন্তু এ দেশে চাষবাস কী রকম আনসার্টেন, তা জানো?

তুমি যেন কত জানো!

অদ্রি আমার দিকে স্থিরভাবে তাকিয়ে রইল একটুক্ষণ। তারপর ক্ষীণ হেসে বলল, আমি কিছুটা জানি মঞ্জু। কিন্তু তুমি একেবারেই জানো না। দুর্গাপুর থেকে গাড়ি চালিয়ে আসার সময়ে দেখলাম হাজার হাজার মানুষ কাতার দিয়ে চলেছে। মাথায় পোঁটলা, তোরঙ্গ, বাক্স, কোলে ছেলে। কিছু যাচ্ছে দুর্গাপুর আসানসোলের দিকে। কিছু আসছে বর্ধমান, কলকাতায়। গ্রাম খালি করে শহরে যাচ্ছে। শহরে যদি কাজকর্ম পায় ভাল, না পেলে ভিক্ষে করবে।

কেন যাচ্ছে?

অদ্রি হাসল, বললাম তো তুমি কিছুই খবর রাখো না। দেখছ না বর্ষাকাল শেষ হয়ে এল, তবু এ-বছর একফোঁটা বৃষ্টি হয়নি! খেত জ্বলে গেছে, খাওয়ার জল শুকিয়ে গেছে, কলেরা লাগছে। আর কয়েকদিন পরেই দেখবে শহর ভরে গেছে ভিখিরিতে।

অদ্রি একটু চুপ করে থেকে বলল, ভীষণ গরম আর চড়া রোদের মধ্যে খালি পায়ে বুড়ো বাচ্চা সব মাইলের পর মাইল হেঁটে চলেছে—কোথায় যাচ্ছে, সেখানে কী হবে, কিছু ঠিক নেই। আর আমি তোমার চিঠি পাইনি বলে ষাট-সত্তর মাইল স্পিডে গাড়ি চালিয়ে আসছি। এত খারাপ লাগছিল ব্যাপারটা ভাবতে। ওদের মধ্যে যারা একটু সাহসী তারা খালি গাড়ি দেখে হাত তুলে থামাতে বলছিল। চেঁচিয়ে বলছিল, আমাদের পৌঁছে দিন বাবু। দয়া করুন।

তুমি গাড়ি থামালে?

পাগল। আমার ছোট্ট একটু গাড়ি। আর ওরা হাজার হাজার। কতজনকে পৌঁছে দেব? ভাবলাম, ওদের এক যাত্রা, কারও কারও পৃথক ফল হয়ে লাভ কী?

বাচ্চাদের কিংবা মেয়েদের কয়েকজনকে তো নেওয়া যেত' কিছু করলে না? অদ্রি, তুমি বড় নিষ্ঠুর।

অদ্রি মিটিমিটি হাসতে লাগল। তারপর গম্ভীর হয়ে বলল, ভাবী স্বামীকে নিষ্ঠুর বলে ভাববার মধ্যে কষ্ট আছে। কিন্তু কষ্ট পেয়ো না মঞ্জু। আমার গাড়ি থেমেছিল।

সত্যি?

সত্যি। দুই বুড়ো, চারটে মেয়েলোক, গোটা দশেক বাচ্চা, তিনজন বুড়ি, জনা দুই জোয়ান। এ ওর কোলে, সে তার ঘাড়ে বসে এল। লাগেজ বুটেও একজোড়া স্বামী স্ত্রী আর তাদের কোলের বাচ্চা ছিল। সবাই ঠিকমতো কলকাতায় পৌঁচেছে। আমি তাদের হাওড়া স্টেশনে, ডালহৌসি আর এসপ্ল্যানেডে ছেড়ে দিয়ে এসেছি। সেই জন্যই এত দেরি হল। নইলে অনেক আগে পৌঁছতাম।

অদ্রির প্রতি মমতায় আমার হঠাৎ চোখ ছলছলিয়ে এল। কী ভাল তুমি অদ্রি! খুব ভাল তুমি।

অদ্রি হাসছিল, বলল, তাই বলছিলাম, চাষবাসের ব্যাপারটা খুব আনসার্টেন। এর পর অসময়ে বৃষ্টি নামবে। একনাগাড়ে বৃষ্টি হবে। বন্যা হবে। আমাদের দেশে বাঁধের জলেও বন্যা হয়। রেল লাইন পাতলেও তাতে জল আটকে বন্যা হয়। মানুষ গাছে উঠে সাপের সঙ্গে বসে থাকে। ঘরদোর ভেসে যায়, বউ-বাচ্চা মরে। জল নামলে ফের আবার গ্রাম ছেড়ে শহরের দিকে চলতে থাকে মানুষ। ভিখিরিতে ভরে যায় শহর। তবু সত্য গ্রামে যেতে চাইছে। বিপ্লব করবে।

আমি চুপ করে রইলাম।

অদ্রি শ্বাস ছেড়ে বলল, গাঁয়ের মানুষ এখন আর বাইরের লোক পছন্দ করে না। সন্দেহ করে। তা ছাড়া জমির স্বার্থ আর দখল বড় সাংঘাতিক জিনিস। একটু বেচাল দেখলেই মানুষ খুনে হয়ে ওঠে। কারণ জমি ছাড়া তাদের আর কিছু নেই। সে-জমিও কখনও খরিয়ে যায়, কখনও ভাসে। ওরা মরিয়া হয়ে ওঠে। সেইখানে শুধু চাষবাস নয়, বিপ্লব করতে যাবে সত্য। তার মানে, খুব শিগগিরই ও খুন হবে। খুব শিগগিরই—

আধ-খাওয়া ভাত ফেলে অদ্রি উঠল। আমি ওকে খাওয়ার জন্য জোর করলাম না।

আঁচিয়ে এসে মুখ মুছতে মুছতে অদ্রি বলল, যাবে মঞ্জু? চলো না, রাণুকে দেখে আসবে।

অসুখী রাণুকে দেখতে ইচ্ছে করছিল আমার। অনেককাল দেখিনি। বললাম, যাব।

রোদ-চশমা পরে গাড়ির ভিতরে বসে আছি। তবু বুঝতে পারছি চারদিকে রোদের ছুরি ঝলসাচ্ছে। ঝাপটা লাগছে গরম বাতাসের। যত দূর দেখা যায়, আকাশ মেঘহীন। খরা, বড় খরা। পৃথিবী জ্বলে যাচ্ছে। তবু আমার তেমন কিছু খারাপ লাগছে না।

অদ্রিকে বড় ভাল লাগছে আজ। খুব ভাল লাগছে। হয়তো শিগগিরই একদিন অদ্রিকে আমি কিশোরী মেয়ের মতো ভালবাসতে পারব।

অদ্রি কথা বলছিল না। দাঁতে দাঁত চেপে সামনের দিকে, উগ্র চোখে চেয়ে স্টিয়ারিংয়ের ওপর সাপের মতো ঝুঁকে আছে। ওর ভিতরে তীব্র উত্তেজনা, অস্থিরতা। এত জোর স্টিয়ারিং চেপে ধরে আছে যে আঙুলের ডগাগুলো সাদা দেখাচ্ছে। কেন জানি না, পুরুষের এই অস্থিরতার প্রচণ্ড চেহারাটা আমার ভাল লাগে। কী ভাবছে ও? রাণুর বরের কথা? নাকি খরার কথা? কিংবা গ্র্যান্ড ট্রাঙ্ক রোডে ঘর ছেড়ে পথে বেরোনো মানুষের সারির কথা? যাই ভাবুক, আমার কথা ভাবছে না। সেই ভাল! কখনও কখনও পুরুষের অমনোযোগিতা মেয়েমানুষের কাছে বড় সুস্বাদু। যেমন এখন। উদাসীন থাকো অদ্রি, এখন আমার দিকে ফিরেও চেয়ো না, আমি ততক্ষণ তোমাকে ভালবেসে নিই।

দুপুরের ফাঁকা রাস্তায় খুব জোরে গাড়ি ছেড়েছিল অদ্রি। ওর সুন্দর উগ্র ভঙ্গিটা চোখ ভরে দেখা হল না। রাস্তা ফুরিয়ে গেল।

গাড়ি থেকে নেমে অদ্রি বলল, নামো মঞ্জু।

আমি ইতস্তত করে বললাম, ওপরে যাব? রাণুর শ্বশুর শাশুড়ি কিছু মনে করবেন না তো! বিয়ের আগেই জোড়ে যাচ্ছি।

অদ্রি ক্লিষ্টভাবে একটু হাসল, অত ভাববার সময় নেই। তুমি এসো। একা আমি সব ট্যাকল করতে পারব না।

আমি নামলাম।

দরজা খুলল রাণুই, বড় রোগা হয়ে গেছে। দু' চোখের কোলে জলের দাগ। দিশেহারাভাবে আমাদের দেখল।

দাদা! মঞ্জু! আয় ভিতরে, আয় তোরা—

সত্য কোথায়?

ঘরের ভিতরে ঢুকেই রাণু ফিরে তাকাল অদ্রির দিকে। ঠোঁট কাঁপছে।—ও নেই।

মানে?

তিন দিন ধরে নেই। কোথায় গেছে জানি না।

সেকী!

রাণু মাথা নাড়ল, তিন-চার দিন আগে নেনটু কোথা থেকে কিছু টাকা এনে ওর হাতে দিয়েছিল, সংসার খরচের জন্য। টাকা পেয়ে রাতে নেশা করে এল। খুব বকলাম। সকালে উঠে কোথায় চলে গেছে।

উত্তেজিতভাবে অদ্রি বলল, পুলিশে খবর দিয়েছিস?

দিয়েছিলাম। জানতে পারলাম, পুলিশও ওকে খুঁজছে।

কেন?

ওয়ারেন্ট আছে। কারখানা থেকে ওর নামে ডায়েরি করেছে। পরশু বাড়ি সার্চ করল পুলিশ।

কিছু পেয়েছে?

রাণু মাথা নাড়ল, না। নেনটুকে ধরে নিয়ে গেছে।

কেন?

সার্চ করার সময়ে একজন পুলিশ জুতো পায়ে বাবার পুজোর ঘরে ঢুকেছিল। নেনটু জুতো পায়ে ঢুকতে বারণ করেছিল, পুলিশটা শোনেনি। নেনটু তখন তাকে ধাক্কা দিয়ে বের করে দেয়। সেইজন্য।

অদ্রি চুপ করে দাঁড়িয়ে রইল। আমিও চুপ। কেবল চৌকির বিছানা থেকে ঘুম ভেঙে দুই-তিন বছরের ছেলেটা মাথা তুলে ঘুমচোখে এক বার ডাকল, মা! তারপর আবার বালিশে মাথা রেখে ঘুমিয়ে পড়ল।

রাণু একবার অদ্রির দিকে, একবার আমার দিকে তাকাল। তারপর হঠাৎ আমার কাছে এগিয়ে এসে ভাঙা গলায় বলল, মঞ্জু, কিছু মনে করিস না ভাই, কিছু মনে করিস না, আমি একটু কাঁদব—একটুখানি—

বলতে বলতে ও ছুটে গিয়ে উপুড় হয়ে পড়ল বিছানায়। কাঁদতে লাগল। অদ্রি অস্বস্তি বোধ করছিল। কেবল বলল, কী হচ্ছে রাণু—এই রাণু—

এগিয়ে গেল রাণুর কাছে।

ওদের ভাইবোনের এখন একটু একা থাকা দরকার। আমি বাইরের লোক।

সামনে বারান্দার দরজাটা খোলা। আমি এক পা এক পা করে বারান্দায় এলাম। কী চড়া রোদ! গরম বাতাসের ঝাপটা বয়ে যাচ্ছে।

আমি রেলিঙে কনুই রেখে দাঁড়িয়ে রইলাম একটু। ভিতর থেকে রাণুর কান্নার শব্দ আসছে! আমি আর-একটু সরে দাঁড়ালাম। বারান্দার ওই প্রান্তে ওটা কী? দড়ি দিয়ে বাঁধা প্রকাণ্ড একটা বস্তা। কী আছে ওতে?

আমি আস্তে আস্তে এগিয়ে গেলাম। হাত দিয়ে দেখি, বস্তাটা খুব ভারী। এটা দিয়ে কী হয়? ভারী মজা তো!

আমি বস্তাটা ঠেললাম। ওটা দুলতে লাগল অল্প অল্প।

## ॥ সোমসুন্দর ॥

থানার হাতায় একটা বেলগাছ। তার তলায় একটুখানি ছায়া। চারপাশে তীব্র রোদ। ছায়াটুকুতে গা বাঁচিয়ে দু'-তিনজন জড়োসড়ো হয়ে বসে। তাদের মধ্যে একজন আমার বাবা কদমসুন্দর রায়। ছাতাটা জীবনসর্বস্বের মতো ধরে আছেন। আমাকে দেখে একটু নড়লেন। আস্তে আস্তে উঠে দাঁড়ালেন। রোদে শুকিয়ে গেছেন বাবা, মুখ-চোখ তাম্রাভ, অসুস্থ, অসুখী এক চেহারা। দূর থেকে আমাকে স্থির দৃষ্টিতে দেখছিলেন।

কাছাকাছি হতেই জিজ্ঞেস করলাম, বাবা, বড়দা?

বাবা মাথা নাড়লেন। অর্থাৎ, কোনও খবর নেই।

কথা না বলে আমরা দু'জন আস্তে আস্তে হাঁটতে লাগলাম। বাবা একটু আগে, আমি পিছনে। আমার ভয়ংকর খিদে পেয়েছে। ঠিক দুপুরে জামিন দিল। তাই খেতে দিল না। হাঁটতে আমার একটু কষ্ট হচ্ছিল। কোমরে খুব ব্যথা। কিছু নয়। সেরে যাবে। বড়দা যে কোথায় গেল! বড়দার এখন শত্রু অনেক। আমরা ওকে খুঁজে পাওয়ার আগে তারা যদি ওকে খুঁজে পায়?

কী জানি কেন, ভাবতে ইচ্ছে করছে না। খিদে পেলে আমার চিন্তাগুলি ঠিক থাকে না। এক গ্লাস জল যদি পাওয়া যেত!

থানার গেট ছেড়ে প্রায় বিশ গজ নীরবে নতমুখে হাঁটলেন বাবা। তারপর দূরত্বটা নিরাপদ নয় মনে করে ফিরে তাকালেন।

তোর হাঁটতে কষ্ট হচ্ছে?

না।

বাবা চিন্তিত মুখে তাকিয়ে থেকে বললেন, খুব মেরেছে নাকি?

তেমন কিছু না। বড়দার খবরটা ওরা চায়।

কিছু বলিসনি তো?

কী বলব?

দুপুরের ফাঁকা রাস্তা ধু ধু করে জ্বলে যাচ্ছে। বাবা রাস্তার দু' দিকে তাকিয়ে বললেন, তোর হাঁটতে কষ্ট হচ্ছে। একটা ট্যাক্সি নিই।

একটুখানি রাস্তা, ট্যাক্সির কী দরকার? হাঁটতে পারব। তেমন কষ্ট হচ্ছে না।

এই রুটে বাস খুব কম, দুপুরবেলাটায় একদম থাকে না।

দূরে একটা টিউবওয়েল দেখা যাচ্ছে। তেষ্টা পেয়েছে খুব। কলকাতার বেশির ভাগ টিউবওয়েল সারা বছর খারাপ থাকে। এটাও তাই কি না কে জানে! বললাম, তুমি একটু দাঁড়াও। জল খেয়ে আসছি।

বলে বাবাকে রেখে এগিয়ে যাচ্ছিলাম। পেছনে বাবার চটির শব্দ সঙ্গে সঙ্গে আসতে লাগল। যেন বা আমি দামাল শিশু ছেলে তাঁর। হারিয়ে যাব, বাবা সেই ভয়ে সঙ্গ ছাড়তে চাইলেন না।

টিউবওয়েলটায় জল আছে। বাঁধানো চত্বরটা ভেজা এখনও। কেউ একটু আগে জল নিয়ে গেছে।

আমি হাতলটা ধরার আগেই বাবা এসে ধরলেন।

খা, আমি পাম্প দিচ্ছি।

একপলক বাবা-ব্যাটায় চোখাচোখি হল। তারপর আমি হাঁটু গেড়ে বসে টিউবওয়েলের মুখে আঁজলা পাতলাম। ঠান্ডা সুস্বাদু ধাতুগন্ধী জলে শরীর ভরে গেল।

বাবা ক্লিষ্ট একটু হেসে বললেন, আমিও একটু খাই। বহুক্ষণ বসিয়ে রেখেছিল ওরা, বড় তেষ্টা পেয়েছে।

হাতলটায় চাপ দিতে দিতে বললাম, কী দরকার ছিল? আমি একা ফিরতে পারতাম না?

কী জানি! ভাবলাম, খুব যদি মারধর করে থাকে তবে একা হয়তো ফিরতে পারবি না।

জামিন কে দিল?

বাবা কোনও দিন রুমাল রাখেন না। জল খেয়ে চোখেমুখে জলের ঝাপটা দিয়ে জামার হাতায় মুখ মুছতে মুছতে বললেন, সুধাংশুবাবু।

সুধাংশুবাবু?

মালার বাবা। উকিল মানুষ, অনেক ঘাঁতঘোঁত জানা আছে। নিতুই বন্দোবস্ত করেছে সব।

কেস দিয়েছে?

বাবা খানিকটা তটস্থ হয়ে বললেন, দেবে বোধহয়। তারপর একটু ভেবে সান্ত্বনার সুরে বললেন, কোর্টে ও-সব ফলস কেস তো টেঁকে না। সারা বছর ও-রকম কত কেস দিচ্ছে পুলিশ!

আমি একটু হাসলাম। হাঁটতে লাগলাম। বাবা একটু আগে, আমি পিছনে।

বাবা মুখ ঘুরিয়ে বললেন, রোদে হাঁটছিস কেন? ছাতার নীচে আয়।

ছাতা জিনিসটা আমি দু'চোখে দেখতে পারি না! মাথার ওপর ও একটা অস্বস্তি। তবু ছাতার নীচে গেলাম। বাবা বেঁটে, আমি লম্বা। ছাতার শিক মাথায় লাগছিল, আমি হাত বাড়িয়ে নিঃশব্দে ছাতাটা নিয়ে নিলাম।

বাবা, থার্ড জেনারেশন সম্পর্কে তুমি যেন কী বলো?

বাবা অন্যমনস্কভাবে আমার দিকে তাকালেন।

কী বললি?

থার্ড জেনারেশন।

ও! বলে সামান্য একটু হাসলেন।

মানুষের থার্ড জেনারেশন তার দোষ-গুণগুলো পায়। না?

বাবা শ্বাস ফেললেন একটু জোরে।

আমরা সেই থার্ড জেনারেশন।

বাবা গম্ভীরভাবে বললেন, বাবা যাই করুন তাঁর স্থিরবুদ্ধি ছিল। তিনি বিপদে পড়তেন, কাটিয়েও উঠতে জানতেন। কিন্তু তোরা অস্থির, চঞ্চল। কী করতে কী করে ফেলিস।

পিছনে বাসের শব্দ হচ্ছিল। বাবা দাঁড়িয়ে বললেন, দ্যাখ তো স্টপটা কোথায়।

ওই তো সামনে। দেখা যাচ্ছে।

চল, দৌড়ো।

বাবা আমার হাত ধরে টেনে নিয়ে চললেন। আমরা প্রায় দৌড়তে লাগলাম। টের পেলাম, আমার কোমরের চোটটা খুব সামান্য নয়।

দুপুরে ঘুমিয়েছিলাম। ঘুমটা যখন পাতলা হয়ে এসেছে তখন পাশ ফিরতে গিয়ে টের পেলাম আমার মুখের কাছে কার একখানা হাত। আমার কপাল ছুঁয়ে সরে গেল। বালিশের পাশে পড়ে রইল হাতখানা। ঘুমচোখে দেখে চোখ বুজে রইলাম। হয়তো বাবা, কিংবা মা, বউদিও হতে পারে। কিংবা আমার তিন বছরের ভাইঝি টিকুটাই হবে হয়তো। হাতখানা ধরার জন্য হাত বাড়িয়েও ধরলাম না।

আধোঘুমের মধ্যে ভাবছিলাম যদি হাতখানা বড়দার হয়! বড়দার হাত নরম। মায়ের মতো মন ওর। অল্পেই গলে যায়। ব্যথা-পাওয়া, আহত নেনটুর পাশে বড়দাই বসে আছে হয়তো। আমার দুপুরের ঘুমের মধ্যে একসময় ও ফিরে এসেছে বোধহয়।

চোখ খুললাম না। অলস শরীরে বড়দার কথা ভাবছিলাম আধোঘুমে। হঠাৎ শুনলাম, পরিষ্কার মেয়েলি গলায় কে বলল, দি বক্সার ইজ ডেড।

ঘুমের আঁশ জড়ানো চোখে চেয়ে দেখি, মালা। আমার শিয়রে বসে আছে।

আস্তে আস্তে উঠে বসলাম। অপরাধীর মতো বললাম, খুব ঘুম পেয়েছিল। লক-আপে বড্ড মশা, ঘুম হত না।

মালা হাসছিল। সেই গজদন্ত, গালে টোল। আবার বলল, দি বক্সার ইজ ডেড।

হাসলাম। মাথা নেড়ে বললাম, ঠিক।

মালা কথা বলল না। অল্প অল্প করে ও আবার উদাস হয়ে যাচ্ছিল। বলল, ঘুম আমারও হয় না।

কেন?

আমার লক-আপেও বড্ড মশা।

কী বলছ?

মালা থিরথিরে হাসি হাসল, আমি যে লক-আপে আছি, সেইখানে—

এই সংকেত বুঝতে না পেরে ব্যগ্রভাবে বলি, কীসের মশা, মালা?

ও উদাস হয়ে বলল, চিন্তার। দুশ্চিন্তার।

বলেই উঠে দাঁড়াল। দরজার কাছে পর্যন্ত চলে গিয়ে ফিরে বলল, তোমাকে দেখতে এসেছিলাম। এসে দেখি ঘুমোচ্ছ। ওভাবে তোমার শিয়রে বসে থাকা আমার ঠিক হয়নি। কিন্তু এসে দেখি ঘুমের মধ্যে খুব ঘামছ তুমি। এ-ঘরে ফ্যান নেই, হাতপাখাও পেলাম না, তাই খবরের কাগজ দিয়ে একটু বাতাস করছিলাম।

বলে মালা দরজার ও-পারে চলে গেল উদাস ভঙ্গিতে।

একটা ব্যগ্রতা বুক খামচে ধরল। তাড়াতাড়ি উঠতে যাচ্ছিলাম। মাঝ-সিঁড়িতে এখনও মালাকে ধরা যায়।

উঠতে গিয়ে হঠাৎ থমকে গেলাম। মনে পড়ল, ছোড়দা এই বেশি বয়সে আবার পড়াশুনো করে ল পাশ করেছে। এ-বছর সে জুডিশিয়ারিতে ডব্লিউ-বি-সি-এস পরীক্ষা দিচ্ছে। পড়াশুনো ছেড়েই দিয়েছিল। আবার যে শুরু করেছে তা মালার কিংবা তার মা-বাবার তাড়নায় আমরা জানি। ছোড়দা অনেক স্বপ্ন দেখে, সেই সব স্বপ্ন মালাকে নিয়ে।

আমি উঠলাম না।

কিন্তু বিকেলে আমি আমার পেটমোটা, ভোঁদড়ের মতো চেহারার বস্তাটার সামনে গিয়ে দাঁড়ালাম। হেসে তাকে বললাম, কী মক্কেল, এক হাত হবে নাকি?

বিকেলের বাতাসে বস্তাটা একটু একটু দুলছে। সেটার পেটে সুন্দর একটা জ্যাব করলাম আমি। কোমরের ব্যথা খচ করে উঠল। কিছু না। সেরে যাবে। একটু পিছিয়ে এলাম। আর একটা জ্যাব। বস্তাটা দুলে গেল। হেসে বললাম, কেমন? এখনও ঠিক আছি। না?

বস্তাটা দুলল। দুলতে লাগল। লহরায় তবলায় যেমন চলে আঙুল তেমনি আমার অবিরল ঘুঁষি তার ওপর দিয়ে ঝড়ের মতো বয়ে যেতে লাগল।

নন্দরানী মারা যাওয়ার পর থেকে আশু একা আছে। তার মা-বাবা পাকিস্তানে, নন্দরানীকে তাঁরা দেখেননি। একা আশু নন্দরানীকে বিয়ে করে প্রথম ঘরসংসারের স্বাদ পেয়েছিল। সংসার ভেঙে গেছে নন্দরানী মারা যাওয়ার পর। তবুও আশু এখনও কালীঘাটের ফ্ল্যাটটায় আছে। যত দূর জানি, নিজেই রান্না করে খায়, প্রতিদিন নন্দরানীর ছবিতে মালা দেয়! বাবা বহুবার তাকে আমাদের বাড়িতে এসে সকলের সঙ্গে থাকতে বলেছিলেন, আশু রাজি হয়নি।

সন্ধেবেলা হঠাৎ মনে হল, একবার আশুর কাছে যাই। বড়দার সঙ্গে আশুর খুব ভাব। বলা যায় না, সে হয়তো বড়দার খোঁজ রাখতেও পারে। কে জানে বড়দা তার ফ্ল্যাটেই লুকিয়ে আছে কি না!

ভেবেচিন্তে বেরিয়েছিলাম। রাসবিহারী আর ল্যান্সডাউনের মোড়ের কাছে বাঁধানো গাছতলায় মনোতোষের সঙ্গে দেখা। বিমর্ষ হয়ে বসে আছে, হাতে রেসের ছোট বই। ভাবছে। আমাকে দেখে হাসল। বলল, বলুন তো আজ রাতে বৃষ্টি হবে কি না!

নির্মেঘ ধুলোট আকাশে তারা ফুটেছে। একবার চোখ তুলেই বললাম, হবে না।

মনোতোষ দুঃখিতভাবে মাথা নাড়ল, সব শালা মশাই ওই এক কথা বলছে। বৃষ্টি হবে না।

হবে বললে কী করতেন?

টেন টু টুয়েন্টি বাজি ধরতাম।

আপনার কী মনে হয়, বৃষ্টি হবে?

না। মনোতোষ শ্বাস ছেড়ে বলল।

তবে?

ওই তো হয়েছে মুশকিল। বৃষ্টি হবে না, আমিও জানি। সকলেই জানে। তাই কেউ চান্স নিচ্ছে না। অথচ শনিবার টল বয় আমাকে ডুবিয়ে দিয়ে গেল। পাকা খবর পেয়ে সর্বস্ব ধরেছিলাম। হারামজাদা স্টার্ট নিল না। এখন পয়সাকড়ি নেই, তাই বাজি ধরছি।

বেটার লাক নেক্সট স্যাটারডে!

মনোতোষ মাথা নাড়ে, বউ আর ঘোড়া দুই-ই খচ্চর। কারও কাছে কিছু এক্সপেক্ট করতে নেই। বলুন তো আকাশে সপ্তর্ষি আছে কি না। না—না, আকাশের দিকে না-তাকিয়ে বলুন।

আবার হাসলাম, অর্থাৎ বাজি ধরতেই হবে?

ক্ষতি কী! সময়টা তো কেটে যায়।

আমার কাছে টাকা নেই।

আনা আস্টেক ধরুন না।

আমি চোখ বুজে একটু ভাবনার ভান করে বললাম, সপ্তর্ষি আছে।

মনোতোষ ঠোঁট উলটে বলল, আছে কি না আমিও জানি না। দেখিনি। কিন্তু আমারও মনে হচ্ছে, আছে।

তা হলে তো বাজি হয় না।

মনোতোষ মাথা নেড়ে বলল, হয়। আছে জেনেও আমি বলছি নেই। আট আনা।

আট আনা।

মনোতোষ গাছের ছায়া থেকে বেরিয়ে এসে আকাশ খুঁজতে লাগল। আমি আকাশের দিকে তাকালাম না। পকেটে হাত দিয়ে একটি টাকা বের করে হাতে ধরে রইলাম।

মনোতোষ মাথা নেড়ে বলল, নেই।

টাকাটা বাড়িয়ে দিতেই মনোতোষ খুচরো আট আনা পকেট থেকে বের করতে করতে বলল, এক

কাপ চা আর এক প্যাকেট চারমিনার এতক্ষণের চেষ্টায় হল। বেটার লাক নেক্সট টাইম।

আমি হাসলাম।

কিছুদূর চলে এসেছি, পিছন থেকে মনোতোষ ডাকল, সোমবাবু, ও মশাই, এই যে বকসারদা—

ফিরে তাকিয়ে দেখি রাস্তা পার হয়ে মনোতোষ আসছে। হাতে আমার টাকাটা। কাছে এসে বলল, হল না।

কী?

সপ্তর্ষি আছে। গাছের ও-পাশটা লক্ষ করিনি। আপনি জিতেছেন।

রাখুন না।

সে মাথা নাড়ল, তা হয় না। জিত জিত, হার হার।

ধার হিসেবে রাখুন, পরে শোধ দেবেন।

তবে টাকাটা ধরুন। আমার খুচরোটা ফেরত দিন।

ধরলাম। খুচরো ফেরত দিলাম।

এবার বলছি, আমাকে আট আনা ধার দিন।

হেসে বললাম, ফর্মালিটি?

অভ্যাস রাখা ভাল। আমি পাঁড় জুয়াড়ি, ধার আর জুয়া এক করতে ভালবাসি না।

আমি জানতাম আকাশে সপ্তর্ষি আছে। তাই তাকাইনি। মনোতোষকে টাকাটা আবার দিতে ওর মুখ উজ্জ্বল হল। আবার আট আনা ফেরত দিতে দিতে বলল, অন্য কোনও আইটেমে খেলবেন?

না। আমার সময় নেই।

কেন?

বড়দা বাড়ি থেকে চলে গেছে, ওর খোঁজ পাচ্ছি না। এক জায়গায় যাচ্ছি খোঁজে।

চলে গেছে? কী আশ্চর্য! কোথায়?

কী জানি।

মনোতোষ মুখে চুকচুক শব্দ করে বলল, হায়! দেখুন তো, এক পাড়ায় থাকি, অথচ কেউ কারও খোঁজই রাখি না।

চলি।

আচ্ছা। চিন্তা করবেন না, আমার মন বলছে, আপনার বড়দা সামনের সোমবারের মধ্যে ফিরবে।

কী করে বুঝলেন?

আমার মন বলছে। আজ এক সোমবার, সামনের সোমে হয় সাত দিন। সাত দিনের মধ্যে ফিরবে। বাজি!

কত?

দশ।

অত না। পাঁচ।

আমার দশই রইল। আপনার পাঁচ। টেন টু ফাইভ।

আমি হাসলাম, ঠিক আছে।

খুশি হয়ে মনোতোষ গাছের তলায় বাঁধানো জায়গায় ফিরে গেল।

একটি যুবতী মেয়ে দরজা খুলল। তার হাতে শাঁখা, সিঁথিতে সিঁদুর।

অবাক ভাবটা সামলে জিজ্ঞেস করলাম, আশু আছে?

আছে। ভিতরে আসুন।

ভেতরে সবই সেই আগের মতো আছে। খাটে বিছানা, জোড়া বালিশ, দেয়ালে নন্দরানীর ছবি, তাতে টাটকা মালা। তবু ঘরের গন্ধটা কেমন যেন অন্য রকম।

আশু বাথরুমে গিয়েছিল। ঘরে ঢুকে আমাকে দেখে একটু থমকাল।

আশু সম্পর্কে আমার ছোট, কিন্তু বয়সে বড়। ফলে আমি তাকে দাদা ডাকি, সেও আমাকে দাদা ডাকে। তুমি করে বলি দু'জনেই।

আশু থমকে আমাকে ভাল করে দেখল একটু, বলল, জামিন পেলে?

অবাক হলাম। বললাম, তুমি খবর পেলে কোত্থেকে?

নিতু আমাকে ফোন করে প্রায়ই।

তা হলে বড়দার খবরও জানো?

জানি।

খোঁজ রাখো?

আশু মাথা নাড়ল, না।

হতাশায় ভিতরটা ভরে গেল।

খুব মারধর করেছে নাকি? আশু জিজ্ঞেস করে।

একটু-আধটু।

আশু শ্বাস ছেড়ে বলল, তোমরা গ্রহের ফেরে পড়েছ নেনটুদা। এবার একটা স্বস্ত্যয়নী করাও। এই বয়সে বড়দার নিরুদ্দেশ হওয়ার মানে হয় না। তুমিই বা কেন পুলিশের গায়ে হাত দিতে গেলে?

উঠতে উঠতে বললাম, আজ চলি আশুদা।

আরে দাঁড়াও। চা খাও। ভেবে আর কী করবে, বরং এক চাল দাবা খেলে যাও। গজ নৌকোর একটা নতুন চাল শিখেছি।

নন্দরানী বেঁচে থাকতে আশুর বাসায় প্রায় দিনই আমরা দাবা নিয়ে বসতাম। খেলতে খেলতে রাত হয়ে যেত। নন্দরানী বকাবকি করত দু'জনকে। কখনও বা নিবিষ্ট মনে আশুর পিঠ ঘেঁষে বসে চাল দেখত। নন্দরানী মরে যাওয়ার পর আমি আর আসিনি, আশুও দাবা খেলত না।

বললাম, চাল-টাল সব ভুলে গেছি।

আশু বলল, আমিও। কতকাল খেলি না।

দাবার ছক বিছানার ওপর পাততে পাততে আশু মুখ ঘুরিয়ে ডাকল, পারুল, চা দিয়ে যাও।

মেয়েটি কে তা জিজ্ঞেস করতে পারছিলাম না। লজ্জা করছিল। আশুও আমার চোখ এড়াচ্ছে. চোখে চোখে তাকাচ্ছে না। তার ভাবসাবে একটা চোর-চোর ভাব।

দাবা নিয়ে বসার একটু পরেই নিঃশব্দে মেয়েটি চা নিয়ে এল। মুখ তুলে তাকে দেখলাম। দেখতে মন্দ না। শ্যামলা রং, ভাল স্বাস্থ্য, মুখখানায় লক্ষ্মীশ্রী আছে। আমাকে তাকাতে দেখে খুব লজ্জা পেল। মুখ নামিয়ে বলল, আপনাকে একটা ডিম ভেজে দিই?

বললাম, দিন।

আশু বলল, দাও। নেনটুদা ডিম বড় ভালবাসে। যখন বক্সিং করত তখন কাঁচা ডিম খেত। ডবল ডিম ভেজে আনো।

মেয়েটি চলে গেল। মেয়েটি কে তা জিজ্ঞেস করার আর-একটা লোভ সংবরণ করলাম। আশুর বাঁ হাতে কোনাচে একটা বোড়ে ওত পেতে বসে আছে। সেটার দিকে চেয়ে ছিলাম। হঠাৎ আশু বলল, নেনটুদা, তোমরা আমার ওপর রাগ কোরো না ভাই। একটা কথা বলব।

কী?

আশু হঠাৎ লজ্জায় লাল হয়ে মাথা নিচু করে বলল, আমি বিয়ে করেছি।

ভারী অবাক হলাম। নন্দরানীর ফোটোতে এখনও টাটকা মালা।

বলল, সেকী! খবর পাইনি তো!

একমাত্র নিতু জানে। খবর দেওয়ার মতো বিয়ে তো এটা নয়। রেজিস্ট্রি করেছি, আর বাড়িতে পুরুত ডেকে যজ্ঞটা করিয়ে নিয়েছি।

ছোড়দা তো আমাকে বলেনি! কবে করলে?

দিন কুড়ি হল। তোমাদের কাছে মুখ দেখাতে লজ্জা করছে।

কেন?

আশু হঠাৎ আকুলি-ব্যাকুলি হয়ে বলল, বিশ্বাস করো, নন্দরানীর জায়গা কেউ কখনও নিতে পারবে না। সেই ঘর-দোর সে যেমন গুছিয়েছিল সব ঠিক সে-রকম আছে, কুটোটিও নাড়াইনি। পারুলকেও বলেছি, আমি সত্যিকারের ভালবাসি নন্দরানীকে, সে ভালবাসা আর কাউকে দেওয়া যাবে না। পারুলও মেনে নিয়েছে। তাকে বলেছি, সে যেন এই সংসারে নন্দরানীর ছায়া হয়ে থাকে।

বড় রাগ হল। বললাম, সে কী কথা আশুদা, একজন আর-একজনের ছায়া হয়ে থাকবে কেন? এ-সব তোমার ভারী অন্যায়। তবে বিয়ে করলে কেন?

নেনটুদা, বিকেলে ঘরে ফিরে ভীষণ ভয় করত। স্বপ্ন দেখতাম, একটা গভীর কুয়োর মধ্যে পড়ে যাচ্ছি—পড়েই যাচ্ছি। মাঝে মাঝে রাতে বোবায় ধরত, ঘুম ভেঙে দেখতাম, ঘামে সারা গা ভেজা। বোবায় ধরলে আগে নন্দরানী ঠিক ঠেলে জাগিয়ে দিত। এখন কে দেয়?

আশুর আবোল-তাবোল কথা শুনে আমি হাসছিলাম। তাতে আশু আরও লজ্জা পেতে লাগল।

আশু ব্যগ্র হয়ে বলল, না নেনটুদা, তুমি বুঝতে পারছ না। নন্দরানী আমাকে প্রথম সংসারের স্বাদ দিয়েছিল। বিশ-বাইশ বছর মা-বাপ ছাড়া হয়ে শেষে হস্টেলে আমার জীবন কেটেছে। সংসার কেমন, ভালবাসা কী জিনিস, যত্ন কাকে বলে, জানতামই না। পেটে আলসার নিয়ে বুড়িয়ে যাচ্ছিলাম। নন্দরানীকে বিয়ে করার পর হঠাৎ বন্যার মতো সব পাওয়া পেতে লাগলাম। সে যে কী ছিল আমার—সে যে কী ছিল—পারুলকে সব বলেছি। ওই দেখো, পারুল নিজের হাতে মালা গেঁথে নন্দরানীকে পরিয়ে রেখেছে। রোজ রাখবে।

ওমলেটের প্লেট সামনে রেখে পারুলও দাঁড়িয়ে গেল। অপরাধীর মতো মুখ করে বলতে লাগল, সত্যিই, দিদির কোনও তুলনা হয় না। নতুন সংসার করতে এসে দেখি, ঠিক জায়গায় ঠিক জিনিসটি সাজানো আছে। হাতের কাছে সব পেয়ে গেছি। মশলার কৌটোগুলো ভবভরতি, ট্রাঙ্ক বাক্স কী সুন্দর গোছানো। আমি কিচ্ছু নাড়িনি। দিদি এই সংসারে নেই হয়েও কতখানি যে আছেন!

আশু পারুলের দিকে চেয়ে বলল, পারুল, তোমাকে বলেছি কিনা যে আমার সব ভালবাসা নন্দরানীর প্রতি, তুমি তার ছায়া হয়ে থাকবে। বলেছি কিনা?

পারুল সমস্বরে আমার দিকে চেয়ে বলতে লাগল, আমাদের ওপর আপনারা একটুও রাগ রাখবেন না দাদা, আমরা দিদিকে একটুও অসম্মান করব না। বলুন, আপনারা আমাদের আশীর্বাদ করবেন!

বড় বিরক্তি বোধ করছিলাম। আমার কাছে ওরা কোনও অপরাধই করেনি, তবু দু'জনে চোরের মতো কৃতকর্মের জন্য ক্ষমা চাইছে। আশুর মতো আহাম্মক দেখি না।

একটা শ্বাস ছেড়ে বললাম, আমাদের বাসায় নন্দরানীর কথা বড় একটা কেউ ভাবে না। তার স্মৃতিকে বাঁচিয়ে রাখার চেষ্টাও নেই। তোমাদের বাড়িতে নন্দরানী যদি বেঁচে থাকে তো থাক। ভালই তো।

সঙ্গে সঙ্গে পারুল আবদারের গলায় বলে, তা হলে আমি কিন্তু আপনার ছোট বোন। সেই সম্পর্কই রইল। ঠিক তো?

হাসলাম, আচ্ছা!

আগের মতো এসে দাবা খেলবেন ওঁর সঙ্গে। যত রাত হোক, আমি কিছু মনে করব না।

আমি হাসলাম। একজনের পরিপূরক হয়ে ওঠা আর-একজনের পক্ষে কত শক্ত! নন্দরানী হলে কিছুতেই বেশি রাত পর্যন্ত দাবা খেলার প্রস্তাব মানত না। বকত। দরকার হলে ধমকে বের করে দিত—যা তো ছোড়দা। বাড়ি যা।

এরপর দাবাটা আর জমল না। আশুর গজ নৌকোর নতুন চালটা আমি লক্ষই করলাম না। মাত হয়ে গেলাম। ওরা ফুটপাথ পর্যন্ত আমাকে এগিয়ে দিয়ে গেল।

রাতে একা শুয়ে মৃত নন্দরানীর কথা ভাবতে ভাল লাগছিল! ওর দেওয়া পাঁচশো টাকার আর অল্পই অবশিষ্ট আছে। স্যুটটা হল না। না হোক, তার জন্যে আমার দুঃখ নেই! কিন্তু এই যে আশু বিয়ে করল, এর মানে হচ্ছে নন্দরানীর স্মৃতির ওপর রবার ঘষা শুরু হয়ে গেল। ওকে আর বেশিদিন কেউ মনে রাখবে না।

সকালে উঠে টের পেলাম, সারা রাত ঘুমের মধ্যেও নন্দরানীর কথা ভেবেছি। আশুর বিয়ের কথা কাউকে বললাম না। থাক, মা-বাবার একটা জীবন দু'-একটা সত্য না-জেনেই কেটে যাক।

## ॥ মঞ্জু ॥

আকাশের রং ধুলোটে। রোজ সকালে উঠেই দেখি রোদ, তারপর সারা দিন কেবল রোদ আর রোদ। একটু মেঘও কখনও ছায়া ফেলে না। সারা দিন রাস্তায় হাঁটে ভিখিরিরা। অনেক রাত পর্যন্ত তারা চলাচল করে। গভীর রাতেও তাদের চিৎকার শোনা যায়। ভয় করে।

ভয় করে। আমার আজকাল একটু-আধটু ভয় করে।

বাবা-মার শোওয়ার ঘরে এয়ারকুলার লাগানো হল। আমারটাতে লাগাতে চেয়েছিলেন বাবা। আমি রাজি হলাম না। থাকগে, গরমে একটু কষ্ট করি, কষ্ট তো বড় একটা পায় না আমাকে।

এই যে ভয় আর অস্বস্তি—এটা আমার ভিতরে ঢুকিয়ে দিয়ে গেল অদ্রি। সারা দিন ভিখিরির চিৎকার শুনি, মেঘহীন আকাশে সূর্যের আলোর তীব্রতা দেখি। ভয় পাই। কী দরকার ছিল অদ্রির আমাকে ও-সব কথা বলার? জানি ইঞ্জিনিয়ারমশাই, পুরুষেরা কখনও চায় না তার মেয়েমানুষটি সুখে থাকুক। আমাদের কষ্ট কিংবা কান্না এ-সবই পুরুষের প্রিয়। মঞ্জুকে ভয় দেখিয়ে তুমি সুখ পাও ইঞ্জিনিয়ারমশাই। তাই আমি এখন ভিখিরির চিৎকার মন দিয়ে শুনি, অনুভব করি খরার দহন। ইঞ্জিনিয়ারমশাই, তোমার মেয়েমানুষটির আর সুখ নেই।

অদ্রিকে এ-সপ্তাহে দুটো চিঠিই দিয়েছি। পরিপূর্ণ ভালবাসার চিঠি। আজ শনিবার, আজ আমার একটা চিঠি তার পাওয়ার কথা। যদি চিঠি পেয়ে অদ্রি আজ আসে? এলে বড় ভাল হয়। অদ্রিকে আমার দেখতে ইচ্ছে করছে। অদ্রির আসা উচিত। আমার জন্য না হলেও রাণুর জন্য। রাণুর বরের এখনও কোনও খোঁজ নেই। রাণু কয়েকদিন এসে থেকে গেল বাপের বাড়িতে। রোজ যেতাম। সারা দিনই কাঁদত রাণু। বলত, আমার জন্য ও চলে গেছে।

আমি বোঝাতাম, তা কেন? স্বামী-স্ত্রীর মধ্যে কত রাগ অভিমান হয়। তা ছাড়া গিয়ে তো ভালই হয়েছে, নইলে পুলিশ ঠিক ধরে নিয়ে যেত।

রাণু কেবল মাথা নাড়ত, না রে। পুলিশকে বুঝিয়ে আমি ঠিক ছাড়িয়ে আনতাম তাকে। নেনটুকে তো ছেড়ে দিল। জানিস, নেনটুকে খুব মেরেছে ওরা। ওকে ধরলেও হয়তো মারত।

এ-রকম উলটোপালটা কথা বলত রাণু। বেশিদিন বাপের বাড়িতে থাকতে পারল না। বলল, ও যদি এর মধ্যে আসে! আমাকে না দেখে খুব রেগে যাবে।

বরকে সত্যিই ভালবাসে রাণু। আমি বাপু অত ভালবাসতে পারব কি না কে জানে। ইচ্ছে হয় খুব ভালবাসতে। কিন্তু মাঝে মাঝে আবার কেমন যেন মন ঝিমিয়ে পড়ে।

দুপুর গড়িয়ে গেল। মনে মনে আমি অদ্রির জন্য অপেক্ষা করছি। কিন্তু অপেক্ষা করতে আর একদম ভাল লাগে না। অস্থির লাগে, চঞ্চল লাগে, ছটফট করি। যা চাই তা এক্ষুনি না পেলে এ-রকম হয়। দাঁত দিয়ে আঁচল ছিঁড়ে ফেলি। নখ কামড়াই। পাগল-পাগল লাগে।

পাঁচটা বেজে গেল, তবু এখনও ঠিক দুপুরের মতো খর রোদ। অদ্রি এল না। আসবে না বোধহয়। ঘরে থাকতে আমার আর ইচ্ছে করছে না। এক্ষুনি রঙের মধ্যে আমাকে ডুব দিতে হবে। রং—রং ছাড়া এখন আর কিছুই আমাকে ভোলাতে পারবে না।

পোশাক পালটে আমি বেরিয়ে পড়লাম। যাই, গড়িয়াহাটার সেই চেনা শাড়ির দোকানটা থেকে ঘুরে আসি। শাড়ির স্তূপের মধ্যে ডুব দিয়ে এলে আবার সব ঠিক হয়ে যাবে।

বুকে ধরা শাড়ির প্যাকেট, চোখে রোদ-চশমা, দোকানের বাইরে পা দিতেই একটি ছেলে পথ আটকাল। তার হাতে সাদা একটা কৌটো, বুকে কোনও ক্লাবের ব্যাজ। খটাখট কৌটোটা নেড়ে বলল, কিছু সাহায্য করুন।

কীসের সাহায্য?

খরাক্লিষ্টদের জন্য চাঁদা তুলছি।

চাঁদার টাকা কোথায় যাবে কে জানে! ব্যাগ থেকে একটা সিকি তুলে বিরক্তভাবে দিয়ে দিই। কিছুদূর যেতে-না-যেতেই আবার ওই রকম ছেলেরা মুখের সামনে কৌটো নাড়ে। বলতে থাকে, খরাক্লিষ্ট—

সাহায্য করুন, কিছু সাহায্য করুন।

'খরাক্লিষ্ট' শব্দটা বড্ড বইঘেঁষা। শক্ত শব্দ। আমার মাথার মধ্যে গিয়ে শব্দটা খটাখট ধাক্কা খেতে লাগল। ভারী বিরক্তিকর কথাটা।

বাড়ি এসে দেখি সেখানেও 'খরাক্লিষ্ট' শব্দটা আমার জন্য ওঁত পেতে বসে আছে। মায়ের ঘরে দক্ষিণ কলকাতা মহিলা সমিতির মিটিং বসেছে। মা সমিতির সম্পাদিকাদের একজন। তাঁর ঘরে প্রায়ই মিটিং বসে।

কিছু কিছু লোক থাকে তারা উভয়লিঙ্গ। হাবুলদা বোধহয় তাদেরই একজন। নইলে মহিলা সমিতির সঙ্গে তাঁর সম্পর্ক কীসের? অথচ দেখেছি মহিলা সমিতির প্রতি মিটিং-এ তিনি উপস্থিত আছেন।

আমি ঘরে ঢুকতেই তিনি বললেন, মঞ্জু, তুমি তো গান জানো?

জানি। তাতে কী?

কাল আমরা দল নিয়ে সাহায্যের জন্য রাস্তায় বেরোচ্ছি।

কীসের সাহায্য?

খরাক্লিষ্টদের।

খট করে শব্দটা গুলির মতো কান দিয়ে মাথার মধ্যে খটাখট নড়তে লাগল।

আভা মাসি মুখ ফিরিয়ে বললেন, কাল আমাদের প্রসেশন বেরোচ্ছে। গানের দল নিয়ে।

রাস্তায় গান গাইতে আমি পারব না।

হাবুলদা ব্যস্ত হয়ে বললেন, হাঁটতে হবে না। গানের দল থাকবে লরির ওপর। মাইক্রোফোন থাকবে—কষ্ট হবে না। তা ছাড়া গান তো হবে কোরাসে, গলা না ছাড়লেই হবে।

মা বলল, আমার শরীরটা ভাল নেই, অথচ এরা খুব ধরেছে। আমি বলছিলাম আমার বদলে বরং তুই যা মঞ্জু। এই রোদ আমার সহ্য হবে না, প্রেসার বেড়ে যাবে।

মহিলা সমিতির ফাংশনে আমি অনেকবার গান গেয়েছি, নৃত্যনাট্যে পার্ট করেছি, গতবারেও চণ্ডালিকা সেজেছিলাম। স্টেজ-ফ্রাইট আমার নেই। কিন্তু এখন আর আমার ধরাবাঁধা নাচ-গান ভাল লাগে না। আমার আছে গোপন এক পাগল নাচ। আমার আছে কথাহীন খ্যাপা গান। অচেনা এক অলীক পুরুষের জন্য!

হাবুলদা আমাকে সান্ত্বনা দিয়ে বললেন, প্রসেশন বেশ বড় হচ্ছে। অনেকগুলো সংস্থা একসঙ্গে মিলেমিশে করছি। ফিল্ম আর্টিস্টস গিল্ড আছে, সবুজ সংঘ আছে, মিলন সমিতি আছে। কয়েকজন ফিল্মস্টারও থাকছেন প্রসেশনে। নামকরা গায়ক-গায়িকারা থাকবেন।

আমি মুখ গোঁজ করে বললাম, ও-সব ব্যাপার আমার ভাল লাগে না।

খুব অ্যামেজিং এফেক্ট হবে, দেখো। তা ছাড়া খরাক্লিষ্টদের কথা একবার ভাবো মঞ্জু। গাঁ গ্রাম ছেড়ে সব চলে আসছে। আমাদের প্রত্যেকেরই কিছু করার আছে—

কথাগুলো আমি শুনছিলাম না। কিন্তু নিশুতি রাতে শোনা ভিখিরির চিৎকার আমার কানে আসছিল। কল্পনার চোখে আমি গ্র্যান্ড ট্রাঙ্ক রোড ধরে খর রোদে খালি-পায়ে হেঁটে যাওয়া হাজার হাজার মানুষের মুখ দেখতে পাচ্ছিলাম। অদ্রি আমার ভিতরের সব সুখ নষ্ট করে এই ছবি স্থাপন করে গেছে।

হাবুলদা বললেন, কাল সকালে আমি তোমাকে তুলে নিয়ে যাব। কষ্ট হবে না। যেয়ো কিন্তু—

আভা মাসি বললেন, যাবে, যাবে। মঞ্জু আবার কবে এক কথায় রাজি হয়! ওকে সব সময়ে সাধাসাধি করতে লাগে আমাদের। তাই না মঞ্জু?

হাসলাম।

যাস কিন্তু।

অদ্রি এল না। হয়তো কালও আসবে না। মন ছটফট করে। তার চেয়ে কিছু একটা করা ভাল। মেতে থাকা যাবে।

শ্বাস ফেলে বললাম, যাব।

আভা মাসি ঠাট্টা করে বললেন, আজ কিংবা কাল আবার অদ্রি আসবে না তো! দেখিস বাপু, শেষে

শাপ-শাপান্ত করবি।

হাবুলদা তাড়াতাড়ি বললেন, অদ্রিবাবু এলে তাঁকেও নিয়ে নেব প্রসেশনে। তা হলেই তো হল!

লজ্জা পেয়ে পালিয়ে আসি। অদ্রির কথা সবাই জানে। বিয়ে ঠিক হয়ে আছে—কাজেই ঠাট্টা করতে কারও আটকায় না।

অদ্রি এল না।

পরদিন রবিবার সকালে আমাদের মিছিল বেরোল। সে এক অদ্ভুত ব্যাপার। ফিল্মস্টারদের গন্ধে বিস্তর রবাহুত লোক জুটেছে। প্রথমে কথা ছিল ফিল্মস্টাররা হাঁটবেন। কিন্তু ভিড় দেখে সে-সিদ্ধান্ত বদলাতে হল। লরির মাথার ওপর গদি পেতে তাঁরা বসলেন। তাঁদের দু'জনের মাথায় শোলার টুপি, একজনের মাথায় ঘোমটা, চোখ সান-গ্লাসে ঢাকা। লরির পিছনে শতরঞ্চি পেতে গায়ক-গায়িকারা বসে, পিছনে মাইক্রোফোন। লরিতে আমাদের আশেপাশে অগায়ক-অগায়িকারা বিস্তর উঠে বসে আছে। সামনে লাল শালুতে মিছিলের উদ্দেশ্য লেখা। পিছনে বেশ কয়েক হাজার মানুষ। ভলান্টিয়ারদের হাতে চাঁদার কৌটো, বুকে ব্যাজ, আবার কাপড় পেতে ধরেও যাবে কিছু লোক।

'দারুণ অগ্নিবাণে...' গানের সঙ্গে সঙ্গে মিছিল চলতে শুরু করল। আমি ঘামতে লাগলাম। এত লোক একসঙ্গে দেখে কেমন ভয়-ভয় করছিল। প্রাণপণে চোখ বুজে কোরাসে গলা মিলিয়ে দিলাম।

রাস্তার দু'ধারে লোক দাঁড়িয়ে যেতে লাগল। দূর থেকে দেখতে পাচ্ছিলাম, রাস্তার দু'ধারে আগে থেকে কাতার দিয়ে মানুষ দাঁড়িয়ে। এই মিছিলের খবর আজ খবরের কাগজে বেরিয়েছে। তাই এত ভিড়। মিছিল যত এগোয় ততই রাস্তার দু'পাশে চাপ-ভিড় বাড়তে থাকে। এত লোকের মধ্যে নিজেকে খুঁজে পাওয়া যায় না। হারিয়ে যাওয়া বলে মনে হয়। কানের কাছে মাইক্রোফোনের চোঙা। আমাদের গলার স্বরেই কানে তালা ধরিয়ে দিচ্ছে। কেমন হঠাৎ দিশেহারা, বিশৃঙ্খল, অদ্ভুত লাগছে সবকিছু। খোলা রাস্তায় আমি কোনও দিন গান গাইনি।

চার দিকে লোকজন। তার ভিতর থেকে মাঝে মাঝে ফিল্মস্টারদের নাম ধরে কেউ কেউ ডাকছে। আনন্দে চিৎকার করছে। লরির ওপর থেকে স্টাররা হাত নাড়ছেন মাঝে মাঝে। দেখতে পাচ্ছি, গলদঘর্ম ভলান্টিয়াররা তাদের ভরা কৌটো লরিতে ফেলে দিচ্ছে, হাত বাড়িয়ে হাবুলদার কাছ থেকে খালি কৌটো নিয়ে আবার ঝাঁপিয়ে পড়ছে ভিড়ে। পয়সার ভারে ঝুলে প্রায় রাস্তা ছুঁয়েছে চারজনের হাতে-ধরা কাপড। রাসবিহারী ধরে ধীরে ধীরে মিছিল এগোতে থাকে পশ্চিম দিকে।

গান গাইতে গাইতে হঠাৎ আমার চোখে জল আসছিল। আবেগে, উত্তেজনায়। এত লোকের ভিড়, বিশাল মিছিলে মানুষের পদযাত্রা, গানের সুর, মানুষের ব্যগ্র হয়ে পয়সা দেওয়া—এ-সবের মধ্যে কী একটা মহত্ত্ব রয়েছে, ঠিক বোঝানো যায় না। আমি যেন এই প্রথম রাস্তায় নেমেছি, এই প্রথম আমি এক হয়ে গেছি সর্বসাধারণের সঙ্গে, আর পাঁচজনের সঙ্গে কোরাসে গাইতে গাইতে এই প্রথম আমি দুঃখী মানুষেব জন্য একটা কিছু করছি।

আমি গলা ঢেকে গাইতে লাগলাম। আমার গাল বেয়ে চোখের জল নামল।

মিছিলটা আটকাল দেশপ্রিয় পার্কের কাছে। প্রথমটায় বুঝতে পারলাম না কেন। রাস্তার মাঝখানে অল্পবয়সি ছেলে-ছোকরা আর ফোটোগ্রাফাররা লরির আগে আগে হাঁটছে অনেকক্ষণ। তাই মাঝে মাঝে লরি আটকাচ্ছিল, থেমে থেমে চলছিল। কিন্তু এবার একদম দাঁড়িয়ে গেল। আমরা ঘুরে-ফিরে "বাংলাদেশের হৃদয় হতে..." গেয়ে যাচ্ছিলাম। গানের তীব্র শব্দ ভেদ করে চিৎকার ভেসে আসছিল। অবশেষে আমাদের গান থামাতে হল। মিছিল আটকে গেছে। কে যেন মিছিল যেতে দিচ্ছে না।

লরির সামনে ছুটে যাচ্ছে লোকজন, ভলান্টিয়াররা চিৎকার করছে। কিছু বোঝা যাচ্ছে না।

আমি তখনও আমার চোখের জল মুছিনি। উঠে লরির ধার থেকে গলা বাড়িয়ে দেখি, রাস্তার মাঝখানে লরির সামনে পথ আটকে দাঁড়িয়ে আছে কয়েকটা ছেলে। পা ফাঁক করে দু' হাত দু' দিকে ছড়িয়ে তারা পথ আটকে আছে। মাঝখানের ছেলেটার ভঙ্গি অন্য রকম! সে চিৎকার করে কিছু বলছে। শোনা যাচ্ছে না। লম্বা, রোগা, কালো ছেলেটা, কিন্তু তার দুই চোখ ধক ধক করে জ্বলছে। সে কী বলছে

তা শোনার জন্য অনেক দূর গলা বাড়িয়ে দিয়েছিলাম, পিছন থেকে হাবুলদা আমার হাত টেনে বললেন, মঞ্জু, পড়ে যাবে, দেখো। আমি সেদিকে খেয়াল করলাম না। হাত ছাড়িয়ে নিলাম। ছেলেটাকে আমি দেখেছি। কোথায় যে দেখেছি, কবে যে!

ছেলেটা এক পা এক পা করে এগিয়ে এল। ভলান্টিয়াররা তার পথ আটকাচ্ছে। ছেলেটা তার আগুনে চোখে লরির মাথার দিকে তাকিয়ে চিৎকার করে বলল, এটাও কি অভিনয়?

চারদিকে লোকের চিৎকারে কিছু শোনা যাচ্ছিল না। আমি উগ্র আগ্রহে ছেলেটার দিকে মুখ করে শোনার চেষ্টা করছিলাম। ছাড়া ছাড়া ভাবে শুনতে পেলাম, এটা তো তামাশা। ...রাস্তায় নেমেছেন যখন, রাস্তাতেই নামুন... মানুষের দুর্দশা বাংলাদেশ ঘুরে দেখে আসুন, নইলে বাড়ি ফিরে যান... এটাই কি স্থায়ী ব্যবস্থা যে যত বার বন্যা বা খরা হবে তত বার আপনারা রংমিছিল নিয়ে বেরোবেন... এটাই বাংলাদেশের মানুষের সমস্যার স্থায়ী সমাধান? ডোল আর দয়া? ...ঘেন্না করে না? ...ফিরে যান, নতুন কিছু ভেবে বার করুন... তামাশা করবেন না... বাংলাদেশের মানুষ কেন আপনাদের দয়ার জন্য বসে থাকবে? কালকের খবরের কাগজে আপনারাই বা কোন ঘেন্নায় নিজেদের ছবি দেখবেন, আর দয়ার কথা পড়বেন? ...মানুষকে ভালবাসা এত সহজ নয়...

কথাগুলো সে বলছিল তীব্রতার সঙ্গে, রাগে আক্রোশে তার মুখটা তামাটে। রোদ জ্বলছে তার চোখে। গায়ে হাওয়াই শার্ট, পরনে ভাঁজহীন রংহীন প্যান্ট, পায়ে চপ্পল। এই তুচ্ছ পোশাকের সামান্য ছেলেটা একা মিছিল আটকে দাঁড়িয়ে আছে, পিছনে তার কয়েকজন মাত্র সঙ্গী। এত বড় মিছিলের সামনে এটা কোনও প্রতিরোধই নয়। প্রকাণ্ড লরিটা অনায়াসে ওদের গুঁড়িয়ে দিয়ে যেতে পারে। হাজারটা মানুষ ছিঁড়ে ফেলতে পারে ওদের। ভয়ে আমার বুক কাঁপছিল। যদি সত্যিই মানুষজন ও-রকম কিছু করে? ছেলেটা কেন ভয় পাচ্ছে না? কেন সরে যাচ্ছে না? আমি যে ওকে দেখেছি। সেই সামান্য চেনাটুকু মায়া হয়ে আমার বুকের ভিতরে ঢেউ তুলছে।

কয়েকজন সম্ভ্রান্ত চেহারার লোক এগিয়ে ছেলেটার সঙ্গে নিচুস্বরে কথা বলছেন। ছেলেটা মাথা নাড়ল। পথ ছাড়বে না। একজন ওর হাত ধরতেই ছটকে হাত ছাড়িয়ে নিল। কোনও কথাই ও মানল না। মিছিল ও আটকাবেই। ওর ধারণা, বাংলাদেশের দুঃখী মানুষদের নিয়ে এ এক রংতামাশা।

আশ্চর্য এই, আমার আবেগ হঠাৎ কোথায় উবে গেল। একটু আগে মহত্ত্বের ভাব চারপাশে অনুভব করে আমি কাঁদছিলাম। এখন হঠাৎ কেঁদেছি বলে আমার লজ্জা করতে লাগল। ঠিক। মানুষকে ভালবাসা অত সহজ নয় বোধহয়। হঠাৎ আমার ভয়ংকর ক্লান্ত লাগছিল। গান গাওয়ার কষ্ট, রোদ, ঘাম এতক্ষণ এ-সব টেরও পাচ্ছিলাম না। অসম্ভব আবেগ। হঠাৎ গলার দু'ধারে ব্যথা করছিল, অসহ্য লাগছিল রোদ আর ভিড়। খুব তেষ্টা পেয়েছে আমার। দিশেহারার মতো আমি চারদিকে চেয়ে দেখছিলাম। এই মিছিল থেকে পালাবার কি কোনও পথ নেই?

কে যেন চিৎকার করে আমার কানের কাছে বলল, পুলিশ আসছে। পুলিশ—

সেই মুহূর্তেই ভিড়ের ভিতর থেকে দুটো গুণ্ডা চেহারার লোক বেরিয়ে এল। এতক্ষণ ওদের আমি দেখেছি লরির পিছনের পাল্লায় বসে চুপচাপ সিগারেট খাচ্ছে। মাঝে মাঝে হাবুলদার সঙ্গে চোখের ইশারায় কী কথা বলে হাসছিল। নিঃশব্দে কখন লরি থেকে নেমে গেছে। তাদের একজন এগিয়ে গিয়ে ছেলেটার কাঁধে হাত রেখে কিছু বলল। ছেলেটা স্থিরদৃষ্টিতে তার দিকে আগুনে চোখ তুলে তাকাল। উত্তর দিল। শোনা গেল না। তারপরই দু' জন দু' দিক থেকে হঠাৎ ছেলেটার দুই হাত ধরল। রোগা ছেলেটা, গুণ্ডাদের হাতে এবার মার খাবে। আমার সমস্ত অস্তিত্ব দুই চোখে এনে আমি দৃশ্যটা দেখছিলাম! ছেলেটা কিন্তু সামান্য হাসল। লোক দু'টোর দিকে তাকালও না। কেবল শরীরটায় একটু মোচড় দিয়ে হাত দু'টো অনায়াসে ছাড়িয়ে নিল। তারপর আঙুল তুলে, ছেলেটা শাসাল। আমি শুনতে পেলাম, সে বলছে, তোমাদের দিন শেষ হয়ে আসছে।

শুনে লোক দু'টো থমকে গেল। পরমুহূর্তেই লাফিয়ে পড়ল ছেলেটার ওপর। তারপর শুধু হাত, আর পা, আর মানুষের শরীর জড়িয়ে গিয়ে কী একটা হতে লাগল, আমি তার কিছু বুঝলাম না। ভিড় ঢেকে দিল সবকিছু।

গোলমালের মধ্যেও হাবুলদা আমাকে চোখে চোখে রেখেছেন। তিনি এসে আমার হাত ধরলেন

আবার, মঞ্জু, ভয়ের কিছু নেই।

আমি তাঁর মুখের দিকে তাকিয়ে কিছু না ভেবেই হঠাৎ বললাম, ওই লোক দু'টোকে আপনি পাঠিয়েছেন হাবুলদা?

তিনি সবিস্ময়ে বললেন, কোন লোক দু'টো?

ওই যে যারা ছেলেটাকে মারছে?

না তো। মারবে কেন, সরিয়ে দিচ্ছে, ছেলেটা পাগল।

আমি বললাম, আমার শরীর খুব খারাপ লাগছে। আমি চলে যাব।

সে কী! মিছিল তো সবে শুরু হয়েছে। নার্ভাস হয়ো না। এ-সব কিছু নয়। কত রকমের ছেলে-ছোকরা বদমাশ আছে কলকাতায়। এক্ষুনি সব ঠিক হয়ে যাবে।

না। আমি পারছি না। আর একটুক্ষণ থাকলেই আমি অজ্ঞান হয়ে যাব। আমাকে নামিয়ে দিন।

সিরিয়াসলি বলছ?

সিরিয়াসলি।

আমি থাকতে তোমার কিন্তু ভয় নেই।

না, আমি ভয় পাচ্ছি না। আমার পক্ষে আর যাওয়া সম্ভব না। আমি বাড়ি যেতে চাই।

হাবুলদা দাঁতে ঠোঁট কামড়ে কী একটু ভেবে বললেন, তুমি যখন চাইছ না—

প্লিজ, আমাকে নামিয়ে দিন।

ঠিক আছে। দাঁড়াও।

ভিড় আর গোলমালে কেউ আমাদের লক্ষ করছিল না। আমি হাবুলদার হাত ধরে খানিকটা ঝুলে, হেঁচড়ে লরি থেকে ঝুপ করে নামলাম। ভিড় ঠেলে বেরিয়ে এলাম বাইরে। পিছন পিছন এসে হাবুলদা বললেন, তুমি একা যেতে পারবে?

পারব।

মিছিলটার সঙ্গে আমাকে থাকতেই হবে, নইলে তোমাকে ঠিক পৌঁছে দিতাম মঞ্জু।

হাবুলদা ফিরে গেলেন। আমি উদভ্রান্তের মতো লোকজন ছাড়িয়ে ফাঁকার দিকে হাঁটতে লাগলাম। পিছনে তখন খুব চিৎকার, গোলমাল শোনা যাচ্ছে। মিছিলটা বোধহয় শেষ পর্যন্ত ভেঙেই যাবে।

আমি আর ফিরে তাকালাম না। হাঁটতে লাগলাম, দিশেহারা উদভ্রান্তের মতো। আমি যেন একটা সঙের দলে ছিলাম এতক্ষণ। আমার বিশ্রী লাগছিল।

ভিড় ছেড়ে ফাঁকায় পড়লাম। রাস্তাঘাট এখন স্বাভাবিক। উত্তেজনা নেই, আবেগ নেই, শান্ত মানুষেরা হাঁটছে। খুব ভাল লাগছিল আমার। যেন খুব জ্বর উঠেছিল, নেমে গেছে। শরীরটা দুর্বল, ঘাম দিচ্ছে, বুক জুড়ে তেষ্টা।

সামনেই একটা টিউবওয়েল। একটা পশ্চিমা লোক হাতল লাগানো টিনে জল ভরছে। কোনও দ্বিধা না-করে তার সামনে গিয়ে বললাম, ভাই, একটু জল খাব।

জি।

সে সসম্ভ্রমে তার টিন সরিয়ে পাম্প দিতে লাগল। আমার দু' আঁজলা ভরে অনেক জল খেলাম। লোকটা, গরিব পশ্চিমা লোকটা স্নিগ্ধ চোখে আমাকে দেখল। এই হচ্ছে দয়া, ভালবাসা। কাছাকাছি মুখোমুখি দাঁড়িয়ে এক মানুষ অন্যজনের আঁজলা ভরে দেয় তেষ্টার জল। এর তুলনায় ওই মিছিল কী ভীষণ কৃত্রিম। মিছিলের শেষে ক্লান্ত হয়ে যে যার বাড়ি ফিরে আবার নিজস্ব জীবন যাপন করে যাবে। বাংলাদেশের মানুষ আবার পথে বেরোবে ভিটে ছেড়ে, মাইলের পর মাইল হাঁটবে শহরের দিকে ভিক্ষের আশায়। ছেলেটা ঠিকই বলেছিল।

রাস্তাটা চেনা লাগছে। এ-রাস্তাতেই রাণুর বাড়ি না! ওই তো পুরনো দোতলা বাড়িটা, রেলিং থেকে গোলাপি শাড়ি ঝুলছে। কেমন আছে রাণু কে জানে! ওর বর ফিরল কি! যাই এক কাপ চা চাই রাণুর কাছে, তারপর মনপ্রাণ দিয়ে ওর কান্না শুনব, ওর বরের ভালবাসার কথা শুনব। সেই ভাল। কারও দুঃখের কথা শুনতে বড় ইচ্ছে করছে আমার।

খুব খুশি হল রাণু, তার অবস্থায় যতখানি খুশি হওয়া যায়। কাল রাতের চোখের জলের চিহ্ন এখনও চোখের কোল ভরে আছে।

বলল, ওমা! আয় মঞ্জু, ভিতরে আয়। বুকে আয় মঞ্জু—

বলে জড়িয়ে ধরল। বলল, কী চেহারা রে তোর! রোদে বেরিয়েছিলি বুঝি?

রাণু, এক কাপ চা খাওয়াবি?

ওমা! খাওয়াব না! আর কী খাবি বল।

কিছু না।

মুখপুড়ি, তোর বুঝি খিদে পায়নি?

রাণু চা করে আনল, তেল দিয়ে মেখে আনল একবাটি মুড়ি। খুব তৃপ্তির সঙ্গে খেলাম। কতকাল মুড়ি খাই না।

বারান্দার দিকে জানালা দিয়ে সেই দড়িতে ঝোলানো ভারী বালির বস্তাটা দেখা যাচ্ছিল। অদ্ভুত বস্তাটা।

রাণু, ওটা কী রে?

রাণু হাসল, নেনটুর কাণ্ড। মন মেজাজ খারাপ থাকলে ওই ভারী বস্তাটা নিয়ে কী হুটোপাটি করে! এক-একদিন বস্তাটা দুলিয়ে সামনে দাঁড়ায়, ওই ভারী বস্তা এসে শরীরে লাগে, পড়ে যায়, মুখ-চোখ ফেটে রক্ত পড়ে।

কেন?

পাগলামি। ওদের তিন ভাইয়ের মধ্যে দু'টোই পাগল। বড়টা আর ছোটটা। সেই জন্য দু'টোতে খুব ভাব। বড়দার চাকরি গেল বলে ছোটজন তার পোস্ট অফিসে জমানো টাকা তুলে এনে বড়দার হাতে দিল।

রাণু অন্যমনস্ক হয়ে গভীর শ্বাস ছাড়ল একটা, সেই টাকা থেকেই যত অশান্তি।

তোর ছোট দেওরকে আমি কখনও দেখিনি।

না। ও আমাদের বাড়ি যায় না।

কেন?

কী জানি। লজ্জা পায় বোধহয়। কিন্তু খুব যে লাজুক তাও নয়। দশজনের সামনে রুখে দাঁড়াতে পারে। সেদিন বাবার ঠাকুরঘর থেকে পুলিশকে ধাক্কা দিয়ে বের করে দিল, আর তার জন্য খেটে এল জেল। মামলাও চলছে। নেনটু ওই রকমই। আগে বক্সিং করত। বাবা বকে বকে ছাড়িয়েছে। কিন্তু এখনও বক্সিংয়ের সেই রোখটা রয়ে গেছে ওর ভিতরে। ওদের দু'জনকে নিয়ে বড় জ্বালা এ-সংসারে।

অনেকক্ষণ বসলাম রাণুর ঘরে। কথায় কথায় ক্লান্তি কেটে গেল। ভর দুপুরে উঠলাম।

সিঁড়ি দিয়ে নামছি, সঙ্গে রাণু। এ-সময়ে নীচে থেকে সিঁড়ি বেয়ে একজন উঠে আসছে। তাকে দেখে আমার ভিতরটা চমকে উঠল। রোগা, লম্বা, কালো সেই ছেলেটা।

নেনটু। রাণু আমাকে বলল, তারপর তার দিকে চেয়ে বলল, নেনটু, এই আমার বন্ধু মঞ্জু।

সে ভ্রূক্ষেপও করল না। গভীর চিন্তান্বিত তার লম্বাটে মুখ। একবার মুখ তুলে বলল, ও।

তারপর আমাদের পাশ দিয়ে ধীরে ধীরে ওপরে উঠে গেল।

রোদ-চশমাটা পরে নিয়ে বাইরের খরার পৃথিবীর দিকে চেয়ে বললাম, চলি।

আসিস। যখন খুশি আসিস। বড় ভাল লাগে রে।

আসব।

মনোতোষ বোধহয় বাজিটা হেরেই গেল। আজ তার বাজির সাত দিন। বড়দা আসেনি। বাজিটা জিতে যাচ্ছি বলে কিন্তু আমি একটুও খুশি নই। বড়দা এলে আমি দৌড়ে গিয়ে মনোতোষের বাজির পাঁচটা টাকা দিয়ে আসি।

পরশুদিন আর-এক বার বাড়ি সার্চ হয়ে গেল। ঠিক সার্চ নয়, খোঁজখবর। থানা থেকে কয়েকজন লোক এসে ঘরে ঢুকে জিজ্ঞাসাবাদ করে গেছে। তখন বেশ রাত। অফিসার আর কয়েকজন কনস্টেবল এসে কড়া নেড়ে ঘরে ঢোকে। বড়দার ঘরে তারা এক বার মাত্র উঁকি মারে। তারপর বাসার সব লোককে ছেড়ে আমাকে জিজ্ঞাসাবাদ শুরু করে। কেন জানি না, আমার ওপরই তাদের রোখটা বেশি।

অফিসার হাসিমুখে বললেন, খবর আপনারা ঠিকই জানেন। বলছেন না।

আমি ধীর গলায় বললাম, সত্যিই জানি না।

উনি উলটে তখন জিজ্ঞেস করলেন, জানলে কী করতেন? বলতেন? চুপ করে থাকি।

উনি হাসেন, বলেন, হাজত জায়গাটা খারাপ হলেও নিরাপদ। সেখানে প্রাণের ভয় কম। হাজতের বাইরে বাংলাদেশটা কিন্তু নিরাপদ নয়। আপনার দাদা আমাদের হাতে ধরা না পড়লেও অন্য কারও হাতে ধরা পড়তে পারেন।

উদ্বেগে আর দুশ্চিন্তায় আমার ভিতরটা কেমন হয়ে গেছে। বড়দার এই পরিণতির কথা আমিও ভাবি। ভিতরটা কাঁপে, দুর্বল লাগে।

অফিসার বললেন, তাই বলছিলাম, জানা থাকলে বলে দিন। ওঁর প্রাণের ভয়টা অন্তত আমাদের কাছে নেই।

ঠিক এই সময় বাবা আমার পিছন থেকে বললেন, প্রাণের ভয় আবার কী? প্রাণে কি ও বেঁচে আছে নাকি! মেরে ফেলেছে নিশ্চয় এতদিনে—

অফিসার কৌতূহলে বাবাকে দেখলেন, বললেন, তার মানে? কে মেরে ফেলেছে?

বাবা হঠাৎ কথাটা বলে পরমুহূর্তেই ঘাবড়ে গেছেন। আমতা আমতা করে বললেন, যে-কেউ মেরে ফেলেছে। এখন তো সবাই খুনে।

অফিসার শ্বাস ফেলে উঠে বললেন, কারেক্ট কোনও ইনফর্মেশন থাকলে আমাদের জানাবেন।

আমি মাথা নাড়লাম।

উনি চলে যেতে যেতে ফিরে এক বার আমাকে দেখলেন। বললেন, আপনার কোনও রাজনৈতিক দলের সঙ্গে কিছু নেই তো!

না।

উনি ভ্রূ কুঁচকে একটু তাকিয়ে থেকে বললেন, কয়েকদিন আগে এ-পাড়ার কয়েকটা ছেলে একটা মিছিলের ওপর হামলা করে। মিছিলটা ছিল খরাক্লিষ্টদের জন্য সাহায্যের মিছিল। বড় বড় লোকেরা তাতে ছিলেন। তাঁরা ডায়েরিও করে রেখেছেন, কিন্তু ছেলেগুলোকে আমরা কিছুতেই আইডেন্টিফাই করতে পারছি না। তারা কারা জানেন?

আমি মাথা নাড়লাম।

উনি হাসলেন, ওঁদের দেওয়া একটা ছেলের বর্ণনার সঙ্গে কিন্তু আপনার বেশ মিল। সেই ছেলেটা তিন-চারটে ছেলেকে ঘুঁষি মেরে ফেলে দেয়, তারপর ঘুঁষি চালাতে চালাতে ভিড় কেটে বেরিয়ে যায়। অতগুলো লোক তাকে ধরতে পারেনি।

আমি চুপ করে থাকি।

উনি ঠান্ডা গলায় বললেন, যত দূর জানি আপনি বক্সার ছিলেন। না?

আমি একটা শ্বাস ফেলি।

উনি সেটা লক্ষ করলেন। বললেন, সোমসুন্দরবাবু, মিছিলটা কিন্তু কোনও পলিটিক্যাল মিছিল ছিল না। মিছিলটার উদ্দেশ্যও ভালই ছিল। তবু কেন তার ওপর কয়েকটা ছেলে হামলা করেছিল? আপনি

একটু ভেবে দেখবেন, ছেলেগুলো কাজটা ঠিক করছিল কি না। একটা নন-পলিটিক্যাল মিছিলের ওপর এই অ্যাগ্রেশনের কোনও মানে হয় না।

এই সব প্রশ্নের কোনও উত্তর হয় না। সুন্দর অদ্রিকে দেখে দাদার বিয়ের আসরে আমার যেমন অযৌক্তিক রাগ রাগ হয়েছিল, এও তেমনি একটা ব্যাপার। মিছিলটায় অনেক সুন্দর ছেলেমেয়েরা ছিল, চিত্রতারকারা ছিলেন, গায়ক-গায়িকারা ছিলেন। মিছিলের ওই অভিজাত সৌন্দর্যটা আমার সহ্য হয়নি। পরিণতি কী হবে না-ভেবেই আমি আমার রাস্তার বন্ধুদের ডাক দিয়ে ছুটে গিয়ে মিছিল আটকাই। আমার বন্ধুরা ব্যাপারটার মাথামুন্ডু বুঝতে পারেনি। তারা আমাকে ফিরিয়ে আনতে গিয়ে হুজ্জতে খানিকটা জড়িয়ে পড়ে। তারপর গোলমাল দেখে পালায়। তিন-চারজনের সঙ্গে নয়, মাত্র দু' জনের সঙ্গে আমার হাতাহাতি হয়েছিল। তারা দিলীপ আর বাবু। এই এলাকার সবাই ওদের চেনে। নামকরা গুণ্ডা। দিলীপের সঙ্গে এক সময়ে গড়িয়াহাটায় আমি বিস্তর আড্ডা দিয়েছি। পুলিশের কাছে দিলীপ আমার নাম অনায়াসে বলতে পারত। বলেনি দেখে অবাক লাগছিল। বস্তুত ওই ঘটনার পর প্রতিমুহূর্তেই আমি পুলিশের জন্য অপেক্ষা করেছি।

অফিসার আমার মুখের দিকে নিষ্পলক তাকিয়ে ছিলেন। আমি চোখ নামিয়ে নিলাম।

চলে যাওয়ার আগে উনি বললেন, আপনি একটু বেশিমাত্রায় অ্যাগ্রেসিভ।

পুলিশ চলে গেলে বাবা আমার মুখের দিকে একটু চেয়ে রইলেন। তারপর খুব হতাশ গলায় বললেন, মিছিলের ওপর হামলা করেছিস নাকি?

আমি হাসলাম, ও কিছু না।

বাবা বললেন, তোদের গায়ে কীসের জ্বালা কে জানে! তোরা দু'টো ভাই আমাদের শান্তি দিবি না নাকি?

আমি অপরাধী মুখ করে চুপ করে থাকি।

বাবা বড় শ্বাস ফেলেন, ভেবেছিলাম, বাবার গায়ের জ্বালা যখন আমার মধ্যে নেই তখন আমার ছেলেদের মধ্যেও থাকবে না। কিন্তু ঠিক থার্ড জেনারেশানে বাবাই আবার ফিরে এসেছেন। তোকে দেখলে আমার বুক কাঁপে।

বারান্দায় অনেকক্ষণ মাথায় হাত দিয়ে বসে রইলেন বাবা। আমি রেলিঙে ভর দিয়ে বাইরের দিকে চেয়ে ছিলাম। পুলিশ এসে চলে যাওয়ার পরও একমাত্র ছোড়দাই স্বাভাবিক আছে। বই নিয়ে আইনের ধারা মুখস্থ করছিল। ওর সামনে এখন আমরা কেউ নেই। আছে সুন্দর মেয়ে মালা, আছে ভবিষ্যৎ। পুলিশের বুটের শব্দে বাচ্চাটা উঠে পড়েছিল, তাকে আবার ঘুম পাড়িয়ে বউদি এসে বারান্দায় বসল। মা ছোড়দার বিছানায় বসে আছে, হাত বুলিয়ে দিচ্ছে ওর পিঠে। ছোড়দাকে এ সময়টায় মশা কামড়ায়। অন্য হাতে মা চোখের জল মুছছে—একটু আগে দেখে এসেছি।

বাবা মাথা টিপে ধরে বললেন, তোমাদের সংসারটা ভেসে যাচ্ছে বউমা। সামাল দিতে পারবে না। ওই নেনটুকে ধরে নিয়ে যাবে পুলিশে। খুব মারবে। মেরেই ফেলবে। আর-এক জনকে তো মেরে ফেলেছেই।

বউদি চাপা ধমক দিয়ে বলল, কী বলছেন? অলক্ষুণে কথা—

বাবা মাথা নাড়েন, না হলেই ভাল। কিন্তু সত্য বাড়ির বাইরে কোথাও এতদিন থাকেনি। বড় ভিতু ছেলে, খুঁতখুঁতে। ও কি কোথাও গিয়ে থাকতে পারে? মেরেই ফেলেছে, লাশ সরিয়ে ফেলেছে কোথায়—

বাবা! বউদি আর্তনাদ করে।

মা উঠে এসে বলে, আস্তে কথা বলো। নিতু পড়ছে।

আমরা চুপ করে যাই। তারপর বারান্দায় তিন জন নিজেদের তিন রকম ব্যক্তিগত চিন্তায় মগ্ন হই। একা হয়ে যাই। গভীর রাত পর্যন্ত আমরা কেউ শুতে যাই না। ঘুমের কথা মনেই আসে না। রেলিঙে ভর দিয়ে আমি সামনের দিকে চেয়ে থাকি। বউদি নিঃশব্দে কাঁদে। বাবা চুপ, পাথরের মতো। সেই নিস্তব্ধতায় কেবল ছোড়দার বই পড়ার গুনগুন শব্দ হয়।

মা কোন দলে তা ঠিক বোঝা যায় না। মা এখন যেমন নির্বিকারভাবে ছোড়দার পিঠে হাত বুলিয়ে

দিচ্ছে, ঠিক ওইরকম দরকার হলে আমার পিঠেও দেবে। বড়দা ফিরে এলে বড়দার পিঠেও হাত বোলাবে। মাঝে মাঝে মাকে জড়িয়ে ধরে জিজ্ঞেস করি, আমাদের মধ্যে কাকে বেশি ভালবাসো মা? মা ফোকলা মুখে হাসে। আমার মা ওইরকমই। নন্দরানী ছিল মার কোল-পোঁছা মেয়ে। সে মরে যাওয়ার পর থেকেই মার বোধবুদ্ধি যেন-বা কমে গেছে।

অনেক রাত পর্যন্ত আমি মাকে নিয়ে ভাবলাম।

এ-সবই পরশুদিনের কথা। মনোতোষ বলেছিল, সাত দিনের মধ্যে বড়দা ফিরবে। আমার মন বলছিল, মনোতোষ জিতে যাবে। কিন্তু আজ সেই সাত দিনের দিন। বড়দা ফেরেনি।

পুলিশ আমাদের কাছে বড়দার খোঁজ নেয়। আবার আমরা নিই পুলিশের কাছে। আজ সকালেই মালার বাবা সুধাংশুবাবু এসে আমাকে ডেকে নিলেন। ফরসা বেঁটেখাটো লোকটি, দু'টো চোখে খুব বুদ্ধির ঝিলিক। সন্ধের পর একটা পকেটওলা ফতুয়া আর লুঙ্গি পরে যখন নীচের তলার ঘরে এসে বসেন তখন মক্কেলদের ভিড় লেগে যায়। আস্তে আস্তে ফতুয়ার পকেট টাকায় ফুলে ওঠে। গোনার সময় পান না। বড় মেয়ের বিয়ে দিয়েছেন এক আই-এ-এস অফিসারের সঙ্গে। দুই ছেলের একজন পুনায় চাকরি করে, অন্যজন নেপালের ভদ্রপুর থেকে বিদেশি জিনিস কিনে এনে কলকাতায় বেচে। বাড়িতে থাকে কমই। মোটামুটি সুধাংশুবাবুর মতো সুখী লোক দেখা যায় না। সে-কথা তিনি পাঁচজনের কাছে স্বীকারও করেন। সন্তোষপুরে দুই বিঘা জুড়ে বাড়ি করেছেন। পুকুর আছে, বাগান আছে, গোরু আছে। বারান্দায় গ্রিল, প্রতি ঘরে বাথরুম, মেঝেয় দামি মোজাইক। সেখানে কেউ থাকে না, একমাত্র মালি আর গোরু দেখাশুনো করার লোক ছাড়া। মাঝে মাঝে কেবল তাঁরা ওখানে বেড়াতে যান। তিন-চার দিন থেকে আসেন। রোজ সকালে সন্তোষপুর থেকে প্রথম বাসে তাঁদের দুধ আসে, ফুল আসে, তরিতরকারি, এমনকী মাছও আসে। সেই বাড়ির ছবি তুলে দেয়ালে টাঙিয়ে রেখেছেন। মক্কেলরা দেখে, আমরাও দেখেছি। মক্কেলদের মাঝে মাঝে কেস হিস্ট্রির ফাঁকে ফাঁকে বলেন, লোকে বলে পুকুরভরা মাছ, গোয়ালভরা গোরু, এ-সব সত্যযুগের কথা। কিন্তু আমার সন্তোষপুরের বাড়িতে যদি যান দেখবেন অবিকল তাই। পুকুরে মাছ, তিনটে হরিয়ানার গাই চব্বিশ সের দুধ দেয়, বাগানে তরিতরকারি, আম-জাম-কলা, ছেলে দু'টো বাইরে থাকে, ছোট মেয়েটা তো খাওয়ার নামে মুখ সিঁটকোয়, আমরা বুড়োবুড়ি—তা খায় কে?

কোনও মক্কেল পরামর্শ দেয়, বেচে দেন না কেন?

শুনে ভারী রেগে যান, বেচব কেন? বেচার জন্য তো করা নয়! আমার বড়লোক বাপ অল্প বয়সে একবার তাড়িয়ে দিয়েছিল বাড়ি থেকে। প্রতিজ্ঞা করেছিলাম, নিজের রোজগারে বাপকে ছাড়িয়ে যাব। বলে হাসলেন। সে হাসিতে তৃপ্তি ফুটে ওঠে। বলেন, বাগানে তরিতরকারি শুকিয়ে যায়, গাছের ফল পেকে পচে পড়ে যায়, গোরুর দুধ খেয়ে নেয় বাছুর, মাছের গায়ে শ্যাওলা পড়ে—মশাই, এ আমার ভালই লাগে।

বেঁটে মানুষ। ট্রামে-বাসে মানুষের বগলের গন্ধ শুঁকতে হয়। তাই একটা গাড়ি কেনার কথা ভাবছেন ইদানীং। ভাতঘুমটা এই বয়সে বড্ড জ্বালায়। ফলে ট্রামে ঘুমের ঝোঁকে মাথাটা গোঁত্তা খেয়ে অন্যের গায়ে লাগে, লোকেরা ব্যঙ্গ করে। গাড়ি হলে দিব্যি নিরিবিলিতে গাড়ির কোণে মাথা রেখে ঘুমটি পরিপাটি সেরে নেবেন।

সুখী সুধাংশুবাবু গম্ভীর মুখে আমাকে ডেকে বললেন, নেনটু, গত রাত্রে থানায় কিছু লোক ধরে এনেছে। একবার যাবে নাকি? যদি সত্য ওর মধ্যে থেকে থাকে!

তাঁর গম্ভীর মুখের দিকে চেয়ে বুঝতে একটুও দেরি হয় না যে, আমার বড়দার জন্য তাঁর দুশ্চিন্তা নেই। আছে বিরক্তি। তাঁর সুখের জীবনে কোথাকার কে এক সত্যসুন্দর—কাক যেমন গেরস্তর বাড়িতে মরা ইঁদুর ফেলে যায়—তেমনি এক অদ্ভুত সমস্যা ফেলে গেছে। সত্যসুন্দর ফিরে এসে যতক্ষণ না আগের মতোই সংসারের ভার নিচ্ছে ততক্ষণ পর্যন্ত নিত্যসুন্দরকে কেড়ে নেওয়া যাচ্ছে না। মালা বড় একগুঁয়ে জেদি। অবিমৃশ্যকারীও বলা যায় তাকে। নিত্যসুন্দর পাত্র হিসেবে কিছুই না। জুডিশিয়ারি পাশ করে মুনসেফ হলেও তাঁর বড় জামাইয়ের পাশে দাঁড়াতে পারবে না। নিত্যসুন্দরের আছে কেবল চেহারাটা। লম্বা ছিপছিপে ফরসা, টেনিস খেলোয়াড়ের মতো ফিগার আর অসম্ভব সুন্দর মুখশ্রী।

মুখখানা লম্বাটে, কালো মিশমিশে ভ্রূ, টানা চোখ, সুন্দর নাক, ঠোঁট। সিনেমার পরদা থেকে নেমে আসা চেহারা। তবু সুধাংশুবাবুর বিষয়ী চোখ জানে, এ-সব জীবনে খুব একটা কাজে আসে না। এবং সুন্দর চেহারার বখেরা অনেক, দাবিদার জুটে যায়। তবু মালার এই পছন্দকে তাঁদের মেনে নিতে হয়েছে। নিত্যসুন্দরের অবাধ যাতায়াত ও-বাড়িতে। ওই পরিবারের সঙ্গে সন্তোষপুরের বাড়িতেও কখনও কখনও চড়ুইভাতি করে আসে নিত্যসুন্দর। ফিফটি পার্সেন্ট জামাই হয়ে গেছে। লোকে জানে, আত্মীয়স্বজনরাও জেনে বসে আছে। সংসারের এই সব পাকা ঘুঁটি আর কাঁচানো যায় না। তাই নিত্যসুন্দরকে আলাদা হওয়ার পরামর্শ দিয়ে রেখেছেন তাঁরা। আমরাও জানি। সামনে মাসে বিয়েটা হয়ে গেলে নিত্যসুন্দর আলাদা হতেও পারে। গোল বাধিয়েছে সত্যসুন্দর। এই বুড়ো বয়সে কেউ যে এমন ছেলেমানুষি করতে পারে তা সুধাংশুবাবুর জ্ঞান অভিজ্ঞতায় আসেই না। ছোট জামাই জালে পড়ে ছটফট করছে, সুধাংশু টেনে তুলতে পারছেন না।

তাঁর গম্ভীর, চিন্তিত মুখের দিকে চেয়ে আমার একটু কষ্ট হল। ক'দিন আগে ভাবী আত্মীয়তার খাতিরে আমাকে তিনি জামিন দিয়ে নিয়ে এসেছেন। সত্যসুন্দরের এখনও খোঁজ নেই।

আমি বিনীতভাবে বললাম, বড়দা বোধহয় কলকাতায় নেই। থাকলে একটা খবর দিত ঠিকই। ছেলেটাকে বড্ড ভালবাসে। তাকে ছাড়া থাকতেই পারে না। তারও একটা খবর নেওয়ার চেষ্টা করত।

বড়দা তার শিফট ডিউটির শেষে যখন তখন ফিরত। ফেরার ঠিক ছিল না। কিন্তু যে সময়েই ফিরুক নীচের তলায় সিঁড়ির প্রথম ধাপটিতে পা দিয়েই ছেলের নাম ধরে চিৎকার করতে করতে উঠত। বাচ্চা বুবলা সাড়া দিত। ছুটে যেত সিঁড়ির মুখে। আনন্দে কেঁপে কেঁপে হাসত। আজকাল বুবলা ঘুমের মধ্যেও চমকে জেগে উঠে পরিষ্কার রাগের গলায় জিজ্ঞেস করে, মা, বাবা কোথায়? তার মা তাকে ভোলায়, এই তো আসবে। তোমার জন্য কত কী আনবে। পুতুল, বল, চকলেট—কত কী—! ছেলেটা শুনতে শুনতে ঘুমিয়ে পড়ে। পৃথিবীর সর্বত্র একই নিয়মে বাচ্চাদের স্তোক দিয়ে, ভুলিয়ে রাখা হয়। বাচ্চারা ভুলে থাকে। কিংবা হয়তো মনে রাখে। আমরা জানি না। তবে, বুবলা তার বাবাকে ভুলে যাচ্ছে এ-কথা ভাবতে আমার কষ্ট হয়।

সুধাংশুবাবু চিন্তিত মুখে বললেন, তবু একবার দেখে আসা ভাল। যদি সত্য থেকে থাকে তো জামিন দিতে হবে।

ও-সি মানুষটি ভালই। যদিও মুখে অবিরল খারাপ কথা লেগে আছে। তবু তাঁর মাথা ঠান্ডা, হাসিটি সহৃদয়তায় ভরা। কানাঘুষোয় শুনেছিলাম, দর্শনশাস্ত্রে এম এ। আমাকে দেখে মুখ তুলে হাসলেন, বললেন, কী, গায়ের ব্যথা কেমন?

আমি চুপ করে রইলাম। গায়ের ব্যথা মরে গেছে। কিন্তু আমি কিছুই ভুলি না।

উনি গলা নিচু করে বললেন, কনস্টেবলরা মুখ্যসুখ্যু মানুষ, গাঁওয়ার, ওদের ব্যবহার মনে রাখবেন না। মারধরের নিয়ম চলে আসছে, আমরা ঠেকাতেও পারি না। সারা দিন চোরচোট্টা পকেটমার নিয়ে কারবার—বোঝেন তো! অটোমেটিক্যালি মুখ খারাপ করে ফেলি, হাত উঠে যায়। বসুন না, বসুন।

বললেন, দাদার কোনও খবর পেলেন?

মাথা নাড়লাম, না। খবর নিতেই এসেছি। কাল রাত্রে কয়েকজনকে নাকি ধরে এনেছেন আপনারা।

উনি মাথা নাড়লেন, ওর মধ্যে নেই। সকলের বয়সই কুড়ির নীচে বা একটু ওপরে। একটা বাড়িতে পাঁচ-সাত জন ছেলে আর তিন-চারটে মেয়ে একসঙ্গে ছিল। একটা ছেলে বোমা ফেটে মরণাপন্ন, আমরা যখন রেইড করি তখন ছেলেটা চেঁচাচ্ছে—আমাকে মেরে ফেললে এরা, আপনারা বাঁচান।

বলেই হেসে ফেললেন তিনি। খিক খিক করে ইঙ্গিতময় একটা অশ্লীল হাসি। বললেন, সেই বিপ্লবের ডেরায় আমরা কী কী পেয়েছি জানেন? বোমা, রিভলবার, শটগান, কার্তুজ, কুভুল, ছোরাছুরি আর প্রচুর পরিমাণে কনট্রাসেপটিভস।

আমি চুপ করে রইলাম।

উনি আমার মুখের দিকে চেয়ে রইলেন একটুক্ষণ। মুখে সেই হাসি। বললেন, অবশ্য খবরের কাগজে কনট্রাসেপটিভসের কথা আমরা জানাব না। কিন্তু আমরা জানি এই রোমান্টিক বিপ্লবের পিছনে

সেক্স অনেকটাই কাজ করছে। বিপ্লবের মানে অনেকের কাছেই ফ্রিডম অফ সেক্স। বয়সের ছেলেমেয়েরা একসঙ্গে থাকছে, উঠছে, বসছে, এনজয় করছে—কারও কিছু বলার নেই। এরা বেশির ভাগ গরিব ঘরের ছেলেমেয়ে। ছাত্রছাত্রী কিংবা বেকার, ভবিষ্যতের আশা ভরসা কিছু নেই, বাড়িতে আদর নেই, বিয়ে-শাদির কথা ভাবতেও পারে না। এইভাবে পুষিয়ে নিচ্ছে। আর কিছু আছে বড়লোকের ছেলে, পার্ক হোটেল ব্লুফক্স বা ট্রিঙ্কাতে মদ খায়, নাচে, ইংরিজি গান গায়, বাজনা বাজায়, ইংরিজি স্কুল বা ভাল কলেজে পড়ে—তাদেরও কিছু ফ্রাস্ট্রেশন আছে। তাদের কাছে জীবনটা বড্ড সিকিওরড। একঘেয়ে, ঝুঁকিহীন জীবন। পাশটাস করলেই বাপ-দাদা বড় চাকরিতে বসিয়ে দেবে। কিংবা বিলেত ঘুরে আসতে পাঠাবে। ভবিষ্যতের চিন্তা নেই, অঢেল ব্ল্যাকমানি, মাথা চিন্তাশূন্য। তারা জীবনটাকে আর-একটু ইন্টারেস্টিং করার জন্য বিপ্লবে নেমে পড়ে। ধরা পড়লে বাপ-দাদা খালাস করে নিয়ে যায়। বড় উকিল ব্যারিস্টার লাগায়, মিনিস্টারদের ধরা-করা করে।

উনি মিটমিটে চোখে আমার মুখখানায় কী একটু খুঁজে বললেন, এইসব চ্যাংড়াদের দলে আপনার দাদা যে কেন ভিড়তে গেলেন!

এর কোনও উত্তর আমি জানি না।

উনি শ্বাস ফেলে বললেন, দেশের রাজনীতি এবং বিপ্লব টিপ্লবের পিছনকার সবচেয়ে সত্যি কথাগুলো পুলিশেরই জানা আছে। পাবলিক পুলিশকে যতই ঘেন্না করুক, পুলিশের চেয়ে জ্ঞানী দেশে আর কেউ নেই। আপনার দাদাকে পেলে তাঁকে আমি এমন কিছু ইনফরমেশন দিতে পারতাম যে রাতারাতি তাঁর রাজনীতি ঘাম দিয়ে ছেড়ে যেত, তিনি পুনর্মূষিক হয়ে যেতেন। যদি দাদাকে পান আমার কাছে নিয়ে আসবেন।

উঠতে যাচ্ছিলাম। উনি হাত তুলে বসতে ইঙ্গিত করলেন। ঘরের মধ্যে অবিরল লোকের যাতায়াত। তিনি অফিসের কাজকর্ম দু'-একটা সেরে নিচ্ছেন। বোঝা যায় গপ্পে লোক। অনেক কথা জমে আছে বুকে।

তারপর মুখ তুলে বললেন, আমরা খবর রাখি, ক'দিন আগে আপনি একটা মিছিলে হামলা করেছিলেন। আপনার নামে একটা ডায়েরিও করা আছে। কিন্তু যত দূর মনে হয়, আপনি কাজটা করেছিলেন অ্যাডভেঞ্চার হিসেবে, ভেবেচিন্তে করেননি। তা ছাড়াও আমাদেরও এ-সব ছোটখাটো হামলা নিয়ে মাথা ঘামানোর সময় নেই। রোজ খুন জখম ডাকাতি আর বিপ্লব সামলাতে হিমসিম খাচ্ছি। চুরি ছিনতাই মারধরের গাদা গাদা ডায়েরি পড়ে আছে—অ্যাকশন নেওয়া যাচ্ছে না। আপনার বিরুদ্ধেও নিচ্ছি না। কিন্তু বলে রাখি, শরীর যখন খুব ছটফট করবে তখন বাইরে কোথাও চলে যাবেন। স্বাস্থ্যকর জায়গায় গিয়ে ক'দিন থাকলে লিভার স্টম্যাক সব ঠিক হয়ে যাবে। উত্তেজনা কমে যাবে। এবং স্বাভাবিক বোধ করবেন। খামোখা কারও ওপর হামলা করতে ইচ্ছে হবে না।

কোনও উত্তর না দিয়ে উঠে পড়লাম। উনি হাসলেন। বললেন, আসবেন মাঝে মাঝে। এখানে এলে জ্ঞান বাড়ে।

আকাশ পিঙ্গল। খুব ধুলো উড়ছে চার দিকে। কেঁচোর মতো ঘামের ফোঁটা নেমে যাচ্ছে শরীর বেয়ে। ঘামের ফোঁটা কপাল থেকে নেমে এসে চোখ ঝাপসা করে দিচ্ছে। রুমালটা বড্ড ময়লা, চোখ মুছলে চোখ জ্বালা করে। আগে বউদি রুমাল কাচত, গেঞ্জি কেচে দিত। আজকাল দেয় না। যেমন ছেড়ে রাখি, তেমন পরে বেরোই। ঘামে ভেজা গেঞ্জি থেকে উৎকট গন্ধ পাওয়া যায়। কাঠকয়লা দিয়ে দাঁত মাজি বলে মুখটা বিস্বাদ লাগে সারা দিন। গালেব দাড়ি বেড়ে যায়, কামানোর কথা খেয়াল থাকে না। প্যান্টের ভাঁজ নষ্ট হয়ে গেছে, গ্রীষ্মকালে তিন-চার দিনের পরা শার্ট, ন্যাতার মতো গায়ে ঝুলছে, চটির রং ঢেকে গেছে ধুলোয়। নিজেকে নোংরা লাগে, দীনদরিদ্রের মতো মনে হয়। এই দীনদরিদ্র নোংরা চেহারাটা কেবল আমার নয়, সারা কলকাতার। ওই ধু ধু জ্বলে যাচ্ছে আকাশ, পার্কের গাছগুলোর পাতায় পাতায় ধুলোর আস্তরণ, মাঠে ঘাস নেই, পথে ভিখিরির সংখ্যা বেড়ে যাচ্ছে খুব। কলকাতা পুড়ছে, ধুলোয় ডুবে যাচ্ছে, মুমূর্ষু এই শহরের নিঃশব্দ চিৎকার ভিখিরিদের গলায় উঠে আসছে।

আমি আমার বড়দার মতো রোমান্টিক নই। বিপ্লব করিনি। কিন্তু মনে হয় কিছু একটা ওলট-পালট

আমারও করার ছিল। কী করব তা ভেবে পাই না। কিন্তু শরীর জ্বলে, হাত-পা নিশপিশ করে। এইরকম এক অর্থহীন উত্তেজনায় সেদিন মিছিলের সামনে দাঁড়িয়ে যাই। লরির মাথায় চিত্রতারকারা বসে আছেন, মাইক্রোফোনে বাজছে গান। দুরন্ত রোদে ওই সাজানো মেকি মিছিলটা ভেঙে দেওয়া দরকার—এইরকম একটা বিশ্বাস হঠাৎ এসেছিল আমার ভিতরে। কিন্তু কাজ হয়নি। তাড়া খেয়ে আমি পালিয়ে যাই, মিছিলটা যথারীতি তার গন্তব্যে পৌঁছোয়, চিত্রতারকারা তাঁদের সুন্দর শীতল আবাসে নিরাপদে ফিরে যান, আর এদিকে আমাকে বাচ্চা ছেলে ঠাউরে নিয়ে থানার ও-সি, কিংবা পুলিশ অফিসার ধমক দেন, চোখ রাঙান। এমনই কঠিন এই শহরের আস্তরণ, মানুষের হৃদয় এবং ঘটনাবলী—এর কোথাও আমার আঁচড়-কামড়ের দাগ বসে না, বৃথা চেষ্টা।

দুপুরের বাস, তবু ভিড়ে অন্ধকার হয়ে আছে। এত লোক যে কোথায় যায়! ভিতরে মানুষের শরীরের ঘাম, তাপ, গন্ধে বাসটা পচে আছে। শ্বাসপ্রশ্বাস গায়ে লাগে, কটু গন্ধ পাওয়া যায়। উঠতেই রোগা, হলদে চামড়াওয়ালা কন্ডাক্টর তার শীর্ণ নোংরা হাতটা বাড়িয়ে দেয় টিকিটের জন্য। সেই হাতটায় শিরা জেগে আছে, বড় নখ, নখের নীচে নীল ময়লা। তার ঘেমো গা থেকে, ঘামে ভেজা পয়সার ব্যাগ থেকে কটু চামসে গন্ধ আসছে। বিরক্ত হয়ে ভিড় ঠেলে ভিতরে এগিয়ে যাই। দু'-একজন ফিরে তাকায়। মুখগুলো—আশ্চর্য—একই রকম দেখায়। সেইসব মুখে বিরক্তি, রাগ, হতাশা। আগুনের মতো হালকা বাতাস মানুষকে নির্জীব করে দিয়ে বয়ে যাচ্ছে বাইরে। আর বাসের ভিতরে দমবন্ধ বায়ুহীনতা। ঘাম—বড্ড ঘাম মানুষের শরীরে। গায়ে গা লাগলে শরীরগুলোকে মাছের পিছল শরীরের মতো মনে হয়।

এই দুপুরেও রড ধরে গায়ে গায়ে মানুষ দাঁড়িয়ে। একজন রগচটা ক্ষয়া চেহারার লোককে ঠেলে খানিকটা সরিয়ে ফাঁকে দাঁড়ালাম। লোকটা বোধহয় বিরক্ত হয়েই মুখ তুলে তাকাল। গ্রাহ্য করলাম না। দাঁড়াতেই দেখি, সামনের সিটটা খালি হচ্ছে। বসে থাকা লোকটা উসখুস করছে, উঠি-উঠি ভাব, শরীরটা ঘাই দিচ্ছে। আমাদের দু'পাশ থেকে দু'-তিনজন লোক তীক্ষ্ণ চোখে লোকটার দিকে তাকিয়ে আছে। ডান পাশের জন আমাকে সরানোর জন্য কনুই দিয়ে একটু ঠেলা মারে, বাঁ পাশের জন হাত বাড়িয়ে আমার পথ আটকাতে চেষ্টা করে। এ-সব ক্ষেত্রে আমি বরাবরই পিছিয়ে যাই, জায়গা ছেড়ে দিই। কিন্তু আজ আমাব ভিতরে খরার জ্বালা, বড়দা পুলিশ বিপ্লব বাবা মালা খরা—সব কেমন ঘুলিয়ে ওঠে। মাথাটা ঠিক নেই। বুঝতে পারছি, জায়গাটা আমার পাওয়া উচিত না, যে ক্ষয়া চেহারার লোকটা আমার বাঁ দিকে দাঁড়িয়ে, জায়গাটা ওরই ন্যায্য পাওয়া উচিত। কিন্তু বসা লোকটা উঠে দাঁড়াতেই আমি শরীরটা বাঁ দিকে মুচড়ে ক্ষয়া চেহারার লোকটাকে সরিয়ে দিই। এমন বিশ্রীভাবে যে আশপাশের লোক আমাকে লক্ষ করে। ক্ষয়া মানুষটার চেহারা খেঁকি ধরনের—যেন টোকা লাগলেই খ্যাঁক করে উঠে মেয়েলি গলায় ঝগড়া করবে। কিন্তু ঝগড়ার জন্য আমিও প্রস্তুত। কিছু বললেই আমি লোকটার ঘাড় ধরব। লোকটাকে সরিয়ে আমি তাই আমার আগুনে রাগের চোখে লোকটার দিকে রুখে তাকিয়েছি।

কিন্তু লোকটা—আশ্চর্য—একটুও রাগ নেই মুখে—আমার মুখের দিকে অকপটে তাকিয়ে বিনীতভাবে বলল, বইসুন না, বইসুন।

কথার টানে বুঝি, সে পশ্চিমা। তার ভাঙা মুখে দুপুরের দারুণ গ্রীষ্মের কষ্ট ফুটে আছে। ফুটে আছে খিদের চিহ্ন, অপুষ্টি। তবু তাব মুখখানা ভারী নম্র, ভিতু, লাজুক। বসতে লজ্জা হতে লাগল। তবু বসলাম। লোকটা আবার উদাস চোখে বাইরের জ্বলন্ত কলকাতা দেখতে লাগল। আমি বেশি দূরে যাব না। মাত্র কয়েকটা স্টপ। না বসলেও আমার চলত। লোকটার মুখের দিকে তাকিয়ে ভারী একটা কষ্ট হতে থাকে বুকের মধ্যে। ওর বয়স আমার বাবার বয়সের সমান। নিজের ওপর ভারী রাগ হতে থাকে। পশ্চিমা, ভিতু ও ভদ্র লোকটা একটা ময়লা রুমালে কপালের ঘাম মুছতে মুছতে এক পলক আমার চোখে চোখ রাখে। একটু হাসে! কী সহৃদয়তার হাসি!

সেই হাসিটা সহ্য করতে পারলাম না। তখনও দু'টো স্টপ বাকি। হঠাৎ বুক থেকে একটা দলা গলার কাছে উঠে আটকে যায়। আমি উঠে দাঁড়ালাম। লোকজন ঠেলে এগিয়ে, ঘণ্টি মেরে নেমে পড়লাম।

চারি দিকে কলকাতা জ্বলছে। নিজেকে মনে মনে বলি, নেনটু, এটুকু হেঁটে যাও। এই কষ্টের শাস্তিটুকু নাও। ওই লোকটাকে তুমি বড় নিষ্ঠুরভাবে বসতে দাওনি। কষ্টটুকু তোমার ভালই লাগবে।

আশ্চর্য, ভালই লাগছিল। বাতাসের হলকা বুক পর্যন্ত সব রস শুষে নিচ্ছে। রোদের থাপ্পড় চড়াত

করে মুখে এসে পড়ে। চোখ জ্বালা করে। ধুলোয় কিরকির করে দাঁত। হাঁটতে তবু ভালই লাগে। ভিতরের গরমটা কমে যায়।

এই রকম ছোটখাটো ঘটনায় আমার মন কখনও কখনও ভীষণ চমকে ওঠে। অস্থির লাগে। কিছুদিন আগে কলেজ স্ট্রিটে এক বিকেলে হাজার লোকের ভিড়ে আমি দু'টি মানুষকে দেখেছিলাম। একজন খুব লম্বা, সুন্দর, হিলহিলে শরীরের যুবাপুরুষ। শ্যামলা গায়ের রং, তীক্ষ্ণ সুন্দর বুদ্ধিমান মুখশ্রী—খুব শিক্ষিত মানুষের ছাপ তার মুখে। সে একটা ফরসা পায়জামা আর লক্ষ্ণৌ চিকনের পাঞ্জাবি পরে দাঁড়িয়ে ছিল। তখন সন্ধ্যা হয় হয়। তবু তার চোখে ছিল কালো চশমা। তার পাশে দাঁড়িয়ে অন্যজন, কোলকুঁজো এক বুড়ি। সাদা থান তার পরনে, মুখে বিষণ্ণতা। একটা ইতর রিকশাওয়ালার সঙ্গে বুড়ি দরদস্তুর করছিল। দরে বনছিল না। কাছে দাঁড়িয়ে শুনতে পেলাম বুড়ি হিন্দিতে বলছে, এত ভাড়া চাইছ! ওই ভাড়ার চেয়ে কমে ট্যাক্সিতে আসা যেত। রিকশাওয়ালা তাকে অপমান করার জন্যই চেঁচিয়ে বলছিল, পায়দলে আরও সস্তা হয়। হেঁটে আসলেই পারতে!

বুড়ি তবু তর্ক করতে থাকে, বলে, তোমরা ঠক, জোচ্চোর। কলকাতায় আমরা নতুন এসেছি বলে—। ছেলেটা চুপ করে দাঁড়িয়ে ছিল। হঠাৎ হাত বাড়িয়ে বুড়ির হাত একবার ছুঁয়ে বলল, ছোড় দিজিয়ে না মা-জি। তার গলা এমন ভদ্র, এত সুন্দর ক্ষমার সুর তাতে. এত নরম, যেন এই পৃথিবীর কারও ওপর সে কখনও রাগ করেনি। বুড়ি তখন হঠাৎ চুপ করে গেল। একবার লম্বা যুবাপুরুষের মুখখানার দিকে চাইল মাত্র। তারপর বিড়বিড় করে বলল, আমি আমার অন্ধ ছেলেকে নিয়ে বেরিয়েছি বলে সবাই যা খুশি করে। আমি বুড়ি, আমার বেটা অন্ধ—বলতে বলতে হাতের বটুয়া খুলে বুড়ি আরও পয়সা দেয় রিকশাওয়ালার হাতে। তখন আমি রিকশাওয়ালাকে ধমকাতে পারতাম, ভাড়া ঠিক করে দিতে পারতাম, কিন্তু কিছুই পারিনি। একটা কান্নার দলা ঠেলে উঠেছিল গলায়, ঠোঁট থির থির করে কাঁপছিল। কলকাতার দয়াহীন রাস্তায় এক দেহাতি বুড়ি তার সুন্দর অন্ধ ছেলেটিকে নিয়ে দাঁড়িয়ে আছে অসহায়ভাবে, সামনে এক ইতর ঝগড়াটে রিকশাওয়ালা—আমি দ্রুত পায়ে এই দৃশ্যটার কাছ থেকে পালিয়ে গিয়েছিলাম।

এই রকম হয়। এইসব দুর্বল মুহূর্তে আমি আর স্বর্গত কুমুদবন্ধু রায়ের থার্ড জেনারেশন থাকি না। অন্য রকম হয়ে যাই। ওই সুন্দর অন্ধ ছেলেটির ভগ্ন কণ্ঠস্বর আমার পেতে ইচ্ছে করে। বাসের ওই পশ্চিমাটার মতো আমারও ইচ্ছে করে সহজে, স্বাভাবিকভাবে সামান্য স্বার্থ ত্যাগ করতে। কিন্তু কী যে হয়। কিছুতেই ও-রকম হতে পারি না।

বাড়ির রাস্তায় ঢুকতেই দূরবর্তিনী মালাকে দেখতে পাই। বুকের কোথাও একটু ব্যথা আজও লেগে আছে। মালা এলোচুলে তাদের ঝুলবারান্দায় দাঁড়িয়ে আছে। দূরের দিকে চোখ। যেন কার অপেক্ষা করছে। মালা কোনও দিনই আর আমার জন্য অপেক্ষা করবে না। বড় দূর লাগে তাকে। দুপুরের রাস্তা থেকে ওই ঝুলবারান্দার এলোচুল মালা বড়ই দূরের।

ঝুলবারান্দার তলা দিয়ে যাওয়ার সময়ে এক বার মুখ তুলে চেয়ে দেখি। চমকে উঠি। মালা ঝুঁকে আমাকে দেখছে। চোখে চোখ পড়তেই হাসল। জিজ্ঞেস করল, এই দুপুরে কোথায় বেরিয়েছ? আড্ডা বুঝি?

স্বরটা ভারী ভাল লাগে। মুখ তুলে বলি, না। থানায়। মেসোমশাইকে বোলো, থানায় যাদের ধরে এনেছে তাদের মধ্যে বড়দা নেই।

বলব।

কথা ফুরিয়ে যায়। মালার সঙ্গে বলার মতো কথা আমার কত কম। তবু জোর করে কথা বানিয়ে বলতে ইচ্ছে করে। একটু সময় তবু ওর দিকে চেয়ে থাকার অধিকার।

রাস্তা থেকে ঘাড় উঁচু করে ভিখিরির মতো বললাম, তুমি কিন্তু গান শোনাওনি।

ও ঝুঁকে রেলিংয়ের ওপর থেকে মাথা ঝুলিয়ে দিয়ে হাসে। বলে, পরশুদিন রেডিয়োতে তিনটে প্রোগ্রাম আছে। শুনে নিয়ো।

মালা রেডিয়োতে গায়! একটু চমক লাগে। তবে তো মালা আমার সমস্ত সীমা ছাড়িয়েই গেছে।

তুমি রেডিয়োতে চান্স পেয়েছ? বলোনি তো!

ও ম্লান হেসে বলে, সমু, আমি রেডিয়োতে এর আগে আরও চার বার গেয়েছি। তুমি খবর রাখো না। যে খবর রাখে না তাকে আমার বলার দরকার কীসের?

রেডিয়োর গান তো জনসাধারণের জন্য মালা!

মালা উদাসীন চোখে চেয়ে বলে, তুমি জনসাধারণ নও? নিজেকে তার বেশি ভেবো না সমু। দি বক্সার ইজ ডেড।

কথাটা আজকাল মালা বার,বার বলে। আমি ঠিক অর্থ বুঝতে পারি না। কিন্তু বুকের ভিতরে এক ব্যাকুলতা জন্মায়। বলতে ইচ্ছে করে, এখনও মরেনি। একবার বলো, আমি দুই হাতের অবিরল আঘাতে সব ভেঙেচুরে দিয়ে যাব।

কিন্তু তা আমি বলি না। আমার রিং-এর পরিধি বড় ছোট হয়ে গেছে। মারবার পরিসর আর নেই। কোণ ঘেঁষে আমি দুই হাতের আড়ালে কেবল মার বাঁচানোর চেষ্টা করছি। খুঁজছি পালানোর সুযোগ। তাই শুষ্ক মুখখানা তুলে নরম, ভদ্র গলায় বলি, চলি, মালা।

সে উদাস গলায় বলে, এসো। তোমাদের বাসার সামনে একটা গাড়ি দাঁড়িয়ে আছে। সুন্দর ক্রিমরঙা গাড়ি। তোমাদের বাড়িতে বোধহয় কেউ এসেছে।

অদ্রি! নিশ্চয়ই অদ্রি। অমনি আমার মন গুটিয়ে যায়। গাড়িওয়ালা, সুখী ও সুন্দর অদ্রির মুখোমুখি কিছুতেই দাঁড়াতে ইচ্ছে করে না এখন। দু' পা এগিয়েও ফিরে আসি।

অসহায়ের মতো মুখ তুলে মালার কাছে প্রকৃত ভিক্ষুকের মতো বলি, এক গ্লাস জল খাওয়াবে মালা?

সে অবাক হয়। বাসা এত কাছে, তবু তার কাছে জল চাওয়া কেন! মালা হয়তো ভাবল, এটা একটা অছিলা, অজুহাত। এইভাবে তার কাছে যেতে চাই। সে তাই হেসে ফেলল। বলল, এসো। এ-বাড়ির সিঁড়ি তো তোমার চেনা। এলেই পারো।

লজ্জা পেলাম। তবু আস্তে আস্তে সিঁড়ি ভেঙে উঠে গেলাম ওপরে। মালা সিঁড়ির মুখে দাঁড়িয়ে ছিল। আন্তরিকভাবে বলল, এসো। রোদে একদম পুড়ে গেছ।

মালার বড় সাহস। আমাকে একা এই দারুণ দুপুরে তার ঘরে নিয়ে এল। ছায়ার ঘর। বিছানায় তানপুরা শুয়ে আছে। দেয়ালে প্লাস্টারের রবীন্দ্রনাথ। সুন্দর বুককেসে সুন্দর বই। বুককেসের ওপর সদ্য কেনা একটি হাই-ফাই রেডিয়ো, রেকর্ড প্লেয়ার। গানের খাতা ছড়িয়ে আছে চার দিকে। চার দিকে তাকালেই বোঝা যায় এই ঘরে যে থাকে তার বাস বাইরের রুক্ষ ওই পৃথিবীতে নয়। তার বাস পৃথিবীর ধুলো-মাটির আস্তরণের একটু ওপরে—একটা স্বপ্নের জগৎ—যেখানে অবিরল পৃথিবীর সব দুঃখ ও হতাশা, ব্যর্থতা এবং প্রত্যাখ্যান গান হয়ে যায়। অবিরল সবকিছু গলে যায় গানে। মালার ঘর তাই বহু উঁচুতে বলে মনে হয়। একশো কি দু'শো তলা ওপরের এই ঘর। জানালায় মেঘ ভিড় করে, চাঁদ ছোঁয়া যায়, একটু মুখ বাড়ালেই দেখা যায় দক্ষিণের সমুদ্র, আর উত্তরের পর্বতমালা। কলকাতার কোনও কোলাহল এখানে পৌঁছোয় না।

মালা অবহেলায় বলল, বোসো।

তারপর ঘরের কোণে রাখা বেলেমাটির কুঁজো থেকে জল গড়াল। আমার সামনে আনতেই দেখি, এত পরিষ্কার কাচের গ্লাস আমি কদাচিৎ দেখেছি। স্বচ্ছ, সুন্দর, ঠান্ডা জল। বুক কাঠ হয়ে আছে। জলটা শুষে নিই, বলি, আর-এক গ্লাস। মালা গ্লাস ভরে আনে। চুমুক দিয়ে চোখ তুলে গ্লাসের কানার ওপর দিয়ে দেখি, মালা নিবিষ্ট চোখে আমাকে দেখছে। মুখে দয়ালু হাসি। গ্লাসটা নামিয়ে বলি, মালা, বাংলাদেশের সব ঐতিহ্য মরে যাচ্ছে।

কেন?

আমাদের মা-মাসিরা এই ভরদুপুরে বাইরের লোককে শুধু জল খেতে দিত না। একখানা বাতাসা হলেও দিত।

মালা হাসল না। ভ্রূ কুঁচকে বলল, তোমার এত দাবিদাওয়া কীসের সমু?

কথা ঘোরাবার জন্য বলি, জনসাধারণের কি দাবিদাওয়ার শেষ আছে?

মালা হাসে আবার। বলে, দুপুরে খাওয়া হয়নি বুঝতে পারছি, কিছু খাবে সত্যি? এখন খেলে তো ভাতের খিদে নষ্ট হয়ে যাবে—

কিছু থাকলে দাও, আমার বড় খিদে পেয়েছে।

মালা প্রশ্রয়ের হাসি হেসে চলে যায়। আমি তার সুন্দর ঘরখানা দেখতে থাকি। দেখতে দেখতে ঘুম পেয়ে যায়। ইচ্ছে করে মালার সুন্দর সুগন্ধী নরম বিছানায় শুয়ে থাকি। গভীর ঘুমে তলিয়ে যাই।

কিন্তু তা হয় না। হাই তুলে উঠে একটু পায়চারি করি। দেয়ালে একটা পারিবারিক গ্রুপ ছবি। একমুহূর্ত তার সামনে দাঁড়াই। বহুকাল আগেকার দেখা মুখ সব। ছ'-সাত বা দশ-বারো বছর এদের আর দেখিনি। মালার বাবা তখন আরও রোগা ছিলেন, ডান দিকে কাটা সিঁথি, একমাথা চুল, মুখে বিষয়কর্মের তেমন ছাপ পড়েনি। মালার মা এখনকার মতোই—কেবল সে-আমলে জমকালো শাড়ি পরতেন, এক গা গয়না ছিল। ডানদিকে মালার দিদি মণিমালা—বড় সুন্দরী ছিলেন, খুব সরল। পাঁপরভাজা খেয়ে ঠোঁট মুছতে ভুলে যেতেন, তেল লেগে থাকত। মাথার সিঁথি হত আঁকাবাঁকা। বিয়ের সম্বন্ধ হতে দেরি হচ্ছিল, সুধাংশুবাবুর তখন তেমন টাকার জোর নেই, অথচ মণিমালা সুন্দরী—তাই কম খরচায় তার ভাল বিয়ে দেবার আশায় তিনি অপেক্ষা করতেন। গেজেটেড অফিসার বা ইঞ্জিনিয়ার ছাড়া অন্য পাত্রপক্ষের সঙ্গে আলাপই করতেন না। বরং মেয়ের কোয়ালিফিকেশন বাড়াবার জন্য সেতার কিনে দিলেন, ভরতি করলেন বাজনার স্কুলে। কিন্তু সেতারে মণিমালার মন ছিল না। সকাল-বিকেল টুং টাং করতেন, আমরা গেলে লজ্জায় হেসে বলতেন, দ্যাখ, কী বিচ্ছিরি যন্ত্র, দু'টো হাত দু'ভাবে নাড়তে নাড়তে আমার শরীর ব্যথা হয়ে গেল। অবশেষে মণিমালার আই-এ-এস বর জুটে যায়।

পিছনে দাঁড়িয়ে মালার বড়দা রতন—গম্ভীর মানুষ। তাঁর সম্বন্ধে বেশি কিছু জানা নেই। শুধু জানতাম, তিনি অনেক ইন্টারভিউ দেন। চাকরি পান না। আমরা তাঁদের ছাদে উঠলে ভারী বিরক্ত হতেন। একটু দূরে দাঁড়িয়ে মানিক। আমার চেয়ে বয়সে কিছু বড়। ছোড়দার বন্ধু। লেখাপড়া তেমন হয়নি। তবে ভাল ফুটবল খেলত ছেলেটা। সেই জোরে রেলে চাকরি পেয়েছিল। এ-পাড়ার বিস্তর মারপিট করেছে সে। মার খেয়েছেও অনেক। একবার নন্দরানীর ইস্কুলে যাওয়া সে প্রায় বন্ধ করেছিল রাস্তায় রোজ দাঁড়িয়ে থেকে। বোধহয় নিজেদের বাসায় সে কখনও নন্দরানিকে আরও ঘনিষ্ঠভাবে কিছু করেছিল। নন্দরানি মা'র কাছে এসে একদিন মানিকের নামে নালিশ করে কেঁদে ফেলে। রিঙের বাইরে আমি কদাচিৎ কাউকে মেরেছি। যে দু'-একজনকে মেরেছি তার মধ্যে মানিক একজন। দেশপ্রিয় পার্কের গোড়ায় তাকে ধরেছিলাম। সে আমার চোখে আঙুল ঢুকিয়ে দিতে চেষ্টা করেছিল, লাথি ছুড়েছিল পেটে। কিন্তু তখন আমি ছমছমে লড়িয়ে। আমার শরীর প্রজাপতির মতো হালকা, লোহার মতো শক্ত। তাকে জমি নিইয়েছিলাম। সে লজ্জার কথা মানিক কাউকে বলেনি কখনও। কেবল ছোড়দা বোধহয় টের পেয়েছিল। তাই আমাকে খুব বকেছিল—বয়সে বড় ছেলের গায়ে হাত দাও—খুব বক্সিং শিখেছ! তার ওপর মানিক আমার বন্ধু—ওদের বাড়িতে মুখ দেখানোর উপায় নেই, ছিঃ ছিঃ! ছোড়দার জন্যই মানিক মার খেয়েও দমেনি। নন্দরানীর স্কুলের পথে দাঁড়িয়ে থাকত, চিঠি দিত, নববর্ষে বিজয়ায় পাঠাত কার্ড। নন্দরানীও ক্রমশ নালিশ করতে ভুলে যাচ্ছিল, কারণ সেটা স্তাবকতা গ্রহণ করারই বয়স। বাধ্য হয়ে আমরা নন্দরানীর বিয়ে দিয়ে দিই। মানিকের ছবিটার দিকে চেয়ে ছিলাম। বহুকাল দেখা হয় না। রেলের চাকরিতে পয়সা নেই বলে সে ব্যবসায় নেমেছে। তিন-চার বছর আগে সে ভদ্রপুর থেকে আমাকে টেরিলিন শার্ট এনে দিয়েছিল। পুরনো শত্রুতা আর নেই। নন্দরানিও মরে গেছে। ছবির সামনে মাটিতে বসে আছে মালা। ঘাড় পর্যন্ত বব চুল, চোখে কাজল, পায়ে জুতো-মোজা। চোখে কৌতূহল—ক্যামেরার দিকে চেয়ে আছে। ঠিক ওই বয়সেই তার সঙ্গে আমার পরিচয়। ওই চোখে সে আমাকেও দেখত। হয়তো বা আমি একটু লাজুক ছিলাম, মালা তা ছিল না। টক টক করে দ্বিধাহীন পায়ে সে সিঁড়ি ভেঙে অনায়াসে উঠে আসত। নন্দরানী বাড়িতে না-থাকলেও সে আসত। একা বাইরের বারান্দার রেলিঙে পিঠ হেলিয়ে দাঁড়াত। দেখত আমার বালির বস্তায় ঘুঁষি মারা। তখনকার দিনে মেয়েদের সঙ্গে আমার মেলামেশা সহজ ছিল না। বন্য ও লাজুক বলে তার সুন্দর মুখ, পরিষ্কার সতেজ শরীর, চোখের কৌতুক—এ-সবের দিকে তাকাতেই পারতাম না। ভয় করত। রেলিঙে হেলে দাঁড়িয়ে মালা হাসত। দু' একটা কথা বলত, ইয়ার্কি দিত। কখনও বা নিবিষ্ট মনে দেখত আমার ছায়া-লড়াই। মালাদের ছাদে উঠলে আমাদের ছাদ দেখা যায়। ভোরবেলা ছাদে যখন স্কিপিং করতাম তখন প্রায়ই পশ্চিম দিকে মালাদের ছাদে দেখতাম মালাকে। দূর থেকে ইশারা করত। এইভাবেই বুকের দুরদুরুনি পার হয়ে

একদা মালার কাছাকাছি হয়ে গেলাম। দুপুরের নির্জনতায় স্কুল পালিয়ে আসতাম। মালাদের ছাদের সিঁড়িতে বসতাম দু'জনে। পাশাপাশি। কথা হত। সে-সব কথা ভালবাসার কথা নয়, কোনও অর্থও হয় না তার। তবু দু'জনে দু'জনের কথা হাঁ করে শুনতাম। মালা বলত, তোমার সত্যিকারের লড়াই আমাকে একদিন দেখাতে নিয়ে যেয়ো। আমার সেই আসল লড়াই মালাকে দেখানো হযনি আজও। আর দেখানো যাবে না। কবে যেন মণিমালার ফেলে-যাওয়া সেতার খেলার ছলে তুলে নিয়েছিল মালা, অনভ্যস্ত হাতে টুং টাং করেছিল। বোধহয় সেই সময়েই অকস্মাৎ সুরের মায়াবী জগৎ হঠাৎ তাকে ধরা দিয়েছিল। তারপর গানই টেনে নিল তাকে। তার পার্থিব ঘরখানা ক্রমশ পৃথিবী ছেড়ে, আমাদের সব নাগালের বাইরে একশো দু'শো হাজার তলা উঁচুতে উঠে গেল। সেই সময়ে আমার ছোড়দা শখের তবলা ঠোকে, ফিল্মের গান গায়। মালার উন্নতি দেখেই বোধহয় সে এক ওস্তাদের কাছে তবলা শেখার জন্য নাড়া বাঁধল। আমার প্রতি উদাসীন হয়ে গেল মালা।

গ্রুপ ছবিটায় সেইসব দিনগুলি স্থির হয়ে আছে। মগ্ন হয়ে দেখছিলাম। ছবি নয়, স্মৃতি।

টেবিলের ওপর প্লেট রাখার মৃদু শব্দে ঘুরে দাঁড়িয়ে ভারী অবাক হই। মালা নয়, তাদের ঝি। বলল, দিদিমণি পাঠিয়ে দিলেন।

উনি কোথায়?

মাথা ধরেছে খুব। মায়ের বিছানায় শুয়ে আছেন।

মুহূর্তে রক্তের ঝাঁক উঠে আসে চোখে-মুখে। বাসের সেই পশ্চিমা লোকটার ভদ্র ব্যবহারের স্মৃতি ভুলে যাই, ভুল হয়ে যায় সেই দীর্ঘকায় অন্ধ যুবকটির কথা। রাগে মুহুর্মুহু আঘাত করতে ইচ্ছে করে চার দিকে।

খেয়ে নিন। বলে ঝি চলে গেল।

একা মালার এই ঘরে আমি কী করে থাকি! এই ঘর গানের। কিন্তু আমার সব রাগ দুঃখ বা অভিমান কখনও গান হয়ে যায়নি। আমার রাগ বহুকাল থাকে।

টেবিলের সামনের গিয়ে দেখি প্লেটে সাজানো ওমলেট, মিষ্টি, বাটিতে এক টুকরো মাছ, স্টিলের গ্লাসে ঠান্ডা ঘোল। কোনওটাই স্পর্শ করি না। রাগে শরীর কেঁপে কেঁপে ওঠে। গায়ে শুঁয়োপোকার রোমরাজি দাঁড়িয়ে যায়। গায়ে সেই জ্বালা। নিজের বা যে-কারও সর্বনাশ করে যেতে ইচ্ছে করে।

মালার সর্বনাশ আমি কী করে করব ভেবে পাই না। অদ্রির মতো সেও আমার রিঙের অনেক বাইরে চলে গেছে। অত দূরে আমার আঘাত পৌঁছাবে না। তবু আমি তার ঘরের ভিতরে ঘুরে বেড়াই। কোথায় আঘাত করব মালাকে, খুঁজি। বিছানায় শোয়ানো তার ঝকঝকে তানপুরা, ইস্পাতের তার মৃদু আলোতেও ঝলকাচ্ছে, মেঝের কার্পেটে পড়ে আছে পেতলের ডুগি আর ছোট্ট তবলা। পড়ে আছে হারমোনিয়াম। চার দিকে গানের খাতা। বই। বুককেসের ওপর রেডিয়ো, রেকর্ড প্লেয়ার। খোলা কাঠের বাক্সে রেকর্ডের গাদা। গানের মধ্যেই বেঁচে আছে মালা। তার সব দুঃখ, স্মৃতি, অনুভব—সবই গান হয়ে যায়। এক রকমভাবে সে সুখীই। সেই সুখ নরম গদির মতো ঢেকে রেখেছে তাকে। বাইরের আঘাত পৌঁছোয় না। কিন্তু এই মুহূর্তে তাকে আঘাত করতেই হবে।

তানপুরার তারে আঙুল ছোঁয়াতেই সেটা ঝিনন করে বেজে ওঠে। আমি বাঁকা আঙুলে তারটাকে ধরে হ্যাঁচকা টান দিই। টং করে ছিঁড়ে যায়। একের পর এক চারটে তার ধনুকের টংকার তুলে ছিঁড়ে পাকিয়ে যায়। ভয়ংকর কাঁপতে থাকে ছেঁড়া তারের ডগাগুলি। জীবনের সবচেয়ে জোরালো ঘুষিতে ডুগির চামড়া দমাস করে ফাটিয়ে দিই। পলকের মধ্যে আমি তার গানের খাতাগুলোর পাতা ছিঁড়ে ফেলি। ফ্যানের জোর হাওয়ায় পাতাগুলি ঘুড়ির মতো উড়তে থাকে। কী হল, কী হল, বলে ঝিটা ছুটে আসতে থাকে। রান্নাঘর থেকে মাসিমা চেঁচিয়ে বলছেন, কী হচ্ছে রে, ও মালা। আমি ততক্ষণে মালার বিছানার বালিশ টেনে ফেলে দিই, দু'টো রেকর্ড ছুড়ে ফেলি মেঝেতে। কিন্তু তবু মালার সাড়া পাওয়া যায় না। মনশ্চক্ষে দেখি, সে ও-ধারের ঘরে শুয়ে বালিশে মুখ গুঁজে হাসছে। বিদ্রূপের হাসি। ঝিটা দরজার কাছে এসে থমকে দাঁড়িয়েছে। পাগল-দেখার মতো ভীত চোখ তার, কী করবে বুঝতে পারছে না। আমি তার পাশ কাটিয়ে বেরিয়ে আসি। সিঁড়ি ভেঙে আস্তে আস্তে নেমে যাই। মালা বেরিয়ে

আসেনি, কিছুই করে না। সিঁড়ি দিয়ে নামতে নামতে ওপরে মাসিমা আর ঝিয়ের গলা পাই—ওমা! কী কাণ্ড! এ কী পাগলামি!

রাস্তা থেকে এক পলক ওপরের ঝুলবারান্দার দিকে তাকাই। না, মালা নেই। এই অবহেলায়, উপেক্ষায় আমার শরীর আবার রাগে কেঁপে ওঠে। অসহায়ভাবে বুঝতে পারি, পৃথিবীতে আমার আঁচড়-কামড়ের কোনও দাগ বসে না। আমি বড় দুর্বল।

ক্রিমরঙা গাড়িটার গায়ে পাতলা চাদরের মতো ধুলোর আস্তরণ পড়েছে। গাড়িটা পেরিয়ে যেতে যেতে একটু দাঁড়াই। প্রতিশোধের কথা মনে পড়ে। আমি কিছুই ভুলিনি। গাড়িটার কাচ তোলা, ভিতরটা ফাঁকা। সুন্দর একটা নীল তোয়ালে পড়ে আছে স্টিয়ারিং-এর ওপর। মভ রঙের গদির পালিশ কী সুন্দর, তাতে চমৎকার চৌকো নকশা। গাড়ির পিছনে পালকের ঝাড়ন, সুতো দিয়ে ঝোলানো একটা সুন্দর পুতুল। অদ্রির গাড়ি।

কাচটা ভেঙে দিয়ে যাব? একখানা ইট হাতে নিলেই সুন্দর প্রতিশোধ নেওয়া হয়। আমার প্রতিশোধের নেশা চেপে গেছে। লোভীর মতো গাড়িটার দিকে চেয়ে থাকি। কিন্তু হঠাৎ মনে পড়ে, জিনিসপত্রের ওপর প্রতিশোধ নেওয়ার মধ্যে কোনও গভীরতা নেই। মালার মতো উদাসীন উপেক্ষা অনেকের থাকতে পারে। আমার প্রতিশোধ তা হলে আবার আমাকেই ছোবল দেবে মুখ ঘুরিয়ে।

গাড়ির কাচটা তাই ভাঙা হল না। কেবল অন্যমনে একটা আঙুল দিয়ে গাড়ির গায়ের ধুলোর আস্তরণে লিখলাম, নেনটু, প্রতিশোধ।

মুখ ফেরাতেই ভারী অবাক হয়ে দেখি, আমাদের দোতলায় বারান্দায়, বালির বস্তাটার পাশে দাঁড়িয়ে একটা মেয়ে। সেই একটু ঝুঁকে কৌতূহলে আমাকে দেখছে। বড় লজ্জা পাই। ছি ছি, মেয়েটা দেখেছে, আমি অদ্রির গাড়ির গায়ে আঙুল দিয়ে লিখছি। আমাকে পাগল ভাবছে হয়তো।

মুখ নামিয়ে আমি গাড়ির দরজা পেরিয়ে ধীরে ধীরে সিঁড়ি ভাঙতে থাকি। মেয়েটা কে, ভেবে পাই না। অদ্রির সঙ্গেই এসেছে কি! কে জানে! একটু পরেই মেয়েটার সঙ্গে এক সমতলে দেখা হবে। ভাবতেই লজ্জা করে। পাগল, আমি একটা পাগল।

উপরে উঠেই প্রথমে বড়দার ঘর। সবুজ পরদা ফেলা। পরদার ফাঁক দিয়ে দেখা যায়, অদ্রির কোলে বুবলা বসে আছে, তার হাতে খেলনা। অদ্রির মুখখানা শুকনো, চুল উড়ছে। তবু তার মুখে একটা স্মিত ভাব। দরজা পেরোতে পেরোতে বউদির ধরা-গলা শুনতে পাই, বেঁচে আছে এই ঢের। এ ক'দিন যে কীভাবে কেটেছে!

থমকে দাঁড়াই। কার কথা বলছে ওরা?

পরদাটা সরাতেই অদ্রি মুখ তোলে, খুশির গলায় বলে, আরে নেনটু, এসো ভাল খবর আছে।

কান্নায় বউদির মুখ ফোলা, তবু তার মুখে একটা নিশ্চিন্তি। খুশির ভাব। বলল, তোমার বড়দা দুর্গাপুর গিয়েছিল। দাদার কাছে।

আমি অদ্রির দিকে তাকাই।

অদ্রি মাথা নাড়ল। বলল, পরশুদিন। ইদানীং ভুঁড়ি হয়ে যাচ্ছে বলে বিকেলের দিকে একটু টেনিস খেলি। পরশুদিন টেনিস খেলে ফিরে দেখি, বাসার গেটের কাছে ভিখিরির মতো চেহারায় সত্য দাঁড়িয়ে আছে। প্রথমটায় চিনতেই পারিনি। গালে কাঁচা-পাকা দাড়ি, চুল জট বেঁধেছে, গায়ে ভীষণ ময়লা, না-ঘুমোনো চোখ খুব লাল। কষ্টে চিনতে পারলাম। প্রথমটায় কোনও কথাই বলে না। জিজ্ঞেস করলে হয় হাসে, নয়তো গম্ভীর হয়ে থাকে। বাথরুমে গিয়ে অনেকক্ষণ ইচ্ছেমতো স্নান করল, দাড়ি-টাড়ি কামাল, বলল, রাতে মুরগির ঝোল দিয়ে ভাত খাব। সঙ্গে সঙ্গে চাকরকে দিয়ে মুরগি আনালাম। খুব তৃপ্তির সঙ্গে খেল। পাছে পালায় সেই ভয়ে নিজের সঙ্গে নিয়ে শুলাম। কিন্তু কথাবার্তা হল না। সারা রাত পাথরের মতো ঘুমোল। উঠল অনেক বেলায়। রবিবার ছিল কাল, কাজেই নিজে দেখেশুনে ভাল রান্নাবান্না করালাম। ভাবলাম, তোমাদের কাছে একটা টেলিগ্রাম করে দিই। সত্য বোধহয় সেটা আন্দাজ করে বলল, বাড়িতে কোনও খবর দেবেন না। সম্ভবত পুলিশ আমাদের বাসার দিকে নজর রাখছে। ফলে সারাদিন সত্য শুয়ে-বসে রইল। দু'-চারটে কথা থেকে যা বুঝতে পারলাম, এ ক'দিন সে পায়ে

হেঁটে হেঁটে ঘুরেছে। যত দূর মনে হল, সে কোনও রাজনৈতিক দলের সঙ্গে ছিল না। সে ঘুরেছে একা একা। কেন ঘুরেছে তা সঠিক বলল না। কেবল বলল, আশপাশটা একটু দেখে নিচ্ছি আর কী! এত বয়স পর্যন্ত তো কলকাতা-চাপা পড়ে রইলাম। আমি রাজনীতির কথাও জিজ্ঞেস করলাম। ও একটু ভেবেচিন্তে বলল, রাজনীতি মানে হচ্ছে শ্রেষ্ঠ নীতি। সেই নীতি ঠিক করতে একটু সময় নেওয়া দরকার। মনে হল, ওর ভিতরে একটু দ্বিধার ভাব এসেছে। বিকেলের দিকে বলল, আমার জুতো জোড়া ছিঁড়ে গেছে, একজোড়া জুতো কিনে দিন। আর দশটা টাকা। দিলাম। বিকেলে খুব নেশা করে ফিরল। একটু মাতলামি করল, বুবলার কথা বলে কান্নাকাটি করল কিছুক্ষণ। আজ সকালে উঠে দেখি, নেই। তোলপাড় করে আশেপাশে খুঁজলাম। কোথাও নেই। আরও খুঁজবার জন্য লোক লাগিয়ে আমি চলে এসেছি। ভাবছি, রাণুকে নিয়ে যাব। রাণু আমার কাছে কয়েকদিন থাক। যদি সত্য ফেরে বা ওকে খুঁজে পাওয়া যায় তবে ওখানেই রাণুর সঙ্গে ওর দেখা হতে পারবে। আমার মনে হচ্ছে, সত্য ফিরবে ঠিক। আমার বাসাটা সেন্টার করে চার দিকে ঘুরবে। রাণু বা বাচ্চাদের সঙ্গে দেখা হলে মনটা নরম হবে ওর, ও-সব পাগলামি কমে যাবে।

অদ্রির দিকে একাগ্রভাবে তাকিয়েছিল বউদি। যেন যত বার অদ্রি গল্পটা বলবে তত বার সমান মনোযোগে সে শুনবে। অদ্রির কথা হয়ে গেলে বউদি আমার দিকে ফিরে ছেলেমানুষের মতো বলল, যাব ঠাকুরপো?

আমি হেসে বললাম, যাওয়াই তো উচিত। মা-বাবাকে খবর দাও। ওঁদের ঘটনাটা জানানো দরকার।

বউদি বলল, যাচ্ছিলাম। তুমি এসে গেলে, দাদা গল্পটা শুরু করল, তাই যাওয়া হল না।

বউদি উঠে গেল। একটু বাদেই হতচকিত বাবা আর মা ঘরে এসে ঢুকল। বাবা নিজেকে সামলানোর চেষ্টা করতে গিয়ে লাল হয়ে গেছেন, গাল কাঁপছে। মা কেঁদে ফেলেছে, চেঁচিয়ে বলছে, ও বাবা অদ্রি, আমার ছেলে নাকি বেঁচে আছে! সবাই বলে, মেরে ফেলেছে। বলো বাবা, তার কথা বলো। সে কেমন, কোথায়—

অদ্রি উঠে হাত ধরে মাকে বসাল। বাবা চেয়ারে বসে গলা খাঁকারি দিয়ে নিজেকে স্বাভাবিক রাখার চেষ্টা করছেন।

ঘরে যখন এই দৃশ্য তখন হঠাৎ চোখে পড়ল, বারান্দার দরজায় সেই মেয়েটি দাঁড়িয়ে। অদ্রি দাদার কথা বলছে, সকলের চোখ তার দিকে। শুধু মেয়েটি একদৃষ্টে আমাকে দেখছে। চোখে ভীষণ কৌতূহল। যেন-বা সে আমাকে গুরুতর কোনও অন্যায় করতে গোপনে দেখে ফেলেছে।

লজ্জায় চোখ নামিয়ে নিলাম। দাদার কথা শুনতে শুনতে মেয়েটির কথা ভুলে গিয়েছিলাম। ও দেখেছে, আমি অদ্রির গাড়ির গায়ে ধুলোর আস্তরণে লিখে রেখেছি—নেনটু, প্রতিশোধ।

আর-এক বার মেয়েটির দিকে তাকাই। দেখি, তার ঠোঁটে চাপা কৌতুকের হাসি। পরনে নীল শাড়ি, নীল ব্লাউজ, কানে নীল পাথরের দুল, পায়ে নীল চটি। লালচে রঙের চুল এলো করে বাঁধা। ফরসা, খুব সুন্দর চেহারা তার—এত-সুন্দর কেবলমাত্র ধনীদের ঘরে জন্মায়। সবচেয়ে আশ্চর্যের কথা, তাকে আমি কোথাও দেখেছি। কোথায় তা মনে পড়ছিল না। তার চোখে আমার চোখ আটকে গিয়েছিল। ছাড়াতে পারছিলাম না। ঘরের ভিতরে সবাই বড়দার কথা নিয়ে মগ্ন হয়ে আছে। সিঁড়ির দিকের দরজায় দাঁড়িয়ে আমি, আর বারান্দার দিকের দরজায় দাঁড়িয়ে সে। দু'জনে দু'জনের দিকে তাকিয়ে। কেউ আমাদের এই তুচ্ছ ঘটনাটি লক্ষই করে না। মেয়েটি দেখছে এক গোপন অপরাধীকে—যাকে সে ছাড়া কেউ শনাক্ত করতে পারে না। আমি দেখছি শনাক্তকারীকে—যাকে আমি সঠিক চিনি না—কিন্তু চেনা-চেনা মনে হয়।

কিন্তু মনে না-পড়েও উপায় ছিল না। অত সুন্দর মেয়ে তো আমি খুব বেশি দেখিনি। ভাবতে ভাবতে মনে পড়ে গেল। এই তো অদ্রির মঞ্জু। বিয়ের আসরে এ দেখেছিল আমার অপমান। একটু আগে সে-ই আবার দেখেছে, অদ্রির গাড়ির গায়ে আমি প্রতিশোধের কথা লিখে রাখছি। এর কাছ থেকে আমি কী করে পালাব?

চোখ নামিয়ে আমি আস্তে আস্তে সরে এলাম। জামাকাপড় পালটে কলঘরে গিয়ে অনেকক্ষণ জল ঢালি গায়ে। গায়ে আজ বড় জ্বালা।

স্নান সেরে, রান্নাঘরে ঢাকা ভাত খেয়ে এসে দেখি বউদি বিস্তর ট্রাঙ্ক-বাক্স খুলে জামা কাপড় বের করে সুটকেস গোছাচ্ছে। মা সামনে বসে বলছে, ওই কমলা রঙের শাড়িটা নিলে না! সত্য ওই রংটা পছন্দ করে কিনে দিয়েছিল তোমায়।

বউদি লাজুক হেসে বলে, আর জায়গা কোথায় মা?

মা বলে, হবে হবে। দরকার হলে তোমার শ্বশুরের সুটকেসটা নাও না। ওখানে গিয়ে সেজেগুজে থেকো। বেনারসিটা পড়ে রইল।

বউদি বলল, এই গরমে বেনারসি?

তাতে কী? বিয়ের পর তো পরোইনি। মা বলতে বলতে আমার দিকে তাকায়।

নেনটু, একটু মিষ্টি এনে দে। ওরা ভরদুপুরে এসেছে। তোর ঘরে পাখার তলায় বসিয়ে রেখেছি, ও-ঘরে যাস না এখন। মিষ্টিটা এনে দিয়ে বরং আমাদের বিছানায় গিয়ে শো।

মিষ্টি এনে দিয়ে মা'র ঘরের দিকেই যাচ্ছিলাম। অদ্রি বাইরে বেরিয়ে এসে ডাকল, নেনটু, শোনো। মঞ্জু তোমাকে ডাকছে।

ভীষণ সংকুচিত হয়ে পড়ি। স্নানের পর হঠাৎ স্নানের আগের যাবতীয় অপরাধের বোধ এসে আমাকে চেপে ধরে। জিজ্ঞেস করি, কেন?

অদ্রি চাপা হেসে বলে, এসো না। ও বলছে, তোমাকে ও চেনে।

আমি ভ্রূ কুঁচকে তাকাই।

অদ্রি হাসে, ঘাবড়িয়ো না। এসো।

আমার বিছানাতেই মঞ্জু বসে আছে। গরমের জন্য জানালা বন্ধ। ঘরটা ছায়া-ছায়া। মঞ্জুকে আবছায়ায় আরও সুন্দর দেখায়। হাতজোড় করেই হেসে বলল, বসুন, একটু কথা বলি।

মেয়েদের সঙ্গে কেমন ব্যবহার করতে হয় আমার অজানা। কাঠের মতো তার সামনে চেয়ার টেনে বসি। একটু বেপরোয়া হওয়ার চেষ্টা করে বলি, আপনি আমাকে চেনেন শুনলাম। গলাটা কেঁপে গেল। একটা নাকি সুর এসে গেল।

মঞ্জু তার মাথায় সুন্দর একটা ঝাপটা মেরে বলে, খুব ভাল চিনি না, একটু একটু চিনি।

অদ্রি সিগারেট ধরিয়ে আমার দিকে চেয়ে বলে, আমাকে কিন্তু মঞ্জু কিছু বলেনি, নেনটু। শুধু বলেছে, ওই ভদ্রলোককে আমি চিনি, ডেকে আনো, আলাপ করব।

আমার চোখ মেঝেয় নেমে যায়। ঘামতে থাকি। প্রথমত তার গা থেকে খুব দামি বিদেশি সুগন্ধী বাতাস ভরে তুলেছে। দামি শাড়ি পরনে। সে অসম্ভব সুন্দর। এ-সব আভিজাত্যের মুখোমুখি হলে আমার মন শক্ত হয়ে ওঠে। আঘাত করতে ইচ্ছে করে। আমি এ-সব সইতে পারি না। দ্বিতীয়ত, তার মুখের রহস্যময় হাসি দিয়ে সে বোঝাতে চাইছে, সে আমার গোপন খবর রাখে। আমি তাই আত্মবিশ্বাস হারিয়ে ফেলতে থাকি। মাথাটা এলোমেলো হয়ে যায়। মিষ্টি নিয়ে ফেরার সময়ে আমি বুদ্ধি করে অদ্রির গাড়ির গায়ের লেখাটা মুছে দিয়ে এসেছি। তবু মনটা স্থির হয় না। দোতলা থেকে পরিষ্কার লেখাটা দেখা যাচ্ছিল—নেনটু, প্রতিশোধ। মুছতে বড় দেরি হয়ে গেছে। তার আগেই এই মেয়েটি জেনে গেছে—আমি তার অদ্রির ওপর প্রতিশোধ নিতে চাই।

মঞ্জু তার ছোট্ট রুমালে থুতনির ঘাম মুছল। বলল, রাণুর বিয়ের সময়ে আপনাকে দেখেছিলাম। বলেই সে হাসতে থাকে।

আমার চোখ-মুখ ঝেঁঝে ওঠে। আমি মুখ তুলি।

আর কোথায়?

একটা পোস্ট অফিসে।

আর?

একটা মিছিলের মুখোমুখি। সেইদিনই আপনাদের এই বাসায় রাণুর সঙ্গে দেখা করতে আসি। চলে যাওয়ার সময়ে সিঁড়িতে আপনার সঙ্গে দেখা, রাণু পরিচয় করিয়ে দিয়েছিল। কিন্তু আপনি গ্রাহ্য করেননি। খুব অন্যমনস্ক ছিলেন।

একটা শ্বাস ফেলে বলি, মনে নেই।

মঞ্জু খুব হাসে। হাসি মেশানো গলায় বলে, আর একবার—

চমকে উঠে বলি, কোথায়?

সে মাথা নাড়ে, সেটা বলব না। থাক।

বলল না। গোপন থাকল। তার আর আমার মধ্যে। প্রতিশোধের কথাটা খুব বুদ্ধি করে চাপা দিল মঞ্জু। আমি নিশ্চিন্তের শ্বাস ছেড়ে বললাম, কাছাকাছি পাড়ায় থাকলে এ-রকম দেখা-সাক্ষাৎ হয়।

তার প্রেমিকের সামনেই অপলক চোখে সে আমাকে দেখে কিছুক্ষণ। বলে, মিছিল আটকানোটা কিন্তু অন্যায় সাহস, প্রায় পাগলামি।

অদ্রি মিষ্টির প্লেট হাতে ঝুঁকে পড়ে আমায় বলল, কী করেছিলে?

মঞ্জু হাসি থামিয়ে বলে, সে এক উদ্ভট কাণ্ড। কিন্তু আমার খুব মজা লেগেছিল।

বলে মঞ্জু পা দোলায়। আমার দিকে চেয়ে মিট মিট করে হেসে বলে, আপনি এ-রকম আর কী কী করেছেন তা জানতে ইচ্ছে করে। বলবেন?

আমি হাসি। তার আর আমার মধ্যে এক ইঙ্গিতময় কৌতুকের খেলা চলছে। অদ্রি তাই কৌতূহল বোধ করে না। কবজি উলটে ঘড়ি দেখে বলে, ইস, তিনটে বাজে। রাণুটা দেরি করছে। দিনকাল ভাল না, ফিরতে রাত হয়ে যাবে। দাঁড়াও, রাণুকে তাড়া দিয়ে আসি।

অদ্রি উঠে যেতেই মঞ্জু আবার আমাকে দেখে। বলে, আমি একটু বেশি কথা বলে ফেললাম, কিছু মনে করবেন না।

আমি একটা শ্বাস ফেলে হাসি। বলি, না আপনি খুব বেশি বলেননি। ধন্যবাদ।

মঞ্জু হাসে।

আমি ঘর ছেড়ে বেরিয়ে আসি। বুবলাকে একটু কোলে নিই, মিনুকে একটু আদর করি। বউদির সঙ্গে রসিকতা করতে থাকি। বলি, বউদি, তোমাদের হানিমুন দুর্গাপুরেই হচ্ছে তা হলে!

বউদি ম্লান হাসে। বলে, ইয়ার্কি কোরো না। তোমরা দুইটি ভাই আমাদের যা জ্বালাচ্ছ! ভগবান করুন, তোমার যেন বিয়ে না হয়।

বউদির কানে কানে বলি, তা হলে তোমার আইবুড়ো বোনটার গতি হবে কী করে?

বউদি তেড়ে এসে বলে, থাক, ও-সব মুখের কথা। সুনুকে তো তুমি চোখেও দেখনি।

গোছগাছ করে ওরা রওনা হয়ে গেল। সামনের সিটে অদ্রির পাশে বসা মঞ্জু একবার গলা বের করে মুখ টিপে হাসল মাত্র। কথা বলল না।

মনে মনে নিজেকে বললাম, নেনটু অদ্রির ওপর যদি প্রতিশোধ নিতে হয় তবে ওর গাড়ির ওপর নিয়ো না। প্রতিশোধের জন্য রয়েছে ওর মঞ্জু। মঞ্জুর ওপর নিয়ো। ও অত সুন্দর কেন? সুন্দর যা-কিছু নষ্ট করে দাও।

বড়দার যা-হোক একটা খবর পাওয়া গেছে। কিন্তু সেজন্য আমি নিশ্চিন্ত বোধ করি না। আমার পাগল-পাগল লাগে। অদ্রির গাড়ির ওপর থেকে প্রতিশোধের কথাটা মুছে দেওয়া গেছে। মালা তার তানপুরা সারিয়ে নেবে, তবলা ছেয়ে নেবে, গানের খাতা বেঁধে নেবে আবার। কিন্তু আমি কি কিছুতেই প্রতিশোধের কথা ভুলব না! থানার ও-সি ভদ্রভাবে আমার গায়ের ব্যথার কথা জিজ্ঞেস করেছেন বন্ধুর মতো। তবু আমি ভুলি না। কিন্তু বাস্তবিক আমি এ-সব ভুলতে চাই। পৃথিবীর যাবতীয় অপমান, ইতরতার উত্তরে সেই দীর্ঘকায় অন্ধ যুবকটির মতো নম্র গলায় বলতে ইচ্ছে করে—ছোড় দিজিয়ে না মা-জি। কিংবা সেই পশ্চিমা বুড়োর মতো সহজে স্বার্থ ত্যাগ করে বলতে ইচ্ছে করে, বইসুন না, বইসুন।

॥ মঞ্জু ॥

মা'র প্রেশার খুব বেড়ে গেছে। হার্টও ভাল না। এমনিতে প্রেশার তো ছিলই, তার ওপর পরশুদিন দুপুরে একটা কাণ্ড হয়ে গেল। আমাদের বাড়ি থেকে দক্ষিণে গলির মধ্যে একটা স্কুল আছে। নীল প্যান্ট আর সাদা শার্ট পরা ছেলেরা পিঠে ব্যাগ নিয়ে গুট গুট করে স্কুলে যায়। সকাল সাড়ে দশটায় রোজ তাদের প্রেয়ারের সুর আমাদের ঘরে ভেসে আসে—আগুনের পরশমণি...। আমার মায়ের খুব ছেলের শখ ছিল। পর পর আমরা তিন বোন মাকে হতাশ করি। শরীর খারাপ হয়ে যাওয়ায় মা আর বাচ্চা পেটে ধরতে সাহস পাননি। এই বয়সে মার ওই ইচ্ছে আর পূর্ণ হওয়ার সম্ভাবনা নেই। মার মনে সাধটা কিন্তু রয়ে গেছে। আমি তা টের পাই। কতদিন দেখেছি, মা রেলিং ধরে ঝুঁকে তিনতলা থেকে সকাল দশটায় স্কুলের বাচ্চা ছেলেদের নিবিষ্ট মনে দেখে। পুঁটে পুঁটে ছেলেরা হল্লা করতে করতে যায়। তাই দেখে মা'র মুখে এক বিহ্বলতা ফুটে ওঠে। টিফিনের সময়ে ছেলেগুলো সর্ষেদানার মতো পিলপিল করে এধার ওধার ছড়িয়ে পড়ে। মা নীচের তলায় নেমে যায় তখন। কত ছেলে এসে আমাদের বাড়ি থেকে জল আর বিস্কুট খেয়ে যায়। শীতকালে অন্তত একদিন মা ওই স্কুলে চার ঝুড়ি কমলালেবু পাঠায়, গ্রীষ্মকালে একদিন পাঠায় ল্যাংড়া আম। আমি বাড়াবাড়ি দেখে কখনও-সখনও রাগ করে বলি, অত প্রশ্রয় দিয়ো না, ছেলেগুলো পেয়ে বসবে। মা ম্লান মুখে হেসে বলে, আমার বড় ইচ্ছে করে বাড়িতে একদিন বাল-ভোজন করাই। কিন্তু তাতে তো আরও রাগ করবি। সে যাই হোক, ওই স্কুলের ছেলেদের সঙ্গে আমাদের বাড়ির একটা সম্পর্ক তৈরি হয়ে গেছে। মা যখন রেলিঙে দাঁড়ায় তখন ওই ছেলেদের অনেকেই মুখ তুলে মাকে ডেকে যায়, আ-ন্টি! কেউ বলে, মাসিমা—আ! মা হাত নাড়ে। তারা চলে যায়। মা কখনও-সখনও আমাকে ডেকে ছেলেদের চিনিয়ে দেয়—ওই যে ফরসা ছেলেটা—ওর মা নেই, বাবা আবার বিয়ে করেছে। আর ওই যে রোগামতন—ও হচ্ছে বাবলু—ভীষণ দুষ্টু। আর ওই যে—। মা বলে যায়। আমি কখনও বা কৌতূহল বোধ করি, কখনও বা করি না। কিন্তু ছেলেগুলো আমাকেও চেনে ঠিক। রাস্তায় কখনও-সখনও চমকে উঠে শুনি, অচেনা ছেলে ডেকে বলছে, দিদি, কোথায় যাচ্ছ? চমকে উঠে হেসে ফেলি। একরকম ভালই লাগে। একদিন গড়িয়াহাটায় একটা বাচ্চা আমার হাত জড়িয়ে ঝুলে পড়েছিল, দিদি, ও দিদি! সঙ্গে তার বাবা আর মা। সে আমার হাত ধরে টেনে তার মা'র কাছে নিয়ে যায়, আর বলে, আন্টির মেয়ে আমার দিদি। কী লজ্জায় পড়েছিলাম! ছেলেটির মা-বাবা দেখলাম, মা-র কথা খুব জানে। ভদ্রমহিলা বললেন, আপনার মা'র কথা শুনে শুনে কান কালা হয়ে গেছে। শুনে লজ্জা পাই। ছেলেরা আমাকে যে রাস্তায়-ঘাটে দেখে ডাকে, খুশি হয়, মা-বাবার কাছে নিয়ে যায়, সে তো আমার জন্য নয়। আমার ভালবাসা তারা পায়নি। তবু তাদের আন্টির মেয়ে বলে আমার এত আদর। টিফিনের সময় আমাদের নীচের তলায় রাজ্যের ছেলেরা এসে মাকে ঘিরে ধরে বসে। জল খায়, বিস্কুট নিয়ে পকেটে পোরে। গল্প করে কত! মা প্রত্যেকের নাম, বাড়ির খবর রাখে। কিন্তু আমি তাদের অধিকাংশকেই চিনি না। রাস্তায় ঘাটে তাই আমাকে লজ্জা পেতে হয়। তবু ভালই লাগে। কখনও-সখনও রেলিং ধরে দাঁড়িয়ে আমিও তাদের দেখি। তারা হাসে, হাত নাড়ে, ডেকে যায়।

যা বলছিলাম। পরশুদিন দুপুরে রোজকার মতো মা বিছানা ছেড়ে উঠে সিঁড়ির মুখে গিয়ে মদনকে ডেকে বলল, ও মদন, জলের ড্রামটায় বরফ ফেলেছিস তো! বিস্কুটের প্যাকেটগুলো খুলে প্লেটে রাখ। সময় হয়ে এসেছে। এই বলে মা বারান্দায় গিয়ে দাঁড়িয়েছে মাত্র। সেই সময়ে হঠাৎ রাস্তায় একটি চেঁচামেচি শোনা গেল, কয়েকটা দৌড়-পায়ের শব্দ। বারান্দায় মা উৎকর্ণ হয়ে টিফিনের ঘণ্টার শব্দ শোনার জন্য অপেক্ষা করছিল। হঠাৎ চেঁচিয়ে বলল, কী হয়েছে রে? ওরে, কী হয়েছে? ওই বড় বড় ছেলেগুলো দৌড়ে পালাচ্ছে কেন? ও মঞ্জু, দেখে যা! আমি উঠতে উঠতেই দু'টো বোমার শব্দ শোনা গেল।

আমি বেরিয়ে দেখি, মা রেলিঙের ওপর দিয়ে আধখানা শরীর বাইরে ঝুলিয়ে দিয়েছে। মাকে টেনে আনি। দেখি, মা'র মুখ সাদা, কপালে ঘাম, ঠোঁট কাঁপছে। আমার দিকে বড় বড় আতঙ্কের চোখে চেয়ে মা বলল, কতগুলো বড় ছেলে স্কুলটার দিক থেকে দৌড়ে এল—ওরা স্কুলের ছেলে নয়—হাতে বড় বড় ছোরা, ছোট টিন। দৌড়ে পালিয়ে গেল। ওই শোন, স্কুলের দিকটায় খুব গোলমাল শোনা যাচ্ছে।

আমি শুনলাম। ঠিকই, স্কুলের দিকটায় গোলমাল, লোকের চিৎকার শোনা যাচ্ছে। হঠাৎ টিফিনের ঘণ্টার শব্দ পাগলা-ঘণ্টার মতো বাজতে শুরু করল। বাতাসে এক ঝলক ধোঁয়ার গন্ধ, বারুদের গন্ধ, কেরোসিনের গন্ধ এল। মা ঝুঁকে দেখে চেঁচিয়ে বলল, স্কুলটায় আগুন লেগেছে!

মা'র কথা শেষ না হতেই দেখি, নীল প্যান্ট আর সাদা শার্ট পরা বাচ্চারা গলি দিয়ে দিশেহারার মতো দৌড়ে আসছে। ধাক্কা খেয়ে পড়ে গেল দু'-একজন, উঠে আবার দৌড়োচ্ছে। ব্যাগ খসে যাচ্ছে কাঁধ থেকে, প্যান্টে গোঁজা জামা বেরিয়ে পড়েছে, মুখ রক্তাভ। আতঙ্কে তাদের চোখ বড় হয়ে গেছে।

দৌড়ে নীচে নেমে গেলাম। সদর খোলাই ছিল। পিলপিল করে বহু ছেলে ঢুকে পড়ল বাড়িতে। আমি দু'হাতে তাদের টেনে আনতে লাগলাম। তারা দিশেহারার মতো চেঁচাচ্ছে, আন্টি! আন্টি! দিদি...

কয়েকটা বাচ্চা কাঁদছে। কী হয়েছে জিজ্ঞেস করতেই সবাই একসঙ্গে চেঁচিয়ে বলতে শুরু করল। স্পষ্ট কিছু বুঝতে পারি না। শুধু এইটুকু বোঝা গেল, কয়েকটা বাইরের বড় ছেলে ছোরা নিয়ে স্কুলে ঢুকেছিল। তারা বলে গেছে, ছেলেরা স্কুলে এলে খুন করা হবে। মাস্টারমশাইদের বলেছে, স্কুল বন্ধ করে দিতে। হাফ-ইয়ার্লি পরীক্ষা যেন না হয়। এই সব বলে তারা স্কুলবাড়িতে কেরোসিন আর পেট্রোল ছিটিয়ে আগুন দিয়ে গেছে। বোমা মেরেছে। কাঁদুনে ছেলেগুলোকে কোলের কাছে টেনে এনে চুপ করালাম, তারপর বাচ্চাদের মধ্যে বসে রইলাম অনেকক্ষণ। তাদের মধ্যে অনেকেই আন্টির খোঁজ করছিল। তখন আমার খেয়াল হল, মা নীচে আসেনি। তাড়াতাড়ি ওপরে উঠে গিয়ে দেখি, মা মাঝখানের ঘরে মেঝের কার্পেটের ওপর শুয়ে আছে। মুখটা টকটকে লাল, কপালের দু'ধারে শিরা ফুলে উঠেছে। জ্ঞান আছে, কিন্তু কথা বলতে পারছে না, কেবল কাঁদছে।

পরশুদিন থেকে বিছানা নিয়েছে মা।

আমাদের বাড়িটা বড্ড ফাঁকা। বাবা সকালে বেরোয়। ফিরতে রাত হয়ে যায়। সারা দিন কেবল আমি আর মা। আমাদের বাড়িতে কারও অসুখ-বিসুখ হলে আমরা সেবা করি না। ভাড়া করা নার্স আসে। এবারও এসেছে। কাজেই আমার কিছু করার নেই। কেবল সারাদিন কয়েকবার মার ঘরে যাই। মা কেবলই জিজ্ঞেস করে, মঞ্জু, ওদের কারও কিছু হয়নি তো?

না।

ঠিক বলছিস, না লুকোচ্ছিস!

হয়নি। বিশ্বাস করো। হলে হইচই শুনতে পেতে।

মা একটু চুপ করে থাকে। বলে, জলের ড্রামে মদনকে বরফ ফেলে রাখতে বলিস। দেরিতে বরফ ফেললে জল ঠান্ডা হবে না, আর বিস্কুটের প্যাকেটগুলো খুলে রাখিস। তুই নিজে দাঁড়িয়ে থেকে—

আমি হেসে বলি, কার জন্য? স্কুল বন্ধ আছে, ছেলেরা কেউ আসছে না দু'দিন।

মা চুপ করে থাকে। চোখ বোজে। বোধহয় শিশুদের স্বপ্ন দেখে।

অল্পবয়সি চটপটে নার্স-মেয়েটির সঙ্গে দু'-একটা কথা বলি। সে খুব সংকুচিত হয়ে উত্তর দেয়। ইচ্ছে ছিল, এই দুপুরের নির্জনে তাকে ঘরে ডেকে নিয়ে একটু গল্প করব। কিন্তু তার সংকোচ দেখে বুঝতে পারি আড্ডা জমবে না। তাই বেরিয়ে আসি। তারপর একা ভূতের মতো সারা বাড়ি ঘুরে বেড়াই। কখনও গান গাই, কখনও কোনও পুরনো হাসির কথা ভেবে আপনমনে হেসে উঠি, কখনও বা কান্না পায়।

সব জানলা দরজায় ভারী পরদা কিংবা খসখস ঝুলছে। ঘরগুলো ছায়া ছায়া অন্ধকার। বাইরের বেলা বোঝা যায় না। সুগন্ধী ভেজা খসখস সরিয়ে এক পলক বাইরে তাকাই। দমকা গরম বাতাস শরীরে লাফিয়ে পড়ে। খরশান দুপুর বিশাল পুরুষের মতো জ্যোতির্ময়। রুপো রঙের দুপুরের দিকে খানিকক্ষণ মুগ্ধ চোখে চেয়ে থাকি।

কোথাও যাওয়ার নেই। এই খরার দুপুরে কোথাও যেতে ইচ্ছেও করে না। অদ্রি কাছে নেই। রাণুকে নিয়ে গেছে, কাজেই আর শিগগির আসবেও না। সেদিন ওদের বাড়ি থেকে গাড়ি ঘুরিয়ে আমাকে বাড়িতে পৌঁছে দিয়ে যাওয়ার সময়ে সেইরকমই বলে গেল অদ্রি, সাবধানে থেকো, রাণুকে নিয়ে যাচ্ছি। এখন ভুতুড়ে চিঠি লিখলেই চলে আসতে পারব না।

রাণু অনেকবার বলল, তুইও চল মঞ্জু, ওখানে আমার খুব একা লাগবে চল, কয়েকদিন থেকে আসবি।

ধ্যাৎ! লোকে কী বলবে?

রাণু চোখ বড় বড় করে বলল, কী বলবে! একা তো যাচ্ছিস না, আমি আছি।

হেসে বললাম, তুই থাকলেই কী? বিয়ের আগে এত মাখামাখি ভাল নয় রাণু, ওতে চার্ম নষ্ট হয়ে যায়।

কথাটা সত্যি। অদ্রি আর আমার সম্পর্কটা বড্ড পুরনো হয়ে গেছে। এমন নয় যে অদ্রিকে আমি ভালবাসি না। কিন্তু ইচ্ছে করে অদ্রি খোলস পালটে নতুন হয়ে আসুক। ওই রুপো রঙের দুপুরের মতো এক অচেনা পুরুষ হয়ে দাঁড়াক আমার সামনে। আমাকে ছিঁড়ে খুঁড়ে ফেলুক।

রাণুর ওই যে দেওরটা—নেনটু, ও পাগল। ওদের বারান্দায় দাঁড়িয়ে একটু দূরের এক বাড়ির বারান্দায় একটা সুন্দর মেয়েকে দাঁড়িয়ে থাকতে দেখেছিলাম। হঠাৎ দেখি নেনটু রাস্তা থেকে সে মেয়েটার সঙ্গে কী কথা বলছে। তারপর ওপরে উঠল, মেয়েটার ঘরে গেল। ভারী অবাক হয়েছিলাম, রাণুর দেওর এই ভরদুপুরে ওই মেয়েটার ঘরে কেন! একটু পরে মেয়েটা বেরিয়ে গেল, খাবারের প্লেট হাতে ঝি ঢুকল। তারপরই দেখি, নেনটু দৌড়ে নেমে আসছে, আর ওই বাড়ির ঝি আর গিন্নি ছোটাছুটি করছে। কিছু একটা কাণ্ড করে এসেছে ছেলেটা—সন্দেহ নেই। তারপরই দেখি, অদ্রির গাড়ির সামনে দাঁড়িয়ে কী বিড়বিড় করল, আঙুল দিয়ে গাড়ির গায়ে লিখল—নেনটু, প্রতিশোধ। ভীষণ মজা লাগছিল আমার। অদ্রির ওপর ও কী প্রতিশোধ নিতে চায়? কেন? না কি ও প্রতিশোধ নিতে চায় নিজের ওপর?

পরে রাণুকে জিজ্ঞেস করেছি, তোর ছোট দেওরের মাথায় কি একটু ছিট আছে?

রাণু বলল, একটু আছে বোধহয়। তবে আমার কর্তাটির মতো নয়। দুই ভাইয়ে মিল আছে অনেক। কেন?

এমনিই। তোদের বাড়ির পূব দিকে একটা লাল বাড়ি আছে, সামনে কৃষ্ণচূড়া গাছ, ওই বাড়িটার দোতলায় একটা খুব সুন্দর মেয়ে থাকে, মেয়েটা কে?

রাণু একটু ভেবেচিন্তে বলল, ও, তুই মালার কথা বলছিস। মালা দত্ত, রেডিয়োতে গান গায়। ওর সঙ্গে আমার মেজো দেওয়রের বিয়ে হবে সেই কথা আছে। বলে হাসল রাণু, আসলে বিয়ে হবে কি না কে জানে!

কেন?

রাণু কুলকুল করে হাসল, বলল, ও মেয়েকে একদম বোঝা যায় না। শুনি, একসময়ে নেনটুর সঙ্গেও সেই কথা ছিল। মেয়েটা কেমন যেন! আমার মাঝে মাঝে মনে হয়, ও বোধহয় গানকেই একমাত্র ভালবাসে, আর কিছুকে নয়, আর কাউকে নয়।

সেই থেকে আমি মাঝে মাঝে নেনটুর কথা ভাবি। মালার কথাও। ওদের দু'জনের সম্পর্ক কী তা বুঝতে চেষ্টা করি। নেনটু ওই বাড়ি থেকে দৌড়ে নেমে এসেছিল কেন—সেই রহস্য নিয়েও মনে মনে নাড়াচাড়া করি। কয়েকটা ঘটনার টুকরো আমাকে দেওয়া হয়েছে যেন, গল্পটা সাজাতে হবে। সেই থেকে চেষ্টা করছি সাজাতে, হচ্ছে না। হচ্ছে না নেনটুর জন্যই। ও যদি স্বাভাবিক মানুষ হত তবে গল্পটা আমি অনায়াসে সাজাতে পারতাম। কিন্তু যখনই রাণুর বিয়ের আসরে অদ্রির দিকে ওর সেই চোখ তুলে তাকানো মনে পড়ে, কিংবা পোস্ট অফিসের সেই লোক হাসানোর চেষ্টা, মিছিলের সামনে দাঁড়ানো কিংবা অদ্রির গাড়ির গায়ে লেখা প্রতিশোধের কথা, তখনই সব গোলমাল হয়ে যায়। সবচেয়ে বেশি অবাক লাগে সেদিন রাণু যখন ওর সঙ্গে আমার পরিচয় করিয়ে দিল তখন ও আমার দিকে তাকায়নি। আমার দিকে তাকায় না এমন মানুষ আমি দেখিইনি। তাই গল্পটা ঠিকঠাক খাপ খায় না, এখানে ওখানে সুতো ঝুলে থাকে। আশ্চর্য হই, পুরুষের আমি কিছুই জানি না। এক অদ্রি তো আর সমস্ত পুরুষ নয়! অথচ পুরুষ বলতে আমি মাত্র তাকেই জানি।

বিকেলের দিকে হাবুলদা এলেন। মা'র অসুখের খবর পেয়ে এসেছেন। আমার দিকে একবার চোখ নাচিয়ে 'কী খবর' বলে মা'র ঘরে ঢুকে গেলেন। হাবুলদা এ-রকমই আসেন। বাতাস বা চড়াই পাখির মতোই তাঁর অবাধ যাতায়াত। সকলের বাড়িতেই। আমার বাবা হাবুলদাকে সহ্য করতে পারেন না। বলেন, ওটা একটা মাদি পুরুষ। বাস্তবিক হাবুলদা বড্ড সাজানো-গোছানো পুতুলটির মতো। রোজ দাড়ি

কামান, কেয়ারি করে চুল আঁচড়ান, ধুতিটি পাঞ্জাবিটি রোজ পরিপাটি, জুতোয় পালিশ, আয়না দেখলেই সামনে একটুক্ষণ দাঁড়াবেনই। হাবুলদার চোখের নীচে একটু কাজলটানার ক্ষীণ রেখা চোখে পড়ে, পাউডার-স্নোর গন্ধ পাওয়া যায়। গড়িয়াহাটার দিকে কিছু ছেলে সন্ধেবেলা রাস্তায় দাঁড়িয়ে আড্ডা দেয়। তাদের মুখে স্নো পাউডার, ঠোঁটে ন্যাচারাল কালারের লিপস্টিক লাগানো। এ-সব বুঝতে মেয়েদের কষ্ট হয় না। গা জ্বালা করে। ওরা জানেই না একটু এলোমেলো একটু অন্যমনস্ক হলে ওদের কত সুন্দর দেখায়। মেয়েদের চিরকালের প্রিয় উদাসীন পুরুষ। পুরুষের সাজ হবে রুপো রঙের দুপুরের মতো তীব্র, খরার আকাশের মতো গম্ভীর। তার খানিকটা অচেনা থাকবে, খানিকটা চেনা।

আমি ঘরে ছিলাম। মা'র ঘর থেকে বেরিয়ে হাবুলদা আমার ঘরে এলেন।

কী করছ মঞ্জু?

কিছু না।

একটা ফাংশানে যাবে? কার্ড আছে। শাস্ত্রীয় সংগীত।

ইচ্ছে করছে না। বড্ড গরম।

হাবুলদা হাসেন। বলেন, তবে ঠান্ডা ঘরে যাই চলো। এই তো কাছে প্রিয়া সিনেমা।

টিকিট পাওয়া যাবে না। নতুন বই, বড্ড ভিড়।

হাবুলদা চোখ গোল করে বলেন, টিকিট! আমার টিকিটের অভাব! যে-কোনও হলে যে-কোনও শো বলো—

এ রকম রোজই হয়। হাবুলদা রোজ মা'র ঘর থেকে বেরিয়ে আমার খোঁজ করেন। এ-ফাংশন সে-ফাংশনে নিয়ে যেতে চান, কিংবা বেড়াতে। ব্যাপারটা নিয়মে দাঁড়িয়ে গেছে। কথা বলতে বলতে তাঁর চোখ আমার শরীরের ওপর কাজ করে। আমি একটুও অস্বস্তি বোধ করি না। যে পুরুষ চোখে কাজল দেয় তার চোখকে আর ভয় কী? বরং শরীরটা আরও ছেড়ে দিই। মনে হয়, যদি সব খুলে ফেলে হাবুলদার সামনে দাঁড়াই, তবে হাবুলদা নিশ্চয়ই ভীষণ অসহায়ভাবে কেঁদে ফেলবেন, হাঁটু গেড়ে বসে বলবেন, আমাকে ক্ষমা করো।

মৃদু হেসে বলি, তার চেয়ে আর-একটা জায়গায় নিয়ে যাবেন?

কোথায়?

পার্ক স্ট্রিটের একটা রেস্টুরেন্টে। ঠান্ডা বিয়ার খাব।

হাবুলদা হাসেন না, খুব পেকেছ!

শ্বাস ফেলে বলি, ছেলেবেলা থেকেই আমি পুরুষদের ইঙ্গিত বুঝতে পারি। চলুন না, খেয়ে আসি।

বলে হাবুলদার চোখের দিকে চেয়ে থাকি। উনি মনে মনে পিছু হঠছেন। বুঝতে পেরে হেসে ফেলি।

হাসিটাই বোধহয় তাঁর শরীরে আগুন ধরিয়ে দিল। আমার চোখে চোখ ফেরত দিয়ে বললেন, সত্যিই যেতে চাও? না কি পরীক্ষা করছ?

লাফ দিয়ে উঠে বললাম, সত্যিই যেতে চাই।

হাবুলদা চাপা গলায় বললেন, তবে চলো মঞ্জু। দেখি, কেমন পারো!

এক মিনিট। আমি পোশাক পরে নিই।

ঝড়ের গতিতে আমি পোশাক পালটাই। আমার শরীরে সেই পাগলনাচ রক্ত নাচাচ্ছে। পাগল পাগল লাগছে। আমি সম্পূর্ণ সবুজ সাজ পরলাম। ঘরে এসে দেখি হাবুলদা চেয়ারের পিঠে মাথা রেখে চিত হয়ে সিলিং দেখছেন। মুখে দুশ্চিন্তা। আমাকে দেখে সোজা হয়ে বসে বললেন, এ যেন গ্রিন রিভোলিউশন! সত্যিই যাবে মঞ্জু?

ভয় পাচ্ছেন?

না, আমার ভয়ের কী? ভয় তো মেয়েদের! অদ্রিবাবু যদি রাগ করেন?

কেউ জানবে না। চলুন।

ট্যাক্সিতে হাবুলদার পাশে বসে পার্ক স্ট্রিটে যেতে আমার একটুও অস্বস্তি হচ্ছিল না। মনে হচ্ছিল আমি একাই যাচ্ছি। সঙ্গে বড় জোর আমার চাকর রয়েছে। একা হওয়ার একটা উগ্র মাতলামি আছে

আমার ভিতরে। চারদিকে খরার কলকাতা, ভিখিরির চিৎকার, ঝরে-যাওয়া পাতার গাছ, ধুলোটে বাতাস আর অন্ধকার ঘর আমার ভাল লাগছিল না। পৃথিবীতে কাউকেই আমার ভয় পাওয়ার নেই। অদ্রি যদি জানেও, ক্ষমা করবে। সবাই ক্ষমা করবে আমাকে।

হাবুলদা অদ্রির কথা জানেন। তবু আমার হাতখানা ধরলেন। বাধা দিলাম না। উনি বললেন, মঞ্জু, সেদিন মিছিল থেকে পালিয়ে না এলেই পারতে!

থাকলে কী হত?

বড় বড় আর্টিস্টরা ছিলেন, ফিল্মস্টাররা। কখন কার নজর পড়ে যেত, ভবিষ্যৎটাই পালটে যেত হয়তো—বলে নিজেই হাসলেন, বললেন, শেষ পর্যন্ত কোনও হাঙ্গামাই হয়নি, সেই গুন্ডা ছেলেটাকে আমরা মেরে তাড়িয়ে দিই।

আমি হেসে বললাম, সেই ছেলেটার সঙ্গে কিছুক্ষণ পরেই আমার দেখা হয়েছিল। তার গায়ে একটুও মারের চিহ্ন ছিল না।

হাবুলদা চমকে উঠে বললেন, তুমি তাকে চেনো?

চিনি।

কে বলো তো?

বলব না।

হাবুলদা একটা শ্বাস ফেলে আমার হাতটা ছেড়ে দিলেন। সেই হাতেই পকেট থেকে রুমাল বের করে নাক মুছে বললেন, আমি অবশ্য তাকে চিনি।

একটু চমকে উঠে বললাম, কে বলুন তো!

হাবুলদা আমার দিকে চেয়ে হাসলেন, তার নাম সোমসুন্দর রায়। ডাকনাম নেনটু। এক সময়ে নামকরা বকসার ছিল।

চুপ করে থাকি। হাবুলদা আবার হাত ধরার জন্য হাত বাড়ান। আমার একটু ঘেন্না করে, ওই হাতে লোকটা নাক মুছেছেন। আমি হাত কোলের ওপর সরিয়ে নিই। হাবুলদার হাতটা সিটের ওপর একা পড়ে থাকে।

একটু চিন্তিত মুখে উনি বলেন, তুমি ঠিকই বলেছ মঞ্জু, সেদিন আমরা ওর খুব একটা ক্ষতি করতে পারিনি। খানিকটা বক্সিং জানে বলে বেরিয়ে গেছে। কিন্তু তাতে কিছু যায় আসে না। পুলিশে ডায়েরি করা আছে, আমরাও লোক লাগিয়েছি। ও যাবে কোথায়? আমি যদি ইচ্ছে করি তবে যে-কারও লাশ ফেলতে পারি কলকাতায়। ওকে আমরা ঠিক পেয়ে যাব মঞ্জু।

শুনে আমার হেসে উঠতে ইচ্ছে করে। যদি এতই তোমার ক্ষমতা, তবে কেন চোখে কাজল পরো? জানো না, কাজল পরা দুর্বলতা? ওই কেয়ারি করা চুল, কামানো গাল, পরিপাটি ইস্ত্রি পাঞ্জাবি—এ-সবই দুর্বলতা। পুরুষ তো ময়ূর নয় যে পেখম ধরবে।

হাবুলদা নিজের মনেই বলেন, ছেলেটা ঠান্ডাই ছিল। হঠাৎ বড্ড নড়ছে চড়ছে। শুনেছি, পুলিশের গায়ে হাত তুলেছিল বলে জেল খেটে এসেছে। সস্তা একটা রংবাজি করে মিছিলটা আটকে আমার প্রেস্টিজ নষ্ট করেছে। ওকে ঠিক পেয়ে যাব মঞ্জু, ভেবো না। হাবুল সেন যে ফাংশনে অর্গানাইজ করে তাতে কেউ মাস্তানি করেনি আজ পর্যন্ত। তুমি বলছিলে চেনো। কীরকম চেনা? আত্মীয়?

আমি মুখটা বাইরের দিকে ফিরিয়ে নিলাম। বললাম, আপনি কি ভাবছেন, আমি নেনটুর জন্য ক্ষমা চাইব আপনার কাছে?

হাবুলদা থতমত খেয়ে বলেন, না না, তা ভাবব কেন?

বলি, তা হলে অত কথা বলার কী দরকার? আপনারা যা খুশি করবেন ওকে। ও আমার কেউ না। মুখ চিনি মাত্র।

হাবুলদা চুপ করে যান। পলকের মধ্যেই আমি তাঁকে আবার ভুলে যাই। সব ভুলে যাই। ট্যাক্সির বাইরে উদ্দাম বয়ে যাচ্ছে কলকাতার রুপোলি রোদ, জ্যোতির্ময় দুপুর, একা নিঃসঙ্গ স্কাই স্ক্র্যাপার, ধুলোটে আকাশ। এখন কারও কথা মনে থাকে না।

এ জায়গাটার নাম জানো? হাবুলদা ফিস ফিস করে জিজ্ঞেস করেন।

কী? চাপা গলায় বলি।

রেস্টুরেন্টের এই ঘরটার নাম পাগলা-ঘর।

মুখ টিপে হাসি। কী পাথরের মতো ঠান্ডা মেঝে। কী সুন্দর সব ডুম থেকে আলো ঝুলছে। মাঝখানে অনেকটা ফাঁকা জায়গায় স্বর্গের আলোতে নাচছে ছেলেমেয়ে। সে-নাচের বাজনা বাজাচ্ছে যারা, তারা বসেছে দূরের অন্ধকারে। ড্রামের শব্দ, অদ্ভুত গিটারের শব্দ, বোঙ্গো বাজছে, বাজছে পিয়ানো অ্যাকর্ডিয়ান। আলো থেকে অন্ধকারে নাচিয়েদের মুখ বার বার ভেসে উঠে মিলিয়ে যাচ্ছে। সেইসব মুখে মাতাল হাসি, চোখে কুচি কুচি আয়না থেকে ছিটকে পড়া আলোর মতো বিভ্রম। মনে হয়, এখানে কেউ জেগে নেই। স্বপ্নের ভিতরে শুধু ঘুরে যাচ্ছে। ঘুরে ঘুরে যাচ্ছে।

দেয়ালের ধার ঘেঁষে ঘেঁষে গভীর গদির চেয়ার, লাল রঙের মসৃণ টেবিল। মদের মিষ্টি গন্ধে মাথা ঝিম ঝিম করে। নাচ আর বাজনার শব্দ আমার বুকের ভিতরে দ্রিম দ্রিম করে প্রতিধ্বনি তোলে। সেখানে এক আদিম নাচ লুকিয়ে আছে কবে থেকে। একা ঘরে কতবার নেচেছি। মুগ্ধ হয়ে চেয়ে থাকি। কলকাতার খরা চোখ থেকে মুছে যায়।

হাবুলদা ঝুঁকে জিজ্ঞেস করেন, কেমন লাগছে?

দারুণ।

হাবুলদা বিয়ারের লম্বা জগটা এগিয়ে দেন।

খাও। আস্তে আস্তে খেয়ো। মাংসের বড়া আসছে।

তেতো বিয়ার। কিন্তু তার গন্ধটা বড় মিষ্টি। আমি আস্তে আস্তে খেতে থাকি। ভাল লাগতে থাকে। মাংসের বড়া মুখে তুলি, পেঁয়াজ খাই, পাঁপরভাজা দাঁতে ভাঙি, বিয়ারে চুমুক দিই। ভাল লাগতে থাকে। বহুকালকার পুরনো অভ্যাসগুলি, স্মৃতিগুলি খুলে পড়ে যেতে থাকে। সেও একরকমের বসন-খোলা। বিয়ারের ওপর আমার মনটা ভাসতে থাকে।

বাজনাটা থামে। নাচের দলটা মিলিয়ে যায় অন্ধকার কোণে কোণে। বাজনাটা থামতেই আমার রক্তের তাল থেমে যায় যেন। দম বন্ধ হয়ে আসে। ঠোঁট থেকে বিয়ারের ফেনা মুছে হঠাৎ চেঁচিয়ে বলি, বাজাও।

সঙ্গে সঙ্গে ঘরের আলো পালটে সবুজ হয়ে যায়। বাজনা বেজে ওঠে। পাগলের মতো বাজতে থাকে। সমস্ত বিদেশকে, অচেনা পৃথিবীকে, পাহাড়-সমুদ্র-অরণ্যকে, আদিমতাকে ঘুরিয়ে এনে আছড়ে ফেলতে থাকে নাচঘরের মেঝেয়। চার দিকে মানুষেরা দুলতে থাকে, কাঁপতে থাকে। আমি দেখি, এ যেন কয়েক হাজার বছর আগেকার পৃথিবীর আরণ্যক ছায়া, গাছের ফাঁকে ফাঁকে বহ্ন্যুৎসব, মানুষেরা শিকারের চারদিকে ঘুরে ঘুরে জয়ের নৃত্য করছে। এখানে কেউ কারও নয়, যে যাকে চায় সে তার। অধিকারবোধহীন এ এক অবাক উৎসব।

চিতাবাঘের মতো সতেজ একটা ছেলে লাফ দিয়ে ভেসে এল। তার মুখে দাড়ি, চৌকো চোয়াল, বিশাল কাঁধ। মুখে একটা বোধহীন লোল হাসি, মুখের চামড়া এবড়োখেবড়ো, তাতে ব্রোঞ্জের মতো একটা রং, চোখ ঝিকোচ্ছে। কোন অন্ধকার থেকে সে উঠে এল কে জানে! তামাটে রঙের ভীষণ চাপা প্যান্ট ফুঁড়ে ফুলে আছে তার সবল উরু, ঘন নীল শার্টের খোলা বোতামের ভিতর দিয়ে তার রোমশ বুক দেখা যাচ্ছে। সেই বুকে একটা সোনার চেনে ঝুলছে ক্রুশ। সে আমার টেবিলের ওপর ঝুঁকে অনায়াসে বিনা দ্বিধায় স্পর্শ করল আমার কনুই, ফিস ফিস করে আবেগের গলায় বলল, মিস, ও মিস, কম অন—আজ তোমার দিন—আজ তোমার দিন—

এতটুকু দ্বিধা বোধ করি না। স্মৃতি নেই, বোধ নেই, কেবল দ্রিম দ্রিম করে বুকের ভিতরে যুদ্ধের বাজনার মতো কী যেন ডাকে। উতরোল সমুদ্রের মতো তার ডাক, স্তম্ভিত পাহাড়ের মতো তার আকর্ষণ, হাজার বছরের শ্যাওলায় সবুজ অরণ্যের মতো তার টান। অচেনা বিদেশ, অচেনা মানুষেরা চার দিকে। আমি তো কারও নই। আমার তো কেউ নেই। শুধু আছে মুহূর্তগুলি। আমি উঠে দাঁড়াই। বিয়ারটা ধরেছে আমাকে। মাথাটা ঘোরে, পা টলে একটু। ছেলেটা দুই বিশাল হাতে পাখির মতো আমাকে তুলে নেয়।

নাচের চত্বরে সে এনে আমাকে ছেড়ে দেয়। পা টলতে থাকে আমার, মাথা ঝিম ঝিম করে, আমি মাতালের হাসি হাসতে থাকি। ছেলেটার মুখ আমার মুখের ওপর ছায়া ফেলে। তার পরমুহূর্তেই সে আমাকে তার বিশাল বুকের মধ্যে টেনে নেয়। বাজনার শব্দ গভীর কুয়ার ভিতর থেকে উঠে আসতে থাকে। কী গভীর শব্দ! সে আমাকে চরকির মতো ঘোরাতে থাকে। আমি তার পুরুষালি গায়ের স্বেদগন্ধ পাই। মুখ তুলে হাসি। তার গলার ক্রুশটা আমার গালে লাগে, ঠোঁটে লাগে। গভীর তৃষ্ণায় আমি ক্রুশটা দাঁতে চেপে ধরি, মুখে নিই। ঠান্ডা স্বাদ। ছেলেটা চোখে চোখ রেখে হাসে। অচেনা সে, বড়ই অচেনা। তবু পৃথিবীতে কে কার! আমি ক্রুশ মুখে নিয়ে হাসি।

নাচের তালে আমার পা পড়ে না। বাজনা এক দিকে বাজে, আমার পা পড়ে অন্য দিকে। আমি গভীর নির্ভরতায় তার বুকে মাথা রাখি। সবল হৃৎপিণ্ডের ডুব-ডাব ডুব-ডাব শব্দ শুনতে পাই। সেই তালে পা ফেলি।

কে যেন চেঁচিয়ে বলে, দি গ্রিন—দি গ্রিন লেডি—হো—আ—

একটা লোহার বালা-পরা হাত আমার হাত চেপে ধরে, কানের কাছে আর-একটা পুরুষ গলা বলে, কম অন গ্রিন লেডি—

পরমুহূর্তেই ছেলেটার বুক থেকে অন্য একজন কেড়ে নেয় আমাকে। চুমু খায়। উদ্দাম ড্রামের শব্দ সংগীতের সব নিয়ম ভেঙে দিতে যাচ্ছে। কেউ বাজনার সঙ্গে পা ফেলতে পারে না। তার দরকারও নেই। পাগলা-ঘরে কোনও নিয়ম নেই। লজ্জা নেই। রাগ করবে না কেউ, মানা করবে না।

আমি অনায়াসে পা ফেলতে থাকি। নাচের সব সীমাবদ্ধতা ভেঙে দিতে থাকি। এক বুক থেকে আর-এক বুকে চলে যাই। অচেনা সব হৃৎপিণ্ডের শব্দ শুনতে থাকি। কে যেন এক পলকের জন্য নাচের চত্বর থেকে তার অন্ধকার টেবিলে নিয়ে যায়। তার মুখ দেখতে পাই না। শুধু লাল টকটকে জামাটা দেখি। একটা গভীর খয়েরি রঙের মদ ঝকঝকে গ্লাসে তুলে দেয় আমার মুখে, ফিস ফিস করে বলে, ড্রিঙ্ক গ্রিন লেডি, ড্রিঙ্ক, ইউ হ্যাভ থার্স্ট—

শুনে মুহূর্তেই তাকে গভীর ভালবেসে ফেলি। চেরির গন্ধে ভরা, মিষ্টি ঝাঁঝালো মদ আমার বুকের তেষ্টা ভাসিয়ে নেয়। যুদ্ধের বাজনা দ্বিগুণ হয়ে ডাকে। লাল জামা পরা লোকটা আমাকে বুকে নিয়ে ঝাঁপিয়ে পড়ে নাচের চত্বরে।

কখন হাত-বদল হয়ে যাই। বিভিন্ন পুরুষের ঠোঁট স্পর্শ করে আমার ঠোঁট, গাল, কপাল। শরীরে শরীরে চেপে ধরে। কেউ হিংসে করে না, কেউ চিরদিনের মতো নিয়ে যেতে চায় না। ছেড়ে দেয়। মাঝে মাঝে চিৎকার ওঠে—গ্রিন লে ডি—হো—আ—

নাচতে থাকি। ভেসে যায় অতীত। স্মৃতি। সম্পর্ক। আমার সুখের স্থির জীবন। কেবল মুহূর্তগুলি দেখতে পাই। পুঁতির দানার মতো ছড় ছড় করে ছড়িয়ে পড়ছি আমি।

নাচ আর নাচ। কপালে বিন্দু বিন্দু ঘাম দেখা দেয়। বাজনা মৃদু লয়ে নেমে যেতে থাকে। কে যেন টেনে নেয়। অন্ধকার টেবিলে নিয়ে বসায়। পিঠে হাত রাখে। ঠান্ডা সুস্বাদু মদ তুলে দেয় মুখে। আদর করে। আবার ধনুকের টংকারের মতো বেজে ওঠে গিটার। উঠে দাঁড়াই। গভীর ক্লান্তি আসে, শরীর টলতে থাকে। তেষ্টায় বুক পুড়ে যেতে থাকে। তবু নাচতে আমাকে হবেই। এ আমার নিয়তি।

নাচি, নাচতে থাকি। আমাকে ঘিরে কয়েকজন পুরুষ গোল হয়ে একটা বৃত্ত রচনা করেছে। লাল জামা, নীল জামা, হাতে বালা, চওড়া বেলট। তাদের কারও মুখ চেনা মনে হয় না। একটা মুখের আদল আর-একটা মুখের মধ্যে মিলিয়ে যায়। তারা আমাকে ঘিরে ঘুরে ঘুরে হাততালি দেয়। আমি নাচতে নাচতে টলতে থাকি, টলতে টলতে নাচি। গভীর ভালবাসায় নীল জামার দিকে হাত বাড়িয়ে বলি—আমাকে নাও। সে এগিয়ে এসে আমার হাত স্পর্শ করে মাত্র, তারপরই হাত ধরে ঘুরিয়ে একা ছেড়ে দেয়। ফিরিয়ে দেয় নীল জামা। ফিরিয়ে দেয় হাতে-বালা। কেউ কথা বলে না। হাসে আর হাততালি দেয়। আমি প্রাণপণে নাচি আর নাচি। দেখতে পাই, আলোগুলো নিভে গেল। পুরুষেরা মিলিয়ে গেল ছায়াবাজির মতো।

চারদিকে লক্ষ বছরের পুরনো গাছ। নিবিড় অন্ধকারে। শ্যাওলায় পিছল মাটি। গভীর অরণ্যের ভেজা গন্ধ। আমি একা। গভীর ক্লান্তিতে শরীর ঝরে পড়ছে। চেনা, প্রিয় কোনও মানুষের নাম ধরে

চিৎকার করে ডাকতে যাই। ভয়ংকর আতঙ্কে দেখি, সব নাম ভুলে গেছি। কারও নাম মনে পড়ে না, কারও মুখ না, কারও স্পর্শ না। গভীর অরণ্যে গম্ভীর বাতাস বয়ে যায়। ফিস ফিস করে বাতাস বলে যায়—গ্রিন লেডি, ড্যান্স অ্যালোন—দিস ডে ইজ ফর ইউ—

আমি চিৎকার করে বলি, ক্ষমা করো। কিন্তু সব ভাষা ভুলে গেছি কবে! কেবল আদিম মানুষের ভাষাহীন শব্দ বুক থেকে বেরিয়ে আসে—হো—আ—

## ॥ সোমসুন্দর ॥

আমি বাজিটা হেরে গেছি।

আমি মাথা নেড়ে বললাম, না। বড়দা দুর্গাপুরে ফিরেছিল।

মনোতোষ বলে, তাতে কী! বাসায় তো ফেরেননি। আমার বাজি ছিল, বাসায় ফিরলে আমি জিতব।

আমি বলি, না ফিরলেই কী! খবর তো পাওয়া গেছে! তা ছাড়া বাসায় ফেরাটা তখন সেফ নয়।

মনোতোষ মুখটা চকিতে ঘুরিয়ে বলে, কেন?

বেফাঁস কথাটা বলেই বাতাস গিলেছি। মুখটা পাথরের মতো করে বললাম, ও কিছু না।

মনোতোষ তবু বলে, রাজনীতি নাকি?

চুপ করে থাকি। মনোতোষ শ্বাস ফেলে বলে, আমার ভাইটা ইঞ্জিনিয়ারিং পড়ত যাদবপুরে। সব ছেড়ে এখন ওইসব করে। সারা দিন বাসায় থাকে না, কত রাতে সে ঘুমোতে আসে তা কেবল মা জানে। সকালে দেখি, জামায়, আঙুলে আলকাতরার দাগ।

কিছু বলেন না?

বলতে ভয় করে। ওটা যে ওর নেশা। আমার ঘোড়ার নেশার মতো। আমি যদি ওর রাজনীতি নিয়ে বলি, ও উলটে আমাকে আমার ঘোড়া নিয়ে বলবে। কাজেই ছেড়ে দিয়েছি। কেবল মাঝে মাঝে তারকেশ্বরে আমি আর মা মানত করে রাখি। রবিবার গিয়ে পুজো দিয়ে আসি। বাবা তারকনাথই রেখেছে।

গাছতলায় বাঁধানো বেদিতে দু'জন চুপ করে বসে থাকি। সন্ধের পর একটু বাতাস দিচ্ছে। শুকনো বাতাস।

মনোতোষ একটু কেশে বলে, তা হলে বাজিটার কী হবে?

আমরা কেউ জিতিনি।

মনোতোষ আমাকে কনুইয়ের একটা ঠেলা দিয়ে খক খক করে হাসল। বলল, দূর মশাই! নিয়ম মাফিক বাজিটা আমিই হেরেছি। টাকাটা যদি না নেন তবে চলুন একটু খাওয়া দাওয়া করি। বেশি কিছু না, একটা করে মোগলাই, আর একটু কষা মাংস—

আমি মাথা নাড়ি।

মনোতোষ হাসে, ক'দিন আগে আট আনা ধার নিয়েছিলাম বলে দেখছি আমার ওপর আপনার ধারণা পালটে গেছে। ধারের ওই দোষ মশাই, লোকের কাছে পার্সোনালিটি রাখা যায় না। যে ধার দেয় সে করুণা করতে শুরু করে।

আমি হেসে ফেলি, বলি, তা নয়।

তা-ই। তবে ভাববেন না। গত শনিবার ফ্লোরা আমাকে একশো চল্লিশ টাকা পেমেন্ট দিয়েছে। বুড়ো ঘোড়া, এখন আর কেউ ফ্লোরার ওপর টাকা ধরে না। আমি মরিয়া হয়ে ধরেছিলাম। আমাকে পেমেন্ট দেওয়ার জন্যই ফ্লোরা সেদিন মুখে রক্ত তুলে দৌড়োল। গত ছ'মাসে ফ্লোরার এই প্রথম উইন, আমারও ঘোড়ার মাঠ থেকে প্রথম আয়। চলুন, বেশি কিছু না। একটা করে মোগলাই, একটু কষা মাংস।

খেতে ইচ্ছে করছে না। বলতে গেলে সারা দিন আমার পেটে কিছু পড়েনি। দুপুরে খাওয়ার আগে দুর্গাপুর থেকে বউদির চিঠি এল। আমাকে লেখা। এক জায়গায় লিখেছে—নেনটু, একবার আসবে ভাই? তোমার বড়দাকে এখানে দাদা ছাড়া কেউ চেনে না। তাই কেউ খুঁজে পাচ্ছে না। আমার মনে হচ্ছে

এখানেই ও আছে। কুলি, মুটে, মজুর সেজে, কিংবা চাষাভুষোদের সঙ্গে মিলেমিশে ঠিক লুকিয়ে আছে। দাদার বড় কাজ এখানে, সময় পায় না। তুমি চলে এলে বেশ হবে। তুমি আর আমি মিলে খুঁজব। একা একা আমি পারি না। দাদা বেরিয়ে গেলে বুবলাকে দুপুরে ঘুম পাড়াই। মিনু ঘুমোতে চায় না, কাজেই ওকে নিয়ে চুপি চুপি বেরোই। দাদা জানলে রাগ করবে, তাই কাউকে জানাই না। রাস্তাঘাট চিনি না, বিরাট জায়গায় কোথায় খুঁজব? তবু হেঁটে হেঁটে শহরের সব পাড়া ঘুরি। মিনু অত হাঁটতে পারে না। তাই তাকে কোলে নিতে হয়। মিনু তো রোগা, তবু ওকে টানতে এই দুপুরের গরমে কী যে কষ্ট হয়! তবু হাঁটি, লোকের মুখ দেখে দেখে বেড়াই। গরম একশো দশ পনেরো ডিগ্রি। পরশুদিন মিনু হঠাৎ মাঝরাস্তায় অজ্ঞান হয়ে গেল আমার কোলের মধ্যে। এই গরম কি সইতে পারে! কখনও তো কষ্ট পায়নি! কষ্ট পাওয়া শিখতে সময় লাগবে। মাঝরাস্তায় ওকে নিয়ে কী যে বিপদে পড়লাম! কোথাও একটু জল নেই। রাস্তাঘাট খাঁ খাঁ করছে। শহর ছাড়িয়ে অনেক দূর চলে গিয়েছিলাম তো। বাড়ি-ঘরও নেই সেখানে। কী কষ্টে যে বাসায় ফিরেছি! সেই থেকে মিনুর একশো চার ডিগ্রি জ্বর। ডাক্তার বলছে, সর্দিগর্মি। মিনির অসুখ হওয়াতে দাদা সব টের পেয়ে গেছে। রেগে বলেছে—এ-রকম করলে তোকে কলকাতায় রেখে আসব। দাদার কথার উত্তর দিইনি। কিন্তু আমি যে না খুঁজে পারি না। এখনও অনেক লোকের মুখ দেখা বাকি রয়ে গেছে।...

চিঠিটা পড়ার পর দুপুরের খাওয়াটা হল না। ভাত নিয়ে নাড়াচাড়া করলাম কেবল। মা বাবাকে জানালাম না কিছু। কিন্তু মিনুর টুলটুলে সুন্দর মুখখানা বার বার দেখি, জ্বরের ঘোরে নিভে যাচ্ছে। শুকনো ঠোঁট, আরক্ত মুখ, তড়কায় চমকে চমকে উঠছে মিনু।

অন্যমনস্ক হয়ে যাচ্ছিলাম। মনোতোষ ঠেলে তুলল, উঠুন মশাই। একখানা করে মোগলাই, আর একটু কষা মাংস—

ভবানীপুরে ফেবারিট রেস্টুরেন্টে চেনা টেবিল-চেয়ারে গিয়ে বসি। বন্ধুরা কেউ আসেনি এখনও। মোগলাই আসে, কষা মাংস আসে। গন্ধে হঠাৎ চনচনে খিদে পায়।

খান। মনোতোষ বলে, একটু তাড়াতাড়ি হাত চালাবেন। আড্ডাবাজরা এসে গেলে হামলে পড়বে। ফ্লোরার দেওয়া একশো চল্লিশ টাকার কী-ই বা আছে আর!

হাসতে থাকি। বউদির চিঠিটার ওপর একটা বিস্মৃতির প্রলেপ পড়ে।

ফেবারিট রেস্টুরেন্টটা একটু গলির মধ্যে। বাইরের খদ্দের কম। গত দশ বছর আমরাই দখল করে আছি। গলিটা অন্ধকার। টিমটিমে রাস্তার আলো আছে, তবে দোকানের ভিতরের টিউবলাইটে বসলে বাইরেটা অন্ধকার দেখায়।

খাওয়া হয়ে গিয়েছিল। চায়ে প্রথম চুমুকটা দিয়ে চোখ তুলতেই দেখি দরজার সোজাসুজি বাইরের অন্ধকারে একটা সিগারেট স্থিরভাবে জ্বলছে। প্রথমে একটা দেখি। তারপরেই বুঝতে পারি, একটা নয়। দশ-বারোটা। নিঃশব্দে জ্বলছে সিগারেটগুলো। উঠছে, নামছে, কিন্তু সরে যাচ্ছে না।

চায়ের কাপটা রেখে দিয়ে টেবিলে দু'টো টোকা দিই। মনোতোষ চোখ তুলতেই বলি, বাইরে কয়েকটা ছেলে। ওদিকে তাকাবেন না।

মনোতোষ হাঁ করে চেয়ে থাকে।

আমি হাসলাম, বললাম, আমি খবর রাখি, কয়েকটা ছেলে আমাকে খুঁজছে। বোধহয় এরাই। যদি আমার কিছু হয় তো—

বলে আমি দাঁতে ঠোঁট টিপলাম। কিছু মনে পড়ল না।

মনোতোষ ক্রমে ব্যাপারটা বুঝতে পারে খানিকটা। তার চোয়াল নড়ে। কষ্টে বলি, আপনি বসে থাকুন। ভিতরে কিছু করতে সাহস পাবে না।

আমি মাথা নাড়ি, বলি, দশ-বারোজন আছে। আমি না বেরোলে ওরা ভিতরে আসবে। সময় দেবে না।

মনোতোষ হঠাৎ বলল, আপনি তো বক্সিং জানেন!

হাসলাম, বললাম, জানি না। জানতাম। সে অনেককাল আগেকার কথা। জানলেও লাভ ছিল না। মানুষ অতিমানুষ নয়। ওদের দশ-বারো জনের কাছেই আর্মস আছে।

মনোতোষ রুমাল বের করে মুখ মুছল। তারপর হঠাৎ মুখ ফিরিয়ে বেয়ারা হারুকে ডেকে বলল, বিল দে। তাড়াতাড়ি।

উত্তেজনায় মনোতোষ ভুলে গেছে, এ-দোকানে আমাদের কোনওকালে বিল দেয় না। মুখে মুখে হিসেব।

মনোতোষ তাড়াহুড়ো করে পয়সা দিচ্ছে দেখে বললাম, ব্যস্ত হবেন না। বসে থাকুন। আমি বেরোচ্ছি।

মনোতোষের মুখটা হঠাৎ লাল হয়ে গেল। চাপা হিংস্র গলায় বলল, আপনি কি ভাবছেন আমি পালাচ্ছি! আমি সঙ্গে যাচ্ছি! দাঁড়ান।

ভীষণ অবাক লাগে। মনোতোষের হার্ট ভাল না। চিরকাল অতিরিক্ত খেয়ে তার ডায়াবেটিস দেখা দিচ্ছে। অল্পেই উত্তেজিত হয়ে পড়ে। তারপর ক্লান্ত হয়। বন্ধুরা বিস্তর বকাঝকা করে, তবু মনোতোষ খাবেই। শুনেছি, ডায়াবেটিসের রোগীর কোনও রোগ সহজে সারে না। কেটেকুটে গেলে রক্ত পড়া বন্ধ হতে চায় না। মনোতোষের বয়স চল্লিশ-টল্লিশ হবে। দু'টো ফুটফুটে মেধাবী ছেলের বাবা। ছুটির দিনে সকালে মাঝে মাঝে ছেলেদের নিয়ে আসে ফেবারিটে, পাশে বসিয়ে ডিমভাজা খাওয়ায়, ঠাট্টা করে বলে, তোদের বাবার কবর দেখে যা। এই রেস্টুরেন্টে বসে বসেই স্কুল-কলেজ ছেড়েছি, ঘোড়া ধরেছি, বাংলা ধরেছি। রোগ-টোগগুলোও সব এখান থেকে পাওয়া। এই রেস্টুরেন্ট থেকেই পাব ফেয়ারওয়েলের উপহার থ্রম্বসিস। বলেই ঝুঁকে পড়ে আমাদের দিকে চেয়ে বলে, কী যেন সেই জসীম-উদ্দিনের কবিতাটা—এইখানে তোর দাদীর কবর..., বলে খক খক করে হাসে। ফুটফুটে ছেলে দু'টো চারদিকে অবাক হয়ে চায়।

আমি ঝুঁকে বললাম, মনোতোষবাবু, এটা আমার ব্যাপার। একা আমি হয়তো বা বেরিয়ে যাব, আপনি পারবেন না।

মনোতোষ তার স্থূল লাল মুখখানা স্থিরভাবে তুলে বলে, আমি আজ আপনাকে এখানে এনেছি। নইলে আপনি হয়তো আসতেন না। আমি আপনাকে বাসে তুলে দিয়ে আসব।

মনোতোষের কথা শেষ করার আগেই চারটে ছেলে ঘরে ঢুকল। চার জনই অচেনা। কিন্তু অচেনা হলেও ওদের চোখ-মুখে এক ধরনের পরিচয় দেওয়া আছে। এরা মারতে জানে। ঢুকে ওরা কোনও দিকে তাকায় না। কেবল চারজন চারটে টেবিলে গিয়ে বসে। বসে থাকে। যেন ভাবছে। রেস্টুরেন্টের ভিতরে কোনও সম্ভাব্য গুপ্ত রাস্তা থেকে থাকলে ওরা সেটা আটকে দিল। আমাকে বেরোতেই হবে।

হারু মনোতোষের ফেরত-পয়সা হাতে দিয়ে সেই চারটে ছেলের একজনের কাছে গিয়ে জিজ্ঞেস করল, কী খাবেন?

ছেলেটা মাথা নাড়ল।

এইটুকু দেখে আমরা উঠলাম।

দরজার কাছ বরাবর আমি মনোতোষকে কনুইয়ের ধাক্কায় পিছনে সরিয়ে দরজা জুড়ে দাঁড়াই। আলসেমির ভান করে আড়মোড়া ভেঙে হাই তুলি। ততক্ষণে দেখা হয়ে যায় যা দেখার। বড় রাস্তার দিকেই ওরা দলে ভারী। গলির ভিতর দিকটায় মাত্র দু'জন। সিঁড়ির মুখটাতে বাবু দাঁড়িয়ে আছে, হাতে পাঞ্চ। বাবুর বদলে দিলীপ সামনে থাকলে আমি একটু মুশকিলে পড়তাম। আমি পেশাদার গুন্ডা নই, কাউকে বন্ধু বলে ভাবলে এখনও হাত ঢিলে হয়ে যায়। বাবু আমার বন্ধু নয়, কাজেই আমার অসুবিধে নেই।

সিঁড়িতে পা দিলাম না। আড়মোড়া ভাঙতে ভাঙতেই চকিতে লাফ দিয়ে নামলাম। বাবু হাত তুলবার সময় পেল না। চরকির মতো ঘুরে বাঁ হাতের নিখুঁত মারে শুইয়ে দিলাম ওকে। ওই মারের বেগ থেকেই ঘুরে বাঁ দিকে ছুটতে লাগলাম।

এরা চেঁচিয়ে তাড়া করে না, নিঃশব্দে করে। মারে শব্দ না-করে। বাঁ দিকের ছেলে দু'টো একটু আনাড়ি। বোকার মতো ল্যাং মেরে আমাকে ফেলে দেওয়ার চেষ্টা করল। আমি শুধু দৌড়ের মুখে তাদের উরুর ওপর দিয়ে লাফ দিয়ে যাওয়ার সময়ে দু'দিকে দু'জনকে কনুই ঠেকিয়ে গেলাম। দু'টোই ছিটকে গেল। দু'দিকের দেয়ালে ধাক্কা খেয়ে সামলে ছুটতে লাগল।

চেঁচিয়ে লাভ নেই। এ-পাড়ার লোক ওদের চেনে, বেরোবে না। চেঁচালে বরং দমের ক্ষতি। দমটা ধরে রেখে সিধে দৌড়োনো গেল। গলিটা সরু হয়ে এসেছে। হলেই সুবিধে। আমি ঠিক পালাতে চাইছি না। একটা জায়গা খুঁজছি যেখানে জায়গাটা সংকীর্ণ হবে, ওরা এক-দু'জনের বেশি একসঙ্গে মারতে পারবে না। গলিটা আরও একটু সরু হলেই আমি ফিরে দাঁড়াব।

কিন্তু অতটা সময় পাওয়া গেল না। আনাড়ি দু'জনের মধ্যে একজন ভাল দৌড়োয়। গলিটা আরও সরু হওয়ার মুখে সে প্রায় আমার সমান্তরাল অবস্থায় চলে এল। এ-অবস্থায় মারা চলে না, মারতে হলে থামতে হবে। আড়চোখে দেখি, ছেলেটা ডান হাত চালিয়ে দিল আমার পিঠের দিকে। কেবল একটু সরে যাই। তবু ছোরাটা বাঁ কনুয়ের ওপর চামড়া চিরে ফেলে। ছেলেটা আবার ছোরা তোলে। এবার ভুল করবে না আর।

থেমেই ঘুরে যাই। ঘুরতে ঘুরতেই ডান হাতে মারি। এটা আমার পুরনো প্রিয় মার। ছেলেটা পড়ে যায়। একটু দুঃখ হতে থাকে। রিং-এর বাইরে আমি এতকাল কদাচিৎ কাউকে মেরেছি। কিন্তু ইদানীং আমার রিং-এর বাইরের প্রতিপক্ষ বেড়ে যাচ্ছে কেবল।

ঘুরবার সময় পেলাম না। দ্বিতীয় আনাড়ি ছেলেটা দৌড়ে এসে কী একটা ছুড়ল। মাথা চকিতে নিচু করি। সেটা মাথার ওপর দিয়ে উড়ে পিছনে কোনও দেয়ালে ফাটল। ছেলেটার হাত এখন ফাঁকা, আমার নাগালের মধ্যেই। চকিত হাতে তার মুখে মারি। মেরেই চমকে গিয়ে বুঝতে পারি, ছেলেটা বক্সিং জানে। মাথাটা সরিয়ে নিল আচমকা। আমার ঘুঁষিটা হাওয়া কেটে বেরিয়ে গেল। অমনি ভীষণ ভয়ে ভরে গেল বুক। ওদের মধ্যে অন্তত একজন বক্সিং জানে—এ সত্যটা আমাকে পলকের মধ্যে দুর্বল করে দিল। আমি আর একদম জোর পেলাম না। ঘুরে আবার দৌড় দিলাম।

ডান দিকে এলগিন রোডের মুখে। পুলিশের টানা বাঁশি শুনে চোখ তুলে আবছা একটা কালো জিপ গাড়ি দেখতে পাই। ডান দিকের গলির মধ্যে ঢুকে পড়ি। একটা বুটের শব্দ তেড়ে আসে, চেঁচিয়ে বলে, হল্ট! হল্ট! গোলি মার দুঙ্গা!

গলি থেকে বেরিয়ে আশুতোষ মুখার্জি রোডে পড়ি। তারপর আর দৌড়োতে হয় না। ভিড়ে মিশে যাই।

হাতটা নিয়েই মুশকিল। ঝর ঝর করে রক্ত পড়ছে। লোকজন তাকিয়ে দেখছে। সন্দেহের চোখ। থেমে কোনও ডাক্তারখানায় ঢুকতে সাহস পাই না। রাস্তাটা পার হয়ে ছোট রাস্তায় ঢুকি। একটা বাস পেয়ে যাই।

পরদিন সকালেই পুলিশ আসে। সেই অফিসার।

গম্ভীর মুখে আমাকে বলেন, কী খবর?

আমি স্থির গলায় বলি, আপনারা তো খবর জানেন।

নির্দ্বিধায় অফিসার আমাকে একটি চড় মারেন। বলেন, হ্যাঁ, জানি। টু নো ইজ আওয়ার প্রফেশন। থানায় চলুন।

ঘটনাটা আমার মা-বাবার চোখের সামনেই ঘটে। বাবা নিশ্চুপ দাঁড়িয়ে থাকেন। মা ভীত চোখে ব্যাপারটা দেখে, তার ঠোঁট নড়তে থাকে। ছোড়দা শুধু বলে, মারছেন কেন? মারাটা তো আইন নয়। ওয়ারেন্ট থাকলে নিয়ে যান।

থানায় এবারও আটকাল না। ছেড়ে দিল। সেই দার্শনিক ও-সি শুধু বললেন, ব্যাপারটা আমি আন্দাজ করছি। কিন্তু মশাই, আপনাকে আমি ঠান্ডা থাকতে বলেছিলাম কিনা। আপনারা যারা নন-পলিটিক্যাল তারা যদি এখন এমনভাবে পুলিশকে অসুবিধেয় ফেলেন তবে আমরা যাই কোথায়! আপনারা একটু আমাদের অসুবিধেগুলো বুঝুন দয়া করে। আমাদের লক-আপে আর জায়গা নেই।

হাঙ্গামা আমি করিনি। শুধু প্রাণভয়ে পালিয়েছি। কিন্তু সে-সব কথা বলে লাভ নেই। পুলিশ তার নিজস্ব সূত্রে খবর রাখে।

ও-সি বললেন, এখন আর কোথাও যাবেন না। ঘরেটরেই থাকবেন। আর কোনও হাঙ্গামা হলে—

বলে হাসলেন। অর্থপূর্ণ হাসি। কিন্তু পরিষ্কার দেখতে পাই, আগের দিনের তুলনায় তাঁর মুখে দুশ্চিন্তার ছাপ বেশি। একটু অস্বস্তির মধ্যে আছেন যে বোঝা যায়। অনেকক্ষণ শূন্য চোখে আমার দিকে চেয়ে কী যেন ভাবলেন। আবার হঠাৎ সচেতন হয়ে বললেন, দিলীপ আর বাবুদের আমি চিনি। ওরা এক সময়ে খুব জ্বালিয়েছে। ওদের সঙ্গে আপনার লাগল কী করে?

উদাসভাবে বলি, লেগে গেল। আমি লাগাইনি।

উনি একটু শ্বাস ছেড়ে বললেন, তবে ওদের ধার কমে গেছে। পুরনো মস্তানদের দিন আর নেই। এখন সবচেয়ে বিপজ্জনক টিন-এজার। এদের কোনও পরিচয় আমাদের খাতায় নেই। এদের রক্তটাই পাগল। আমরা এদের নিয়ে ব্যতিব্যস্ত আছি। দিলীপ কিংবা বাবুদের নিয়ে মাথা ঘামানোর সময়ই নেই।

বলে শ্বাস ছেড়ে আমার দিকে আর-একবার তাকালেন, বললেন, আপনার নামে তিন বার ডায়েরি লেখানো হল। এটা বাড়াবাড়ি হয়ে যাচ্ছে। সাবধানে থাকবেন।

মনোতোষের কোনও খবর জানি না। জানতে খুব ইচ্ছে হচ্ছিল। একটু ঘুরে ফেবারিটে গিয়ে উঁকি দিই। এগারোটা বেজে গেছে। টেবিলের ওপর চেয়ারগুলো উলটে রেখে ঘর ধোলাই হচ্ছে। হারুকে ডেকে জিজ্ঞেস করতেই হাঁউমাউ করে বলল, কাল কী কাণ্ড হয়ে গেল বাবু!

কী কাণ্ড?

যে চারটে ছেলে ছিল এখানে, আপনি পালিয়ে যাওয়ার পর তারা বেরোতে যাচ্ছে হুড়মুড় করে, মনোতোষদা তাদের পথ আটকে দাঁড়িয়ে সে কী চেঁচানি! কেবল বলে, বেরোলেই মেরে ফেলব তোদের। ছেলেগুলো প্রথমটায় ভড়কে গিয়েছিল, তারপর মনোতোষদাকে দরজার কাছে ফেলে দিয়ে দারুণ লাথি মেরে অজ্ঞান করে চলে গেল। চেয়ার-ফেয়ার উলটে, কাপ-ডিশ ভেঙে তুলকালাম। মনোতোষদার এমনিতে তেমন লাগেনি, কিন্তু ভয়ে গোলমালে কেমন হয়ে গিয়েছিলেন। আমরা ডাক্তার ডেকে আনলাম, বাসায় খবর দিলাম। রাত্রেই হাসপাতালে দিয়ে আসতে হল। খুব অসুখ মনোতোষদার।

দুপুরটা খুব দীর্ঘ লাগছিল। থানা থেকে ফেরার পর বাবা অনেকক্ষণ জিজ্ঞাসাবাদ করলেন।

তোর কী হয়েছে আমাকে একটু বল।

কিছুই হয়নি, কী হবে!

তোর মুখ তো তুই দেখতে পাস না। আমরা পাই। তোর চোখ-মুখ অবিকল বাবার মতো হয়ে যাচ্ছে। বাবা যখন খুন করতেন তখন খুব ঠান্ডা হয়ে থাকতেন। কথাবার্তা কমে যেত। ঘন ঘন তামাক খেতেন। গভীর রাত পর্যন্ত শুনতাম উঠোনে খড়মের শব্দ তুলে পায়চারি করছেন। তারপর একদিন সময় হলে নিঃশব্দে বেরিয়ে যেতেন। ফিরে এসেই পুজো দিতে যেতেন কালীবাড়িতে। সেইসব সময়ে বাবাকে দেখলেই মনে হত—এ বাবা নয়, অন্য লোক। ভয়ে ঠান্ডা হয়ে যেতাম। তোকে দেখে আমার আজকাল সে-রকম হয়। তুই কোথায় যাস? কাদের সঙ্গে মিশিস?

কারও সঙ্গেই নয়।

মিশিস, আমি জানি। পলিটিকস করে একজন ফেরার। অন্যজন হাঙ্গামা বাধিয়ে আসছে। কাল থেকে তোর হাতে ওটা কীসের ব্যান্ডেজ?

পড়ে গিয়েছিলাম।

পড়ে গেলে সকালে পুলিশ এসেছিল কেন? থানায় নিয়ে গেল কেন? মিথ্যে কথা বলিস না নেনটু। যা হয়েছে খুলে বল।

কিছু হয়নি বাবা।

বাবা হতাশ গলায় বলেন, আমাকে বলবি না সে আমি জানি। ছেলেরা একটা বয়সের পর বাপকে গ্রাহ্য করে না। মনে করে, তাদের ব্যাপারগুলো বাপ বুঝবে না।

বাবার জন্য একটু কষ্ট হয়। বলি, বললেই বা তুমি কী করবে?

বাবার মুখ রাগে লাল হয়ে যায় হঠাৎ। বলেন, কী করব? কিছুই করব না। তোদের মেরে ফেলুক লোকে, আমার কী?

আমি চুপ করে থাকি।

বাবা অনেকটা সময় নিয়ে সামলে যান। বলেন, মানুষের পীড়ক হয়ো না। বরং সমাজ সংসার থেকে পালিয়ে যাও।

বাঃ, আমি কাকে পীড়া দিলাম?

দিচ্ছ কি না তা তুমিই জানো। তোমার হাতে ব্যান্ডেজ, পুলিশ আসছে প্রায়ই। এ-সব তো এমনিতেই হচ্ছে না?

যদি বলি, আমাকেই লোকে পীড়া দিচ্ছে?

যদি দিয়ে থাকে তো তার নাম বলো। আমি পুলিশে গিয়ে বলব, মিনিস্টারদেরও দরকার হলে জানাব, তোমাকে নিরাপদ জায়গায় পাঠিয়ে দেব। এ-সবই আমি করতে পারি। তবে আমার কাছে লুকোনো কেন?

নৌকো ঘাট ছেড়ে দরিয়ার স্রোতে পড়ে গেছে। একা এক হাটুরে দেরিতে এসে নৌকো ধরতে পারেনি, ঘাটে দাঁড়িয়ে চেঁচিয়ে নৌকো ফেরাতে বলছে, দৌড়াচ্ছে নৌকোর সমান্তর আঘাটার জঙ্গল ভেঙে। কিন্তু জানে, নৌকো ফিরবে না, তবু তার আপ্রাণ চেষ্টা। ওই নৌকো আর ঘাটের যা তফাত, আমার আর বাবার মধ্যে তফাতটা সেইরকমই। বাবা তবু প্রাণপণে চেষ্টা করছেন নৌকো ফেরাতে। ফিরবে না জেনেও।

তোমার বড়দার বিরুদ্ধে পুলিশ কী কেস দিয়েছে জানো? খুনের।

জানি। কিন্তু বড়দা খুন করতেই পারে না।

বাবা বড় চোখে আমাকে দেখেন। সেই চোখে একটা অপরিচয়ের আবরণ ভেদ করে আসল মানুষটাকে চেনবার চেষ্টা আছে। যেন বা এই বয়সে বাবা হঠাৎ বুঝতে পেরেছেন, তাঁর ছেলেরা তাঁর সবচেয়ে বেশি অচেনা রয়ে গেছে।

গলা খাঁকারি দিয়ে গলার কফ সরিয়ে বললেন, কী করে জানব যে খুন করেনি? দেখতে শান্তশিষ্ট ছিল বলে বলছ? ওতে কিছু যায়-আসে না। খুব শান্ত নিরীহ মানুষের মধ্যেও খুনের ইচ্ছা লুকিয়ে থাকতে পারে। একটা মানুষের মধ্যে তার বংশধারার নানা মানুষের ছায়া থাকে। বাইরে থেকে বোঝা যায় না হয়তো, কিন্তু ভিতরে ভিতরে মানুষ কখনও-সখনও অন্য মানুষ হয়ে যেতে থাকে। এ-সবই রক্তের দোষ। আমার বাবাকে দেখেছি, কোনও শিশুর কান্না শুনলে ভীষণ অস্থির হয়ে পড়তেন। কোনওখানে কোনও বাচ্চা কাঁদছে, বাবা অস্থির হয়ে কেবল বলতেন, ওকে চুপ করা, শিগগির! বাচ্চারা কাঁদবে কেন? অ্যাঁ! কাঁদবে কেন? কেমন সংসার করিস তোরা, কেমন তোরা মা-বাপ যে ছেলে কাঁদে? আবার আমাদের উঠোনেই কত বিধবা এসে আছড়ে পড়ে কেঁদেছে, অভিশাপ দিয়েছে, কত মানুষ এসে কেঁদে বাবার পা জড়িয়ে ধরেছে, বাবা সে-সব শুনতে পেতেন বলে মনে হত না। মানুষের এক-আধটা ভাল আচরণ দেখে কিছুই বোঝা যায় না। একটা মানুষ বংশধারার নানা মানুষের সমষ্টি, তাই তার ভিতরে এক-একসময়ে এক-একজনের প্রবৃত্তির বেগ জেগে ওঠে। একটা মানুষই অবস্থার চাপে, সঙ্গে বা সংঘর্ষে নানা রকমের মানুয হয়ে যায়। তোমার বড়দা সম্পর্কে তাই কিছু স্থির করে বলা যায় না। তাই, একজন মানুষকে বিচার করতে হলে তার পুরো বংশধারাটা খুঁটিয়ে দেখতে হয়, বিচ্ছিন্নভাবে তাকে দেখলে কিছুই বোঝা যায় না।

বলতে বলতে বাবার গলার স্বর একটু একটু ভেঙে যেতে থাকে। বার বার গলা পরিষ্কার করছেন। চোখ-মুখ লাল হয়ে যাচ্ছে। বুঝতে পারি, বড়দা সম্পর্কে তাঁর এই সিদ্ধান্ত তাঁরও অভিপ্রেত নয়। বড়দা খুন করেছে—এটা তিনি ভাবতে চাইছেন না, ভাবতে তাঁর ভাল লাগছে না। কিন্তু তাঁর এই বয়সে ছেলেদের বড় অচেনা লাগছে। নৌকো ঘাট ছেড়ে তফাত হয়েছে। মাঝখানে যোজন যোজন দুস্তর জলরাশি চলে এল। এক আবছায়া ভেদ করে তিনি প্রাণপণে নিরীক্ষণ করছেন—কিন্তু নৌকোর গতি-প্রকৃতি আর বোঝা যায় না। দিগন্তের গায়ে নৌকোর দূর মাস্তুল এক মহাপৃথিবীর বিশাল গ্রাসের মধ্যে মিলিয়ে যাচ্ছে।

সব মা-বাবাই সন্তানদের ছেলেবেলার গল্প তাদের শোনাতে ভালবাসে। আমরা যখন আরও ছোট ছিলাম, কতদিন রাতে মা-বাবাকে ঘিরে বসে আমাদের শিশুকালের গল্প শুনেছি তাঁদের কাছে। শুনেছি,

বড়দা শিশুবয়সে খুব মোটাসোটা আর ভারী ছিল। টেনে কোলে নেওয়া যেত না। তার গা ছিল ঠান্ডা, খুব ঘামত। তেমনি ছিল তার ঠান্ডা স্বভাব। যে-জায়গায় তাকে বসিয়ে রাখা হত সেইখানেই সে বসে থাকত সারা দিন। কখনও কাঁদত না। বসে বসে খেলত, খেলতে খেলতে ঘুমিয়ে পড়ত, জেগে উঠে আবার খেলত। এমনই চুপচাপ ছিল সে, যে মাও কখনও কখনও তার কথা ভুলে যেত। ছেলেটা যে আছে—খেয়ালই থাকত না। আমার ঠাকুরদার সে ছিল খুব প্রিয় নাতি। তাকে বুকে চেপে ঠাকুরদা গাল দিতেন—এই শালা হয়েছে একেবারে জলঘট। কখনও বলতেন—তুই বাঞ্চোৎ শালগ্রামশিলা। মেয়ে-পটানো ছাড়া তোর দ্বারা কিছু হবে না। তোর বাপ হয়েছে পোস্টমাস্টার, তুই হবি মাগিমাস্টার। যাত্রার দলে সখী সাজবি, মিহি সুরে গান গাইবি, কোমর দুলিয়ে হাঁটবি, বড় বড় চুল রাখবি, ঢুলু ঢুলু তাকাবি—তোর দ্বারা আর-কিছু হবে না। তোকে বউ-মাস্টারের অপেরায় ভিড়িয়ে দেব। বড়দার সেই শান্ত স্বভাব বরাবর বজায় রইল। বড় হয়েও সে ঠান্ডা, নড়াচড়া কম করে, একটু আয়েসি, বউ-বাচ্চাদের সঙ্গে ভারী নেটিপেটি, কারও কষ্ট সহ্য করতে পারে না। কেবল একটা জেদি স্বভাব ছিল তার। যা করবে বলে ঠিক করত, তা করত। কেউ ঠেকাতে পারত না। তখন বাধা পেলে সেই শান্ত মানুষটা খুনে-র মতো খেপে ওঠে। তখন মনে হয়, ও বড় ভয়ংকর। ও যেদিন কারখানায় মার খেয়ে আসে তার কয়েকদিনের মধ্যেই ইউনিয়নের একজন লোক শিবপুরে খুন হয়। ইউনিয়ন থেকে বড়দা এবং আরও কয়েকজনের নামে ডায়েরি করে।

বড়দার কথা ভাবতে ভাবতে বোধহয় বাবা তার শিশুবয়সের কয়েকটা দৃশ্য মনশ্চক্ষে দেখে নিলেন। দেখলেন, দাওয়ায় বসে খেলতে খেলতে তার শান্ত শিশু ছেলেটি মাটির ওপর শুয়ে আছে, হাঁ-মুখের কাছে উড়ে উড়ে বসছে মাছি, টোপা টোপা ঘাম জমেছে গায়ে, শিথিল ছোট্ট মুঠি থেকে আদরের খেলনা খসে পড়ে গেছে। ভাবতে ভাবতে হঠাৎ দিশেহারার মতো বাবা চার দিকে এক বার তাকান, চনমন করে ওঠেন, গলা খাঁকারি দিতে থাকেন। আমার চোখ থেকে চোখ নামিয়ে একটু ভাঙা গলায় অনুতপ্তের মতো বলেন, নেনটু, সত্য খুন করেছে—এ-কথা আমি বলিনি। বলেছি?

আমি বড় মায়া বোধ করে বলি, না।

বাবা ভিতু চোখে মিটমিট করে আমার মুখ দেখে বলেন, আমি বলতে চাইছি, তোমাদের ব্যাপার-স্যাপার আমি বুঝতে পারছি না। কিন্তু তোমরা যদি তোমাদের সব সমস্যার কথা আমাকে খুলে বলো তবে আমি ঠিক বুঝতে পারব। তোমাদের রক্তের ধাত আমি চিনি। তোমাদের জন্য এখনও আমি অনেক কিছু করতে পারি। বোলো, আমাকে তোমাদের সব কথা বোলো।

একটা শ্বাস ফেলে মাত্র। বড় মায়া হয়।

বিকেলে হাসপাতালে মনোতোষকে দেখতে গেলাম।

টান হয়ে শুয়ে আছে। গা ঘেঁষে বিছানায় ওর বউ বসে আছে—তার মুখখানা লালচে, সেখানে কান্না থম ধরে আছে। দু'-চারজন আত্মীয়স্বজন দাঁড়িয়ে, বসে থেকে, ঘিরে রেখেছে ওকে। বড় ছেলেটা ভয়-পাওয়া চোখে বাবার মুখের দিকে চেয়ে, মনোতোষ একটা হাতে ছেলেটার হাত ধরেছে। একটু আগেই বোধহয় অক্সিজেনের নলটা খোলা হয়েছে নাক থেকে, সিলিন্ডারটা নল সমেত এখনও বেডের পাশেই। মনোতোষের মুখটা ফুলেছে খুব। চোখ দু'টো বরাবরই একটু ডেলা-পাকানো, এখন সে দু'টো ঠেলে বেরিয়ে আসছে যেন, চোখে জল জমে আছে, শিরা উপশিরা দেখা যাচ্ছে।

আমাকে দেখেই তাড়াতাড়ি উঠে বসবার চেষ্টা করতে গিয়ে হাঁপাতে লাগল। সবাই চোখ তুলে দেখল আমাকে। অপরাধীর মতো তাড়াতাড়ি গিয়ে মনোতোষের মাথায় হাত রাখলাম।

কেমন আছেন?

মনোতোষ খানিকক্ষণ দম নিতে নিতে আমাকে চেয়ে দেখল। একটু হাসল। গলায় নাকি সুর এসে গেছে ওর। বলল, বেঁচে আছেন তা হলে? আমি তো ভেবেছিলাম, এতক্ষণে মর্গে পৌঁছে গেছেন। কাটাকুটি হচ্ছে!

আমি হাসলাম মাত্র।

ও বলল, আজ সকাল থেকে আশেপাশের বেডগুলোতেও খুঁজেছি আপনাকে। যদি নিতান্ত মেরে ফেলতে না পেরে থাকে তবে অন্তত এখানে তো আসবেন!

ওর বউ ধমক দিল, অত কথা বোলো না।

মনোতোষ হাঁফ-ধরা গলায় ওর বউকে বলে, সকাল থেকে আশপাশের বিছানায় নেনটুবাবুকে কেন খুঁজছি জানো?

কেন?

আড্ডা দেব বলে। সারা দিন হাসপাতালে হাজারটা অচেনা লোকের মধ্যে পড়ে থাকা—দূর দূর—এ-সব কি আমাদের পোষায়? আমাদের জান পোঁতা আছে দেশপ্রিয় পার্কের কাছে বাঁধানো গাছের তলায়, ফেবারিটে। এইসবের জন্যেই মরে আবার জন্মাতে ইচ্ছে করে।

কথা বোলো না। তোমার ভাগ্য ভাল যে স্ট্রোকটা হয়নি।

বাগড়া দিয়ো না। নেনটুবাবুর সঙ্গে একটু কথা বলতে দাও। দু'-তিনটে কথা। প্লিজ।

ওর বউ ভদ্রতাবশত একটু সরে বসে বলল, বসুন না। তুমি আস্তে আস্তে কথা বোলো কিন্তু।

আমি বসলাম না। খাটের লোহার রেলিঙে বুক দিয়ে ঝুঁকে রইলাম। ওর মুখটা ফুলে ব্যাঙের মতো বিচ্ছিরি দেখতে হয়েছে। সেই মুখে তবু হাসছে। বলল, আপনি বেরিয়ে গেলে আমি ভিতরের চারটে ছেলেকে আটকানোর চেষ্টা করেছিলাম।

শুনেছি। কিন্তু কাজটা ভাল করেননি।

করিনি? বলেন কী মশাই! রোজ একজন মানুষকে জলজ্যান্ত চোখের সামনে দেখি, চোখের পাতা ওঠে-নামে, হাসে, কথা বলে, রক্তমাংসের তবতাজা একটা মানুষ—তাকে হঠাৎ পাঁচটা ছেলে এসে মেরে দেবে চোখের সামনে? আর আমি ডায়াবেটিস আর প্রেশারের কথা ভেবে চুপচাপ বসে থাকব! অবশ্য আমার ক্ষমতা কিছু নেই, বক্সিং-টক্সিং জানি না। কিন্তু শুনি, মাস্তানের মতো হাঁকডাক করে ফাঁকা আওয়াজ দিলেও আজকাল একভিড় মানুষ পালিয়ে যায়। সেইটেই এক্সপেরিমেন্ট করলাম। কাজ হল না। ছেলেগুলো একটু থমকে গিয়েছিল ঠিকই, তারপরই হাত-পা চালিয়ে শুইয়ে দিল। শকটা মারাত্মক। পড়ে গিয়ে দম নিতে পারি না, অসম্ভব শ্বাসকষ্ট হতে লাগল। প্রথমটায় ভেবেছিলাম, ছোরাটোরা মেরেছে বোধহয়—আমি টের পাচ্ছি না। তখন মরে যাওয়ার কথা ভাবছি, বউ বাচ্চার কথা ভাবছি, আপনার মুখও মনে পড়ছে, আবার ভাবছি সামনের শনিবার জ্যাকপটে পাঁচটা ঘোড়া বাছা আছে, স্টারডাস্টের ওপর পঞ্চাশ টাকা উইন খেলব ঠিক করেছি—কিছুই হল না।

মনোতোষ হাত বাড়িয়ে আমার গাল ছুঁয়ে বলল, যা-ই বলুন, আপনি বেঁচে আছেন দেখে বড় ভাল লাগছে। বোম্বে ছবির নায়কের মতো বেঁচে আছেন। দেখে আমারও বাঁচতে ইচ্ছে করে।

হেসে বললাম, বাঁচবেন না কেন? কিছুই তো হয়নি।

দাঁড়ান মশাই, ই-সি-জি-র রিপোর্টটা আগে আসুক। হার্ট কী হয়ে আছে কে জানে!

হার্ট ঠিক আছে। না থাকলে চারটে ছেলেকে আটকানোর চেষ্টা করতেন না।

তা হলে বলছেন বাঁচব?

নিশ্চয়ই।

মনোতোষ আমার গলা ধরে মুখটা কাছে টেনে চাপা গলায় বলে, বাজি!

কত?

দশ। বাঁচলে আপনার দশ, মরলে আমার।

দশ।

মনোতোষ আমার মাথাটা ছেড়ে দিয়ে শ্বাস ফেলে বলল, বাঁচতেই ইচ্ছে করে। বাঁধানো গাছের তলায় আড্ডা, ফেবারিটে চা, আর ঘন সবুজ মাঠের ওপর দূর আকাশের গায়ে আঁকা ঘোড়াদের দৌড়! বেঁচে থাকাটা ভালই।

মিটমিট করে হাসতে লাগল। হাসিটা আমার খুব ভাল লাগে। মনোতোষকে পৃথিবীতে আরও বহুকাল বেঁচে থাকতে দেখতে ইচ্ছে করে।

বেরিয়ে আসার আগে মনোতোষ বলে, সামনের শনিবার আমার হয়ে স্টারডাস্টের ওপর দশটা টাকা খেলবেন? সিওর উইন।

ভিজিটিং আওয়ার্স তখনও অনেকটা বাকি আছে। বেরিয়ে এলাম। ঘাসের ওপর ফরফরাসের মতো রোদ জ্বলছে। রোদে গন্ধকের মতো পোড়া গন্ধ। দেয়াল তেতে তাপ দিচ্ছে। এমার্জেন্সির সামনে ভিড়। স্ট্রেচারে কাকে যেন নামাচ্ছে অ্যাম্বুলেন্স থেকে। খুব একটা কৌতূহল বোধ করি না। কেবল চোখের সামনে রোদ ঝলসায়। যতদূর চোখ যায় আকাশ জ্বলে যাচ্ছে। হঠাৎ কাল থেকে ঘটা যাবতীয় ঘটনা ভুলে যাই। মিনুর মুখটা ভেসে আসে চোখে। এই রোদে বউদি দুর্গাপুরের মাঠে-ঘাটে দাদাকে খুঁজে বেড়ায়। অচেনা মানুষের মুখ দেখে দেখে ফেরে। একশো আঠারো ডিগ্রি গরম, জ্বোরো বাতাস, ধুলো, পায়ে-হাঁটা পথ—বড় আশায় তবু বউদি ভিখিরির মতো হাঁটে। মিনু কেমন আছে? ভাল ডাক্তার দেখছে মিনুকে নিশ্চয়ই। তবু কে জানে কী হয়। হাসপাতালের ওষুধের গন্ধ, জীবাণুনাশকের গন্ধ থেকে পালিয়ে যাওয়ার জন্য আমি খুব জোরে হাঁটতে থাকি।

সন্ধেবেলা একটা ঠান্ডা কোকাকোলা খাওয়াল শ্যামল। বলল, কাল ফেবারিটে খুব গোলমাল হয়েছে তোর জন্য, শুনলাম।

ও কিছু না।

কারা এসেছিল?

সেই মিছিলের পার্টি।

শ্যামল একটু চিন্তিত হয়। বলে, মিছিল আটকানোতে তো আমিও ছিলাম।

তোকে কিছু করবে না। কারণ, তোকে ওরা চেনে না। আমাকে চেনে।

শ্যামল খুচরো পয়সা পকেটের ভিতরেই নাড়তে নাড়তে বলে, কাজটা ঠিক হয়নি নেনটু, তোর মাথায় যে কী ভূত চাপল!

হঠাৎ ঝেঁঝে উঠে বলি, ভূত চাপবে কেন? যা করার ঠিকই করেছি। সারা দেশ জ্বলে যাচ্ছে আর ওরা জাপানি পুতুল সেজে, মিহি গান গাইতে গাইতে ঘুরবেন, লোকে হাততালি দেবে, খবরের কাগজে ছবি বেরোবে—এ-সব যথেষ্ট হয়েছে। তাতে কলকাতার একটা ভিখিরিরও কিছু যায়-আসেনি।

শ্যামল বিমর্ষ হয়ে বলে, সেটা আমি অস্বীকার করছি না। কিন্তু মিছিলটার সামনে দাঁড়িয়ে কয়েক মিনিট ওটাকে আটকে রেখেই বা কী লাভ হল? আমরা যে মিছিলটা আটকেছিলাম সে-নিউজটা পর্যন্ত পরদিন কাগজে দেয়নি, কিন্তু ওদের ছবি ঠিকই বেরিয়েছে। মাঝখানে তুই ফেঁসে গেলি, মনোতোষ হাসপাতালে। হয়তো আমাদেরও খুঁজে বের করবে। কী লাভ হল? এমনও নয় যে আমাদের মাস্তানি দেখে কোনও ফিল্মস্টার প্রেমে পড়ে গেল।

আমি উদাস গলায় বলি, লাভ হয়নি, কী করে বুঝলি! আমাদের প্রোটেস্টটা আমরা জানিয়েছি, তার এফেক্টও হয়েছে ঠিকই। রং-করা মেকি মানুষরা একটা চমক তো খেয়েছে! হয়তো সেই দিনটা ওদের মাটি হয়ে গেছে। ভাল করে খেতে পারেনি, রাত জেগে অনেকক্ষণ চিন্তা করেছে—যা ওরা কখনও করে না। চিন্তাশূন্য, স্বার্থপর মানুষের ভিতরে কিছু বাস্তব এবং সৎ চিন্তা ঢুকিয়ে দেওয়াটাও মস্ত কাজ।

শ্যামল হাসে, বলে, এ-সব রোমান্টিক কল্পনা। ওরা আমাদের পাত্তাই দেয়নি। একজন ফিল্মস্টার মাইরি, মুখে আঁচল-চাপা দিয়ে হাসছিলও। কী সুন্দর মুখখানা—ওই দিকে চেয়ে আমি পালাতে ভুলে যাচ্ছিলাম।

আমি ভীষণ হেসে উঠে শ্যামলের কাঁধ চেপে ধরে বলি, শালা, আলু!

শ্যামল মুখ গোমড়া করে বলে, নেনটু, তোর ওপর কিন্তু আবার হামলা হবে। এর একটা মীমাংসা করা দরকার।

কী করতে চাস?

একটু ইতস্তত করে শ্যামল বলে, দিলীপের সঙ্গে আমার চেনা আছে। চল একবার ওর কাছে যাই। আমরা হুজুগের মাথায় কাজটা করেছিলাম—এটা বুঝিয়ে বলে মিটমাট করে নিই।

তোর সঙ্গে কী করে চেনা হল?

শ্যামল একটু অস্বস্তি বোধ করে, চোখে চোখ রাখতে পারে না। অন্য দিকে চেয়ে বলে, ওর বোনের সঙ্গে আমার প্রেম ছিল।

ডাহা মিথ্যে। তাই হো হো করে হেসে উঠি। বলি, তোর সে সাহসই হবে না। দিলীপের বোনের জন্য বড় কলজেওলা লোক চাই।

শ্যামল একটু হেসে বলল, সে যাই হোক, পরিচয় আছে। আমাদের বাড়িতে আসত-টাসত—এখনও গেলে খাতির করবে। যাবি?

হঠাৎ আচমকা ঘটনাটা আমার মনে পড়ে গেল। গত শীতের আগের শীতে একবার শ্যামল একটা ভীষণ মুশকিলে পড়ে যায়। ওর ছোট বোন রাখীকে আমরা দেখেছি। ছোট্টখাট্টো মেয়ে। শ্যামলা রং, মুখখানা ঢলঢলে। দেশপ্রিয় পার্কের সামনে দিয়েই গিটার হাতে গিটারের স্কুলে যেত। সেই কুমারী বোনটার পেটে বাচ্চা এসেছে। অন্তরঙ্গ বন্ধুদের কাছে শুধু এইটুকু বলেই সে কেঁদে ফেলেছিল, তোরা একটা নার্সিংহোম-টোম কিছু ঠিক করে দে। অ্যাবরসন করাতে না পারলে ইজ্জত থাকবে না। অবশেষে ফেবারিটের মালিক তার এক ডাক্তার বন্ধুকে ধরে ব্যাপারটা করিয়ে দেয়। আমি তখন কানাঘুষো শুনেছিলাম। সরাসরি কিছু শ্যামল আমাকে বলেনি। তারপর থেকে শ্যামল কিছুদিন রক্তাভ মুখে পকেটে ছুরি নিয়ে ঘুরে বেড়াত। মাথায় তেলহীন পিঙ্গল চুল উড়ছে, চোখে একটা চকচকে ভাব, ঠোঁটে কী যেন বিড়বিড় কথা। প্রায়ই বলত, খুন করে ফেলব। বন্ধুরা ওকে ডেকে বোঝাত, কী করবি, গুণ্ডা-বদমাশদের সঙ্গে আমাদের কী করার আছে? তোর বোনটার রুচি ও-রকম হল কী করে বুঝি না। ইত্যাদি। ব্যাপারটা ওখানেই চাপা পড়ে যায়। ক'দিন পর শ্যামল আবার স্নান করতে শুরু করে, দাড়ি কামায়, চুল আঁচড়ায়, পোশাক পরে অফিস যেতে শুরু করে। তারপর আবার আড্ডা, বন্ধুবান্ধব, হাসিঠাট্টা। ওর বোনও ক'দিন বাদে আবার দেশপ্রিয় পার্কের সামনে দিয়ে গিটারের স্কুলে যেতে থাকে। আমরা দেখলাম মেয়েটা খুব রোগা আর রক্তহীন হয়ে গেছে, মুখে খড়ি-ওঠা ভাব, চোখ ছলছলে। ক্রমে সে স্বাস্থ্য ফিরে পায়। মাত্র ক'দিন আগে তার বিয়েতে নেমন্তন্ন খেয়েছি।

সেই ছেলেটা দিলীপ কি না আমি জানি না। তবু আমি হঠাৎ মুখ তুলে বলি, দিলীপের কাছে যেতে তোর লজ্জা করবে না?

কথাটা ঠিক জায়গায় গিয়ে বেঁধে। মুখটা বিকৃত হয়ে যায় ওর, চোয়াল নড়তে থাকে। বলে, লজ্জা কীসের? কী বলছিস?

আমি ওর কাঁধের হাড়টা চেপে ধরে বলি, তোরা কী করে প্রতিশোধের কথা ভুলে যাস? কী করে ক্ষমা করিস?

শ্যামল হঠাৎ ভীষণ রেগে বলল, নেনটু, বাজে কথা বলিস না। কীসের প্রতিশোধ? ক্ষমাই বা কীসের? চুপ কর।

আমার গায়ে শুয়োপোকার মতো রোঁয়া দাঁড়িয়ে গিয়েছিল। থির থির করে শরীর কাঁপছে। কিন্তু আবার আমি সামলে যাই। একটা নিস্তব্ধ পুকুরে হঠাৎ ঢিল পড়লে ঢেউ ভাঙে ঠিকই, আবার সময় নিয়ে নিস্তরঙ্গ হয়ে যায় জল। মানুষের সমাজ ওই রকম। মানুষের আছে স্বস্তিকর বিস্মৃতি। বিয়ের আসরে রাখী আর তার ভদ্র সুপুরুষ আপার ডিভিশন বরকে দেখেও আমাদের সেই ঘটনার কথা মনে পড়েনি। ভুলে যাওয়াই ভাল।

শ্যামল অনেকক্ষণ চুপ করে রইল। এক সময়ে বিবর্ণ মুখখানা তুলে বলল, নেনটু, তোকে মিথ্যে বলে লাভ নেই। তুই জানিস। কিন্তু দিলীপকে আমরা কী করতে পারতাম? আমরা ওকে বিয়ে করার জন্য ধরেওছিলাম, কিন্তু দেখি এর আগে ওর বিয়ে হয়ে গেছে। বউটা কঙ্কালসার, তিনটে বাচ্চা। বোধহয় কোথা থেকে ভাগিয়ে এনেছিল, তারপর চার্ম চলে যাওয়ায় মারধর করে, বেশির ভাগ দিন বাসাতেই থাকে। দিলীপ বিয়ে করতে রাজি ছিল, কিন্তু দেখলাম রাখীর ভবিষ্যৎ ওই বউটার মতোই হবে। মারধর খাবে। পিছিয়ে গেলাম। ওকে মারব বলে ঘুরে বেড়িয়েছি, কিন্তু সে তো সম্ভব নয়। প্রথম কথা, ওকে মারবার সাধ্য নেই, দ্বিতীয়ত, মারলে আমার কী হবে? হয় ওর দল মারবে, নয়তো পুলিশ ঝোলাবে। কয়েকদিন ঘুরে বেড়িয়ে আস্তে আস্তে ঠান্ডা হয়ে গেলাম। রাখীর ভাল বিয়ে হয়ে গেছে,

সবাই ভুলে গেছে, মিটে গেছে ব্যাপারটা। এখন আর প্রতিশোধের কথা বলে লাভ কী? সেই ঘটনার পরে এক-দুইবার দিলীপের সঙ্গে দেখাও হয়েছে, সে হেসে কথা বলেছে, আমিও বলেছি। মানুষে মানুষে খার থেকে যাওয়া ভাল না। এখন সেইসব কথা যদি ওঠে, যদি জানাজানি হয় তো রাখীর কী হবে?

ভীষণ লজ্জা পেলাম। ওর হাতটা ধরে বললাম, আমার মাথাটা ঠিক নেই শ্যামল। ক'দিন ধরে দিনকাল ভাল যাচ্ছে না।

জানি। নেনটু, তোর কিছু টাকা চাই? ধার নিবি?

দিস।

আর একটা ঠান্ডা কিছু খা।

নে।

দু'জনে আবার ঠান্ডা অরেঞ্জ খাই। হাসি, কথা বলি।

ওই তো রাস্তার ও-পারে দেশপ্রিয় পার্ক। ওখানে ফুটবল মাঠের ধারে গাছতলায় মানিককে মেরেছিলাম। সে নন্দরানীর যাতায়াতের পথে দাঁড়িয়ে তাকে বিরক্ত করত, জোর করে চিঠি গুঁজে দিত হাতে। নন্দরানী কেঁদেছিল মা'র কাছে এসে। তারপর কোথায় চলে গেছে নন্দরানী! কোথায় মানিক! পৃথিবীতে ঘটনাগুলির গভীরতা কত কম! সময়ের দমকা হাওয়া আসে, ধুলোবালির মতো সব উড়ে যায়। ভুলো-মন মানুষের মতো পৃথিবী ঘুরে চলে।

অরেঞ্জটা শেষ করে শ্যামল সতর্কভাবে বলল, নেনটু, যদি বিপদ বুঝিস তো বল, আমি না হয় দিলীপের কাছে যাব।

আমি মাথা নেড়ে বললাম, না।

শ্যামল শ্বাস ফেলে বলল, একদিন ফুটে যাবি শালা।

হাসলাম।

বেঁচে থাকাটা এক-একজনের এক-একরকম। মনোতোষ যেমন আড্ডার জন্য, ঘোড়ার জন্য, ছেলে-বউয়ের জন্য বেঁচে থাকতে চায়। আমি কেন বেঁচে থাকতে চাই? কার জন্য? মিনুর জন্য কি? নাকি বুবলার জন্য? বড়দার জন্য? নাকি বক্সিংয়ের জন্য? কিছুই ভেবে পাই না। মাঝে মাঝে কেবল মনে হয়, কয়েকটা প্রতিশোধের জন্যই বেঁচে থাকা বুঝি! কিন্তু কোথাও আমার আঁচড়-কামড়ের দাগ বসছে না। বড় আলগাভাবে লেগে আছি পৃথিবীতে।

বাঁধানো গাছটার তলায় আড্ডার লোকজন জমায়েত হয়ে গেছে। সবাই ডাকে আমাকে, আরে মশাই, কাল ফেবারিটে কী কাণ্ড হয়ে গেল!

ফেবারিটের ঘটনা শুনবার জন্য সবাই ঘিরে ধরে। ঘন ঘন শ্বাস পড়তে থাকে, উগ্র কৌতূহল চার দিকে। অনুত্তেজিতভাবে উত্তর দিয়ে যাই।

জমায়েত থেকে একটু তফাতে বুকে আড়াআড়ি হাত রেখে দাঁড়িয়ে আছে নীতু। অনেককাল ওকে দেখিনি। গলা বাড়িয়ে জিজ্ঞেস করি, কী খবর নীতু? কোথায় ছিলে?

নীতু উত্তর দেয় না। একটু হাসে মাত্র। বরাবর ওর হাসি একটু বিষণ্ণ। শান্ত, সুশ্রী মুখ। গালে অল্প দাড়ি। নীতুর চেহারাটা দেখার মতো। অনেকটা লম্বা, মেদহীন স্বাস্থ্য, মোটা হাড়। ব্যায়াম করত। পোশাক ঠিকমতো পরলে ওকে নিশ্চয়ই এই চব্বিশ-পঁচিশ বছর বয়সে ভীষণ ভাল দেখাবে। কিন্তু নীতুর সেই পুরনো পোশাক, ফুলহাতা বুশ শার্ট, তার হাত গোটানো, পরনে প্যান্ট, পায়ে ধুলোটে চপ্পল। দক্ষিণে ডায়মন্ডহারবারের দিকে কোথায় যেন মাস্টারি করে। অসম্ভব বই পড়ার নেশা, ভীষণ সিগারেট খায়। আগে আড্ডায় রোজ আসত। এখন মাঝে মাঝে। দীর্ঘকাল আসে না। শান্ত স্বভাব, ধীর কথা এবং আবেগহীন হাসির জন্য অনেকে ওকে পছন্দ করে। অনেকে ওই জন্যই করে অপছন্দ। একটা অহংকারী ভাব আছে নীতুর। কিন্তু আমার ওকে ভালই লাগে। ওর স্বভাবে গাছের ছায়ার মতো স্নিগ্ধকর কী যেন আছে। কাছে বসলে টের পাওয়া যায়।

যখন আড্ডা খুব জমে উঠেছে, তখনও মাঝে মাঝে লক্ষ করছিলাম নীতু আড্ডার মধ্যে আসছে না। একটু অন্যমনস্ক, একটার পর একটা সিগারেট খাচ্ছে। মাঝে মাঝে আড্ডায় আসা বা আড্ডা থেকে চলে

যাওয়া বন্ধুদের সঙ্গে এক-আধটা কথা বলছে। আবার একা হয়ে যাচ্ছে। ভাঁড়ের চা খেল দু'বার।

আড্ডা ভেঙে যাওয়ার মুখে সে আমাকে ডাকে, নেনটু, কথা আছে।

দু'জনে লেকের দিকে হাঁটতে লাগলাম। নীতু বলল, তোমার ঘটনাটা শুনলাম। খুব বেঁচে গেছ কাল।

একটু হাসি।

সে বলল, মিছিলের ঘটনাও শুনেছি। মনে হচ্ছে, তুমি একটা কিছু করতে চাইছ, কিন্তু কী করতে চাও তা স্পষ্ট করে জানো না।

নীতুর ওই দোষ। কথাগুলো এমন সরাসরি, স্পষ্টভাবে বলে যে লোকে আহত হয়, ওকে অহংকারী ভাবে। আমি কিছু মনে করলাম না। হাসলাম মাত্র।

ও নিজে থেকেই বলল, তোমার বড়দা কিন্তু জানতেন তিনি কী চান।

একটু থমকে গিয়ে বলি, তুমি বড়দাকে চেনো?

চিনি, কিন্তু তোমার সূত্রে নয়, অন্য সূত্রে।

কীসের সূত্রে?

পার্টি।

তুমি ওই দলে?

নীতু বিষণ্ন হাসিটা হাসে। আমরা হাঁটতে থাকি।

নীতু বলে, কলকাতায় আমাদের আন্দোলনের যে ক'জন পায়োনিয়ার ছিলেন সত্যদা তাঁদের একজন। আমার ঘনিষ্ঠ ছিলেন খুব।

বলোনি তো!

বলার কী? আমাদের ঘনিষ্ঠতা তো বন্ধুর দাদা বা ভাইয়ের বন্ধু বলে নয়। সম্পর্কটা অন্য রকম। সিগারেট লুকোনোর সম্পর্ক আমরা মানি না।

বড়দার কোনও খবর জানো?

নীতু মাথা নেড়ে বলল, না। এখন কেউ কারও খবর রাখি না। সবাই ছড়িয়ে পড়েছি। আমাদের আন্দোলনে কো-অর্ডিনেশনের দরকার হয় না। মোটামুটি আন্দোলনের ধারাটা সকলের জানা আছে। কে কোথায় মরল বাঁচল তার খবর রাখা প্রায় অসম্ভব। তবে জানি সবাই অ্যাকশনে আছে।

লেকের ঝুঁঝকো অন্ধকারে ঘাসে পা দিই। জল ছোঁয়া বাতাস এসে ঝাপটা মারে। জলের ধার ঘেঁষে ঘেঁষে ক'দিন আগেও ছেলে-মেয়ে জোড় বেঁধে বসত। আজকাল লেকে মেয়ে চোখেই পড়ে না। এধারে-ওধারে মদের বোতল, ভাঁড় পড়ে আছে, শালপাতা উড়ছে। আবছায়ায় দেখা যায় তিন-চারজন করে লোক, অল্পবয়সি ছেলে বসে আছে, সামনে মদের বোতল, ভাঁড়, ঠোঁটে সিগারেট। এদের পেরিয়ে যাওয়ার সময়ে শোনা যায়, নিজেদের মধ্যে অশ্লীল কথা বলছে, খ্যা খ্যা করে হাসছে। হঠাৎ ভুঁইফোড় এক-আধজন মেয়ে হেঁটে যায়— চোখে কাজল, মুখে চড়া পাউডার, মুখশ্রী রুক্ষ, এদিক-ওদিক তাকাতে তাকাতে যায়, শিস দিলে থামে, ইশারায় কাছে আসে। দর হলে কোনও ঝোপ বা গাছের আড়ালে চলে যায়। আজকাল মেয়েরা আর ঘরে নেয় না পুরুষকে। লেকের পাড়ে খোলা জায়গাতেই সবটুকু হয়। বড় জোর আলো থেকে একটু গাঢ় অন্ধকারে চলে যায়। সকালে মাঝে-মধ্যে এখানে-সেখানে লাশ পাওয়া যায়। কিনারা হয় না। মারপিট লাগে প্রায়ই।

আমরা অনেকটা হেঁটে অন্ধকার দেখে বসলাম।

নীতু বসেই বলল, চার দিকটা কেমন চট করে পালটে যাচ্ছে দেখছ?

দেখছি। আমরাও পালটাচ্ছি।

হুঁ। তুমি কোনও দিন মারকুটে ছেলে ছিলে না, হুজ্জত করোনি। যারা বকসিং-টকসিং করে তারা এককালে একটু-আধটু রংবাজ হয়। কিন্তু তুমি তা হওনি। কিন্তু হঠাৎ ইদানীং তুমি পালটে গেছ।

চুপ করে থাকি।

নীতু নিজেই বলে, একটু অ্যাগ্রেসিভ হওয়া ভাল নেনটু। আমরা তো বহুকাল অপেক্ষা করলাম। এবার ভাঙচুর দরকার। তোমরা বড়দা এতকাল শান্তভাবে সংসার করে হঠাৎ ছেলে মেয়ে বউ ফেলে

চলে গেল কেন—তা কখনও খুব গভীরভাবে ভেবেছ?

আমি মাথা নেড়ে বলি, না। কিন্তু বড়দার ফিরে আসা খুব দরকার নীতু, বড়দা না এলে আমাদের সংসারের সব হিসেব গোলমাল হয়ে যাবে।

নীতুর সুন্দর দাঁত অন্ধকারে ঝিকোয়। বলে, সব সংসারেরই এক কথা। যারা কাজে নেমেছে তারা জেনেই নেমেছে।

বড়দার নামে খুনের কেস আছে বলে বড়দা পালিয়ে গেছে।

খুনের কেস কার নামে নেই?

তোমার নামে আছে?

দু'-তিনটে।

তুমি খুন করেছ?

অন্ধকারে আবার তার দাঁত ঝলসায়।

দম বন্ধ হয়ে আসে। বলি, বড়দা করেছে?

ও মাথা নেড়ে বলে, জানি না। করে থাকলে কিছু অন্যায় করেনি। পুরনো নীতিবোধ নিয়ে এ-সব দেখো না, তোমার বড়দা হিসেবেও বিচার কোরো না। পারিবারিক মানুষটার চেয়েও সামাজিক মানুষটা বেশি। সমাজের জন্য এ-সব করলে মানুষের কিছু অন্যায় হয় না।

একটু চুপ করে থেকে নীতু বলে, যে-সব এলিমেন্ট তোমাকে মারার জন্য ঘুরে বেড়াচ্ছে তাদের সুবিধেমতো পেলে তুমি কী করবে? মারবে না?

জানি না।

জানো না কেন? ও-রকম ভাসা ভাসা সিদ্ধান্ত ভাল না। বরং জেনেশুনে ছক বেঁধে কাজ করা ভাল। হয় মারবে, না হয় মারবে না। একটা কিছু স্থির করে রাখো। তাতে কাজের সুবিধে হয়, দ্বিধা আসে না।

একটু হেসে জিজ্ঞেস করি, তুমি হলে কী করতে?

মারতাম।

কেন?

ওইরকম সিদ্ধান্ত নিয়েছি বলে।

তবে তো অসংখ্য লোক মারতে হয়।

নীতু হাসে। তারপর হঠাৎ বলে, লক-আপে পুলিশ তোমাকে মেরেছিল। না?

হুঁ।

নীতু শ্বাস ফেলে বলে, এত মার খাবে কেন নেনটু? একবার ঘুরে দাঁড়াও না। আজ পুলিশ মারবে, কাল গুন্ডা এসে মারবে—এত মার খাওয়ার কী আছে? ওরা কি বিশ্বনিয়ন্তা?

কী করব?

নীতু আবার চুপ করে থাকে। তারপর বলে, তোমার বড়দা কলকাতায় অনেক কাজ রেখে গেছেন। সেগুলো করো। যদি করো তো তোমাকে আমি প্রোটেকশন দেব। দিলীপ কিংবা বাবুরা অমর নয় নেনটু। আমরা ওদের চেয়ে অনেক বেশি মরিয়া। কিন্তু তুমি আগে সিদ্ধান্ত নাও, ওদের পেলে কী করবে, মারবে না পালাবে?

সিদ্ধান্ত নিতে আমার দেরি হতে থাকে। বুঝতে পারি, নীতু ঠাট্টা করছে না। এ-সব যারা করে তাদের কাছে এইসব সিদ্ধান্তই জীবন।

আমি চুপ করে থাকি। কিন্তু নীতু ধৈর্য হারায় না। অপেক্ষা করে শান্তভাবে। মাতালের পা আমাদের পাশ দিয়ে চলে যায়। দূর থেকে ভাঙা গান ভেসে আসে। হাসির শব্দ। জলে ছলাৎ করে একটা বোতল পড়ে যায়। উদ্দেশ্যহীন, গভীরতাহীন একটা জীবন যাপন করছি বলে মনে হয়। নীতু অপেক্ষা করে। মনে ছবি আসে, লম্বা ছিপ-নৌকায় দীর্ঘকায় শীর্ণ এক মানুষ বসে আছেন। প্রেতের মতো চোখ। পাশে রাখা বশংবদ লাঠি। কুমুদবন্ধু রায়। আমার দাদু। আমার বাবার কথা মনে পড়ে। বড়দার কথা। থানার ভদ্রলোক ও-সির মুখখানা দেখতে পাই। মনে পড়ে, গড়িয়াহাটায় দিলীপের সঙ্গে কত আড্ডা দিয়েছি।

বাঁ হাতের ব্যান্ডেজের ভিতরে হাতটা এখনও টনটন করে। সিদ্ধান্ত নিতে দেরি হয়। নীতু অপেক্ষা করে। আজ সকালে অফিসার আমাকে চড় মেরেছিল। আমার মা-বাবার সামনে, ছোড়দার নাকের ডগায়। যেখানে দাঁড়িয়ে চড়টা মেরেছিল তার কয়েক হাত দূরে বারান্দায় আমার বহুকালের সঙ্গী সেই বালির বস্তাটা ঝুলছে। জাতীয় চ্যাম্পিয়নশিপে মনোনীত মুষ্টিযোদ্ধা একটিও শব্দ না-করে চড়টা খেয়েছে। সারা শরীরে রোমরাজি হঠাৎ দাঁড়িয়ে যেতে থাকে, গা জ্বালা করে। নীতু অপেক্ষা করে।

মারব।

নীতু শ্বাস ফেলে। যেন এতক্ষণ দম বন্ধ করে ছিল। অন্ধকারে ওর দাঁত ঝিকোয়।

আস্তে করে বলে, তোমাকে একটা জিনিস দিয়ে যাব।

কী?

ও কাত হয়ে প্যান্টের পকেট থেকে খেলনার মতো ছোট্ট রিভলভার বার করে। আমার দিকে এগিয়ে দিয়ে বলে, কাছে রাখো।

ইতস্তত করি। ভয় পেতে থাকি।

নীতু আস্তে বলে, ওরা আবার তোমার পিছনে লাগবে নেনটু। কিন্তু তোমার জীবন এই মুহূর্ত থেকে আমাব কাছে মূল্যবান। তোমাকে খালি হাতে ছাড়তে পারি না। রাখো।

আমি হাত বাড়িয়ে নিই না। হাতটা পাতি, নীতু দেয়। হালকা ছোট্ট একটুখানি যন্ত্র। মনেই হয় না, এটা দিয়ে কিছু করা যায়।

কোথায় পাও এ-সব?

নীতু অবহেলার গলায় বলে, জাপানি জিনিস, ভদ্রপুরে ঢেলে বিক্রি হয়। ওখানকার লোক এসে দিয়ে যায়।

অনেক দাম?

বোধহয়। ঠিক জানি না।

নীতু নিঃশব্দে সিগারেট খায়। তারপর বলে, চালাতে জানো?

না।

নীতু শ্বাস ফেলে আড়মোড়া ভেঙে বলে, সেইটে আন্দাজ করে গুলি ভরে দিইনি। ঠিক আছে, আপাতত ওটা নিরালায় বসে নাড়াচাড়া করো, সময়মতো গুলি পেয়ে যাবে। আমি আবার আসব নেনটু।

নীতু ওঠে, আমিও। উঠতে গিয়ে টের পাই, শরীর ভার লাগছে খুব। ক্লান্ত লাগছে। বিকেল পর্যন্ত আমি অন্য রকম ছিলাম, কিন্তু এখন যেন আর-এক রকম। কীরকম যেন লাগে। গা গুলোয়, ভেতরটা ভয়-ভয় করে, মন চমকায়।

বাসায় ফেরার পথে সারাক্ষণ বার বার কেবলই হাত গিয়ে প্যান্টের ডান দিকের পকেটটা স্পর্শ করে আসে, শরীরে ব্যথার জায়গায় যেমন বার বার মানুষের হাত চলে যায়।

বউদি চলে যাবার পর আমি তাদের ঘরে শুই।

সারা রাত প্রায় ঘুমই হল না। স্বপ্ন দেখে বার বার জেগে উঠলাম। জল খেলাম। আড়মোড়া ভাঙলাম। বাতি জ্বেলে সাবধানে তোশক উলটে জিনিসটা দেখলাম বার বার। ছোট্ট খেলনার মতো। খুব ঝকঝকে, সুন্দর। ছেলেবেলায় একটা খেলনা রিভলভারের কত শখ ছিল। সত্যিকারের রিভলভারটা তার চেয়েও কাল্পনিক লাগছিল।

ভোর রাতে গভীর ঘুম হল। সকালে ঘুম ভাঙতেই প্রথম হাত পড়ল ব্যথার জায়গাটাতে। তোশক সেখানে খুব সামান্যই উঁচু হয়ে আছে। ওপর থেকে বোঝাই যায় না। আমি উঠলে মা বিছানা ঝাড়তে আসবে। জেগেই তাই যন্ত্রটা হাতে নিলাম। মুঠোয় হাতলটা, চড়াই পাখির মতো ছোট্ট। কেবল বুকের ধুকধুকুনিটা নেই। যখন গুলি ছুড়ব কোনও দিন, তখন কি রিভলভারের বুক ধক করে উঠবে?

আলমারি খুলে বইয়ের পিছনে রেখে দিলাম।

কালকেও আমি অন্য রকম মানুষ ছিলাম। আজ অন্য রকম। বাথরুমে সারাক্ষণ গান গাইলাম আমি।

চায়ের স্বাদ অন্য রকম লাগল। আয়নায় আজ অনেকক্ষণ নিজের মুখখানা দেখি। ওয়ালটেয়ারে সে-বার বেনুধর মেরেছিল, চুল ঘেঁষে এখনও সেই কাটা দাগ। থার্ড রাউন্ডে বেণুধরকে নক-আউট করি। তখন কপালের রক্তে আমার সারা গা ভেসে যাচ্ছে। রেফারি রক্ত দেখে লড়াই থামাতে চেয়েছিল, আমি রাজি হইনি। বিনীতভাবে বলেছিলাম, ইট ইজ জাস্ট এ মাইনর কাট স্যার, আই অ্যাম নট হার্ট। বলিনি, আমি কখনও লড়াই থামাতে বলিনি। গতকাল শ্যামল দিলীপের কাছে যেতে চেয়েছিল, আমি যেতে দিইনি। লড়াই থামাতে বলি না এখনও। সোমসুন্দর শেষ পর্যন্ত লড়বে।

বারান্দায় রোদ পড়ে আছে। বাতাস নেই। নুয়ে পড়া বুড়োর মতো বস্তাটার কুঁজ দেখা যাচ্ছে। স্থির হয়ে ঝুলে আছে ফাঁসি-দেওয়া লাশের মতো। আস্তে আস্তে এগিয়ে যাই। বক্সিং রিং-এ আমার আর কোনও দিনই ফিরে যাওয়া হবে না। তবু শরীর চনচন করে লড়াইয়ের জন্য। কীসের লড়াই তা সঠিক জানি না। তবু বস্তাটার কাছে এসে স্ট্যান্স নিই। বাঁ হাতে ব্যথা। ছিঁড়ে পড়ে হাত। তবু লহরার তবলায় যেমন চলে আঙুল তেমনি দ্রুত ঘুঁষির ঝড় বইয়ে দিতে থাকি। ব্যান্ডেজ উপচে রক্ত পড়তে থাকে হাত বেয়ে। বেণুধর মাথা ফাটিয়ে দিয়েছিল সে-বার, ওয়ালটেয়ারে। রক্তে ভেসে যাচ্ছিল শরীর। তবু লড়াই থামাইনি। আজই বা থামাব কেন?

শরীরে ঘাম দিল খুব। একটা জ্বোরো ভাব ছেড়ে গেল শরীর থেকে। ক্লান্ত হয়ে একসময়ে রেলিং ধরে বাতাসে দাঁড়াই। দূরে. মোড়ের কাছে একটা কৃষ্ণচূড়া গাছ, সেই গাছে আধো-ঢাকা মালাদের বারান্দা দেখা যায়। অনেককাল মালাকে দেখি না আর। সেই কবে ওর তানপুরার তার ছিঁড়ে, তবলা ফাটিয়ে, গানের খাতা টুকরো করে দিয়ে এসেছিলাম। আশ্চর্য এই, মালা তারপর এসে কোনও দোষারোপ করেনি, দায়ী করেনি আমাকে। বোধহয় কাউকেই কিছু বলেনি মালা। নীরবে হেসেছে। ক্ষমা করেছে কি? কিন্তু ক্ষমা কে চেয়েছিল? মালা ভুলে গেছে। তার গানের জগতের বাইরে থেকে যে-সব মানুষ আসে তাদের কোনও ছায়া মালার ঘরে থাকে না। মালা তাদের অনায়াসে ভুলে যায়। রাস্তা দিয়ে যেতে আসতে ওদের ঝুলবারান্দার মাথার ওপর দেখি। সেখানে মালা দাঁড়ায় না।

ঘরে এসে আলমারি খুলে রিভলভারটা বের করি। ছোট্ট খেলনা। গুলি নেই। ট্রিগারে আঙুল দিতেই চেম্বারটা ক্লিক করে ঘুরে গেল। বার বার সেই শব্দটা শুনি। আত্মবিশ্বাস বাড়ে। মনে হয়, রিভলভার সঙ্গে থাকলে সবকিছু করা যায়।

প্রায় ন'টা বাজে। রোদে ভেসে যাচ্ছে চারি দিক। শূন্য রিভলভারটা প্যান্টের পকেটে নিয়ে সিঁড়ি ভাঙতে থাকি।

মালাদের ঝুলবারান্দা পেরোতে গিয়ে একবার ওপরে তাকাই। কৃষ্ণচূড়ার মরা ডালগুলোর ভিতর দিয়ে বারান্দাটাকে খাঁচার মতো দেখায়। শূন্য বারান্দা। বারান্দা পেরিয়ে মালার ঘর। ওই ঘরে আর কোনও দিন যাওয়া হবে কি আমার। সাহস পাব না।

হাতটা ব্যথার জায়গায় চলে যায়। পকেটটা খুব সামান্য ফুলে আছে। বাইরে থেকে দলা পাকানো রুমালের মতো দেখায়। ছুঁতেই আত্মবিশ্বাস ফিরে পেতে থাকি। কোনও কিছু ভাবি না। একটু শিস দিয়ে মালাদের সিঁড়ির দরজার চৌকাঠ ডিঙোই। হালকা পায়ে সিঁড়ি ভাঙতে থাকি।

ডান পকেটে হাত। হাতে নিস্তব্ধ এক চড়াই পাখির বুক। আমি মালার দরজায় দাঁড়াই। দাঁড়িয়েই চমকে উঠি।

মালার বিছানায় ছোড়দা বসে আছে। বাসা থেকে বেরোবার মুখে ওর ঘরটা দেখে আসিনি। ভুল হয়ে গেছে। মালা মেঝেতে কার্পেটের ওপর বসে। তানপুরা কোলে শুইয়ে রেখে ঝুঁকে স্বরলিপি দেখছে।

ছোড়দাকে কখনও মালার ঘরে আমি দেখিনি। মালার ঘরে তো আর আসা হয় না। দেখে কষ্ট লাগছিল খুব।

ছোড়দা আমাকে দেখে একটু ভ্রূ তুলে বলল, কী রে? কিছু বলবি?

মালা তাকাল কি না বুঝলাম না। ঝুঁকেই রইল।

রাত জাগার সুগভীর ক্লান্তি ছোড়দার সুন্দর মুখটাতে গভীর হয়ে বসেছে। মুখের চামড়া রুক্ষ, চোখ ফোলা ফোলা, লাল। সুন্দর লাল দুটি ঠোঁট ফ্যাকাশে দেখায়। কপালের মাঝখানে, যেখানে অনেকের রাজটিকা থাকে, সেখানে দুটো শিরা জড়িয়ে আছে। মাথার চুল ফণা ধরে দুলছে।

পকেট থেকে শূন্য হাত বের করে এনে বলি, দু'-চারটে টাকা দিবি?

কেন?

দরকার।

ছোড়দার সঙ্গে বহুকাল কথাই হয় না ভাল করে। মানুষটাকে আমি তেমন লক্ষ করি না। ভিতরে ভিতরে ছোড়দাও বোধহয় তা জানে। আমি বরাবর টাকা নিয়েছি বড়দার কাছ থেকে, বাবাও বড়দার কাছেই হাত পাততেন। ছোড়দা সেই অবহেলা সহ্য করেছে এত দিন। এখন আমি টাকা চাইতে ওর মুখে একটা চাপা আনন্দ খেলে গেল যেন। সুন্দর ঠোঁটে একটু বোধহয় হাসলও।

প্রশ্রয় দেওয়ার স্বরে বলল, আমার টেবিলের ডান দিকের টানায় আছে। বেশি নেই। যা আছে নিয়ে নে।

টাকার দরকার ছিল না। বাসায় ফিরলাম না। কেবল ওই কথা বলে ছোড়দার কাছ থেকে পালিয়ে এলাম।

ছোড়দা অফিসে। দুপুরে খেয়ে উঠে ওর বিছানার ওপর এসে একটু বসলাম। টেবিলের ওপর রাশিকৃত বই, অজস্র নোটকরা খাতা। অ্যাশট্রে উপচে পড়ছে পোড়া সিগারেটের স্তূপে। টেবিলের তলায় একটা হ্যারিকেন। রাতে মাঝে মাঝে আলো নিভে যায়, তখন ছোড়দা হ্যারিকেন জ্বালিয়ে বসে। বিছানার চাদর পালটানো হয় না অনেকদিন, বালিশের পাশে ময়লা রুমাল, বালিশের তলাতেও বই। একটা খাতা খুলে দেখি, প্রথম পাতার ওপরে লেখা—শ্রীশ্রীতারকেশ্বর সহায়। দেখে বুকের ভিতরে একটা যন্ত্রণা হয়। ছোড়দার এই পরীক্ষা ওর জীবন-বাঁচনের পরীক্ষা। ওকে পেরোতেই হবে। কিন্তু পড়তে পড়তে মাথার শিরা ছিঁড়ে পড়ে, চোখ ফেটে যেতে চায়, তবু পড়ে যেতে হয়। মনে থাকে না। আবার পড়ে। নিজের শক্তিতে সন্দেহ আসে। ভয় করে। তাই গোপনে, লজ্জায়, অসহায়ের মতো আত্মসম্মানের হাত বাঁচিয়ে বাবা তারকনাথের নাম চুপি চুপি খাতার ওপরে লিখে রাখে ছোড়দা।

মালার বাড়িতে আর যাব না। মালার ঘরে ঢোকা আর আমার উচিত হবে না। ছোড়দার এই প্রাণপণ অধ্যবসায় দেখে মনে মনে আমি এইসব সিদ্ধান্ত নিই। মনটা উদাস হয়ে যায়।

দুপুরে ঠিক ঘুম হয় না। কাজ নেই বলে চোখের ওপর হাত চাপা দিয়ে শুয়ে থাকি। কাল রাতে ঘুম ভাল হয়নি বলেই বুঝি আজ একটু ঘুমিয়ে পড়েছিলাম। ঘুমের মধ্যেই একটা সুন্দর গন্ধ পাই।

চোখ চেয়ে দেখি ঘরের মাঝখানে মালা দাঁড়িয়ে আছে। আমার চোখে তার অকপট চোখ।

উঠে বসি।

মালা, একটু আগে ভাবছিলাম তোমাকে ভুলে যাব।

মালা সুন্দর চোখে অবাক হয়ে তাকায়, ভুলে যাবে?

ভুলে যেতে হবে।

মালা এগিয়ে এসে মুখোমুখি দাঁড়িয়ে একটু ঝুঁকে তাকিয়ে মিষ্টি গলায় বলে, নেনটু, আমি ভুলতে দেব কেন?

তার মানে?

কোনও মানুষ কি চায় যে তাকে সবাই ভুলে যাক? ভুলে যাওয়াটা ভীষণ নিষ্ঠুর কাজ। ওর চেয়ে মরা ভাল। ভুলবে কেন?

আমি চেয়ে থাকি।

মালা বলে, তোমার কত টাকা দরকার?

দশ হাজার।

মালা হাসে। বলে, অত টাকা একসঙ্গে চোখে দেখলে তুমি অজ্ঞান হয়ে যাবে। তার চেয়ে যা এনেছি, রাখো।

দরকার নেই।

রাখো নেনটু। তোমাদের সংসারের অবস্থা আমি জানি।

বিশ্বসংসারের অনেকের অবস্থা আমাদের চেয়েও খারাপ। তোমার কাছে আমার দাবিদাওয়া কীসের মালা? আমি তো জনতার একজন।

দাবিদাওয়া না থাকলে কেউ আমার তানপুরার তার ছিঁড়ে, তবলা ভেঙে, খাতা ছিঁড়ে আসবার সাহস পায়?

আমি এক অস্থিরতা বোধ করে বলি, মালা, সকালে যখন তোমার ঘরে গিয়েছিলাম তখন আমার ডান পকেটে পিস্তল ছিল। ছোড়দা না থাকলে—

মালা বড় বড় চোখে চেয়ে বলে, আমার ক্ষতি করার জন্য পিস্তলের দরকার কী নেনটু? তোমার শুধু হাতই যথেষ্ট ক্ষতি করেছে।

আমি উঠে আলমারি খুলে রিভলভারটা বার করে আনি।

দেখো, সত্যি বলছি কি না। শুনে তোমার বিশ্বাস হয়নি, জানি।

মালা কিছুক্ষণ স্তব্ধ হয়ে থাকে। নিষ্পলক চোখে আমার হাতে পিস্তলটা দেখে।

আমি ফিসফিস করে বলি, মালা, তুমি গান ছেড়ে দাও।

কেন?

যতক্ষণ তোমার গান আছে ততক্ষণ আমি তোমার কোনও ক্ষতি করতে পারি না।

তুমি আমার ক্ষতি করতে চাও? কেন?

মনে মনে বলি, আমাকে একবার প্রতিশোধ নিতে দাও। দয়া করো। গান ছেড়ে দাও মালা। গান তোমাকে মন্ত্রের মতো ঘিরে রেখেছে।

মালা শ্বাস টেনে বলে, নেনটু, তুমি পাগল। গান ছেড়ে দিলে মালার কী থাকবে বলো তো? গান ছাড়া আমি কিছু ভাবতেই পারি না।

আমি মনে মনে অবিরল বলতে থাকি, তুমি কেন ঝিয়ের হাতে খাবার পাঠিয়েছিলে? কেন নিজে আসোনি? কেন তুমি তানপুরা, তবলা, গানের খাতার জন্য আমার ওপর এসে রাগ করে যাওনি? এ কীরকম অবহেলা তোমার মালা?

মুখে আমি কিছু বলি না। রিভলভারটা মালার বুকের দিকে তুলে ধরি। মালা স্তম্ভিত হয়ে চেয়ে থাকে। নড়ে না। চেঁচায় না। ব্যারেলের ওপর মাছিটা ওর দুই চোখের মাঝখানে, কপালের ওপর গিয়ে স্থির হয়। মাছির ওপর দিয়ে নিবিড়ভাবে ওকে লক্ষ করি। হঠাৎ তখন বুঝতে পারি, ওর চোখে বিন্দুমাত্র ভয় নেই। কেবল বিস্ময় আছে। আর দেখি, ওর দু'চোখ ভরা কেবল গান আর গান। চার দিকের শব্দময় পৃথিবী থেকে, সমুদ্র থেকে, পাহাড় পর্বত আকাশ ও গভীর নিস্তব্ধতা থেকে অদৃশ্য গানের উতরোল ঢেউ উঠে আসে ওর চারি দিকে। ঢেউ ঘিরে ধরে মালাকে। ঘিরে রাখে মন্ত্রের মতো। ওকে ভয় পেতে দেয় না।

আমি ট্রিগার টিপি। শূন্য রিভলভারের একটা চেম্বার শুধু ক্লিক করে ঘুরে যায়।

আমি ফিসফিস করে বলি, মালা, দ্যাখো, আমি তোমার কোনও ক্ষতি করতে পারি না। গান ভুলে যাও। নইলে দেশ জুড়ে আমার মুহুর্মুহু পিস্তলের শব্দ তুমি কোনও দিন শুনতেই পাবে না।

মালা শুধু চেয়ে থাকে। অপলক।

## ॥ মঞ্জু ॥

মানুষের মুখ নাকি তার মনের আয়না? কই, আমার মুখে তো কোনও ছাপ পড়েনি! তেমনই একটু লম্বাটে ধাঁচের মুখ, চোখের কোল ঝকঝকে পরিষ্কার, চামড়া ফেটে রক্তের রং আভা দিচ্ছে। ডান গালে একটা ব্রন। এখনও কাঁচা। টিপলে শাঁস বেরোয় না। আর কিছু বোঝা যায় না। কতকগুলি অচেনা পুরুষের রোমশ বুক, মুখ, চওড়া হাত মনে পড়ে। কিংবা তাদের ঠোঁটের স্বাদ। একটা ক্রুশ। সে-সব কি সত্যিই ঘটেছিল? ঠিক বোঝা যায় না। কী যে হয়েছিল তারপর, জানি না।

দুপুর। দূরের স্কুলে টিফিনের মিষ্টি ঘণ্টা বাজছে। মা আস্তে আস্তে ওঠে। নার্স মেয়েটির কাঁধে ভর রেখে বারান্দা পর্যন্ত যায়। চেয়ারে বসে হাঁফাতে থাকে। আমি আস্তে আস্তে নীচে নেমে যাই। এই সময়ে বাড়িতে ডাকাত পড়ে। কেবল জুতোপরা দৌড়-পায়ের শব্দ আর চিৎকার—দিদি! আ—ন্টি! ক্ষুদে ডাকাতে বাড়ি ভরে যায়। তাদের মুখ লাল, গা রোদে গরম, গায়ে শৈশবের সুগন্ধ। ঠান্ডা জল খায়, বিস্কুট চিবোয়, ঘরে ঢোকে, দোতলায় উঠে জুতো পায়ে কার্পেট নোংরা করে, এটা ধরে ওটা টানে। আধঘণ্টা ছোটাছুটি করে তাদের সামলাই।

যেমন চড়াই পাখির মতো আসে, তেমনি উড়ে যায়। বাড়িটা তখন ভয়ংকর নিঝুম লাগে। বারান্দা থেকে মা আবার নার্সের কাঁধে ভর দিয়ে ঘরের দিকে ফেরে। মা'র সঙ্গে প্রায় দিনই কথাই হয় না। বড়জোর মা কোনও দিন বলে, ওদের রোজ বিস্কুট দিস, রোজ কি এক জিনিস ভাল লাগে? মুখে রোচে না হয়তো। একদিন সন্দেশ দিস।

দেব।

মা দীর্ঘশ্বাস ছেড়ে চলে যায়।

তারপর আমি একা। দুপুর একা। দুই একা মুখোমুখি হই।

পিওন ঠিক আসে। ভুল করে না। চিঠি রেখে যায়। ইচ্ছে হয়, ওকে ডেকে বলি, একদিন ভুল চিঠি দিয়ে যেতে পারো না? খুলে দেখব, অদ্রি নয়, অন্য লোক! তার অন্য ভালবাসা, অন্য কথা। পড়ে দেখব কেমন লাগে। একদিন ভুল চিঠি দিয়ো।

টোপর মাথায় দিয়ে যে আসবে সে তো অদ্রিই। শুভদৃষ্টি যার সঙ্গে হবে সে তো অদ্রিই। অন্য কেউ নয়। তাই হোক; তবু, মাঝে মাঝে আমি পেয়ে যাব ভুল চিঠি। অচেনা হাতের লেখা। মাঝে মাঝে আমার গাল স্পর্শ করবে এক সোনার ক্রুশ। তাতে দোষ নেই। ওই তো আয়নায় আমার মুখ—তাতে কোনও ছাপ পড়ে না। আমি সেই মঞ্জুই তো। অন্য কেউ নই।

অদ্রি খুব বিপদে পড়েছে। সে লেখে '...রাণুকে নিয়েই বিপদ। সত্যকে খুঁজতে এক-একদিন নিজেই বেরিয়ে পড়ে। একা একা এই কাঠফাটা রোদে মাঠে-ঘাটে পাগলের মতো ঘুরে বেড়ায়। কোথায় সত্যকে পাবে? রাত্রে মাঝে মাঝে উঠে শুনি, একা একা কাঁদছে। মেয়েটা ভীষণ জ্বরে ভুগে উঠল, ছেলেটার হাম। আমি হিমসিম খেয়ে যাচ্ছি মঞ্জু।...' চিঠির বাদবাকি কথাগুলো আমি তেমন মন দিয়ে দেখি না। রাণুর বর হারিয়ে গেছে, রাণু তাই কাঠফাটা রোদে, খরায় দুপুরে, অবিরল তাকে খোঁজে। অদ্রি, তুমি কোনওদিন হারাবে না। তবু যদি হারিয়ে যাও, তবে আমি ঠিক ওই রকম করে তোমাকে খুঁজব। একটা কিছু, একজন কাউকে খুঁজে বেড়ানো আমার খুব দরকার। আমি যে সব পেয়ে যাচ্ছি! কিছুই খুঁজতে হচ্ছে না।

একদিন হাবুলদা এলেন। চোরের মতো নিঃশব্দে। গিয়েছিলেন মা'র ঘরে। বেরোবার সময়ে সিঁড়ির মুখে আমি ধরলাম।

হাবুলদা!

মঞ্জু! বলে তিনি তাকালেন। ভয়-পাওয়া মুখ, অপরাধবোধে মাখা।

আমি গলায় গার্গলের শব্দ করে হেসে বলি, কী খবর?

হাবুলদা ইতস্তত করে বলেন, আমার দোষ নেই মঞ্জু। ও জায়গাটা যে ও-রকম তা জানতাম না।

দোষ কে দিয়েছে? আমি তো নিজের ইচ্ছেয় গিয়েছিলাম।

তা ঠিক। তবু—

আমি বলি, আপনি কোনও কাজের নন।

কেন?

ব্ল্যাকমেলের কেমন একটা সুযোগ ছিল আপনার, কাজে লাগাচ্ছেন না।

ব্ল্যাকমেল?

নয় কেন? আমার বাবা বড়লোক, অদ্রি ভাল চাকরি করে। অন্য কেউ হলে আমাকে শুষে ফেলতে পারত।

হাবুলদা অসহায়ভাবে চেয়ে বলেন, কীসব বলছ?

আমি গি-গি শব্দ করে হাসি। গলায় গার্গলের শব্দ ওঠে। বলি, কেউ আমাকে ব্ল্যাকমেল করলে খুশি হতাম।

হাবুলদা ম্লান হাসেন, তোমার সঙ্গে পারা যায় না মঞ্জু।

আমি দীর্ঘশ্বাস ফেলে বলি, সেটাই হয়েছে মুশকিল। কেউই আমাকে শাসন করে না, ভয় দেখায় না, দোষ করলেও সহজেই ক্ষমা করে।

হাবুলদা তেমনি হাসিমুখে বলেন, তোমার ভাগ্য ভালই মঞ্জু।

আমি মাথা নেড়ে বলি, না, এ-রকম হয়ে চললে মানুষ পাগল হয়ে যায়।

তুমি তো পাগলই। নইলে কেউ ও-রকম নাচ নাচে! আমি কতবার চেষ্টা করেছি তোমাকে ফেরাতে, কিন্তু তোমাকে ঘিরে যে-ছেলেগুলো ছিল তারা তোমার কাছে যেতেই দিল না। তোমাকে ও-রকম নাচতে দেখে ভাবলাম, বোধহয় তুমি পাগল হয়ে গেছ। আমার কথা তোমার মনেই নেই।

অকপটে বলি, ছিল না-ই তো।

হাবুলদা আমার দিকে চেয়ে বললেন, আমি তোমাকে গিয়ে ধরলাম, যখন তুমি পড়ে যাচ্ছিলে। তুমি কী একটা চিৎকার করলে, আমার মনে হল আমার নাম ধরে ডাকছ। তখন তুমি একা—নাচের চত্বরে কেউ নেই, তোমার ওপর একটা সবুজ আলো পড়েছিল। তুমি কি সত্যিই আমার নাম ধরে ডেকেছিলে মঞ্জু?

অবাক হয়ে বলি, না তো!

তবে কাকে ডেকেছিলে?

আমি বলি, হো—আ—

ওর মানে কী?

সাঁওতালরা ওইভাবেই পোষা কুকুরদের ডাকে। ওটা একটা বুনো শব্দ, ওর মানে নেই।

হাবুলদা অনেকক্ষণ চুপ করে থাকেন। বোধহয় ভাবেন, আমি তাঁকে অপমান করার চেষ্টা করছি কি না। তারপর বলেন, তুমি যাকেই ডেকে থাকো মঞ্জু, আমিই গিয়েছিলাম। আমি তোমাকে ধরে তুললাম, নিয়ে এলাম টেবিলে। কিন্তু তখন তোমার বসবার ক্ষমতা নেই, টলে টলে পড়ে যাচ্ছ। কী যে মুশকিলে পড়লাম! তোমাকে নিয়ে কোথায় যাব! নিজের বাড়িতে হাজার লোক, আমরা জয়েন্ট ফ্যামিলি—সেখানে ঢুকলে পরদিন বাড়ি ছাড়তে হবে। তোমাদের বাড়িতে আনলে মেসোমশাই কাণ্ড দেখে আমাকে পুলিশে দেবেন।

আমাকে সবাই ক্ষমা করত হাবুলদা, কেউ কিছু মনে করত না।

তা তো জানতাম না মঞ্জু। এ-সব কাণ্ড করলে আমাদের বাড়িতে যা হয়, তোমাদের বাড়িতে তা-ই হবে ভেবেছিলাম। তাই সাহস পাইনি। বন্ধুবান্ধব কারও বাড়িতেই নিয়ে যাওয়া যায় না। প্রাণপণে ভাবছিলাম, কোথায় যাই। বাইরে এসে ট্যাক্সি ধরলাম। ট্যাক্সিওয়ালাকে বললাম, ঘুরতে থাকো। সময় হলে আমরা নেমে যাব। ট্যাক্সিওয়ালারা এ-সব জানে, অভ্যাস আছে। কিন্তু কপাল এমনই খারাপ যে, আমাদের ট্যাক্সিওয়ালাটা একটা ছোকরা পাঞ্জাবি। বোধহয় নতুন চালাচ্ছে কলকাতায়। সে কিছুদুর গিয়েই কাঁইমাই করতে থাকে। তখন তুমি ট্যাক্সির মেঝে, সিট, আমার জামা-কাপড় ভাসিয়ে গল গল করে বমি করছ। দেশপ্রিয় পার্কের কাছ বরাবর ছোকরাটা ট্যাক্সি দাঁড় করিয়ে দিয়ে কেবলই বলতে লাগল—আমার গাড়ি ধুইয়ে দাও, তোমরা নেমে যাও, মিটারের টাকা মিটিয়ে দাও। কিছুতেই তাকে বোঝাতে পারি না। ভাবলাম, ছেলেটাকে টাকা দেখাই। বিশ-পঞ্চাশ টাকার লোভ দেখালাম, ছেলেটা তবু কেবলই বলে, আমার বাবার অসুখ বলে আমি গাড়ি নিয়ে বেরিয়েছি। বাবা যদি জানতে পারে টাকার লোভে গাড়িতে মাতাল-বদমাশ তুলেছি তো কেটে ফেলবে। তোমরা নেমে যাও। বড় রাস্তার ওপর এইসব কাণ্ড। তখন সন্ধ্যা উতরে গেছে। রাস্তায় ভিড়। দেখতে না দেখতে আমাদের ঘিরে ভিড় জমে যাচ্ছিল। একটা গাছের নীচে বাঁধানো চত্বরে আড্ডা মারছিল কয়েকটা ছেলে। তারা মজা দেখতে উঠে এল। বেশ মাস্তান টাইপের ছেলে। ভিড় হটিয়ে জানালার ওপর ঝুঁকে বলল, কী হয়েছে? তাদের মুখ দেখে ঘাবড়ে গেলাম। রাস্তার বকাটে ছেলে, হুজ্জত করে বেড়ায়। মাতাল যুবতীর সঙ্গে মাতাল যুবক দেখলে হাঙ্গামা করবে, আওয়াজ দেবে, কত কী করতে পারে। পাবলিক যাবে ওদের দিকে। কী যে বিপদ তখন, ইচ্ছে করছে চেঁচিয়ে কেঁদে উঠি।

আমি হাসতে থাকি।

হেসো না মঞ্জু। বিপদটা তুমি টের পাওনি, আমি পেয়েছিলাম। চার দিকে দিশেহারার মতো একজন চেনা লোক খুঁজছি তখন। কোনও রকমে ছেলেগুলোর গাড্ডা থেকে যদি বেরোতে পারি। ওরা ততক্ষণে ট্যাক্সিওয়ালাটাকে ধরেছে। ট্যাক্সিওয়ালা ওদের অকপটে সব বলছে। বুঝলাম, এবার ঝাড় হবে। কিন্তু তার চেয়েও বড় কথা, তোমাকে ওরা কী করবে! যদি তোমাকে ট্যাক্সি থেকে টেনে নামায়, তবে রাস্তার একভিড় মানুষ তোমাকে মাতাল অবস্থায় দেখবে, কে জানে কোন চেনা মানুষের নজরে পড়ে যাবে তুমি। তারপর মেসোমশাই জানবেন, অদ্রিবাবু জানবেন, একটা মেয়ের জীবন নষ্ট। একটা ছেলে সেই ভিড়ের ভিতর থেকে চেঁচিয়ে বলল, ফুর্তি দ্যাখ শালাদের! দেশের হাজারটা লোক ভিখিরি হচ্ছে, ফেরার হচ্ছে, খুন হচ্ছে, বেকার বসে আছে, তবু শালাদের ফুর্তি! ঝট করে একজন দরজা খুলে আমার জামা ধরল, বলল, নামুন তো মশাই, আপনাকে একটু চিনে রাখি। ভীষণ ঘাবড়ে গিয়েছিলাম, মাথার ঠিক ছিল না, তবু সেই অবস্থাতেই হঠাৎ মনে হল, ছেলেটা আমার চেনা। আমি দু' হাত তুলে বললাম, নেনটুবাবু! ছেলেটা থমকে গেল।

শুনতে শুনতে আমার হাত-পা অবশ হয়ে যাচ্ছিল। বুকের ভিতরটা কেঁপে গেল একটু। বললাম, নেনটু!

হাবুলদা হাসলেন, সে-ই। আমি তার নাম ধরে ডাকতেই সে থমকে একটু ভ্রূ কুঁচকে তাকাল, বলল, আপনাকে তো চিনি না। আমি হাতজোড় করে বললাম, আমাকে চিনবেন না, কিন্তু এই মেয়েটি মঞ্জু, ওকে আপনি চেনেন। বলেই ভয় হল। তুমি বলেছিলে, নেনটুকে চেনো, কিন্তু কী রকম চেনো তা বলনি। আবার, তুমি অনেক সময়েই ইচ্ছে করে লোককে খ্যাপানোর জন্য মিথ্যে কথা বলো। নেনটুর ব্যাপারটাও সে-রকম কি না, তাই ভেবে ভয় পেয়ে গেলাম। যদি নেনটু না চিনতে পারে তো কী হবে। তুমি তখন সিটের ওপর উপুড় হয়ে পড়ে আছ। নেনটু কী একটু ভেবে ঝুঁকে তোমার মুখ দেখল। ঘেন্নায় মুখটা বেঁকাল একটু, কিন্তু বুঝলাম, চিনতে পেরেছে। সোজা হয়ে দাঁড়িয়ে আমাকে জিজ্ঞেস করল, এঁর সঙ্গে আপনি জুটলেন কী করে? আপনি কে? উত্তর কিছু ভেবে পাচ্ছিলাম না। কিন্তু নেনটু ব্যাপারটা গায়ে মাখল না। বন্ধুদের কী যেন বলল। ছেলেগুলো ট্যাক্সিওয়ালাকে দুই ধমক দিয়ে গাড়িটা পিছিয়ে গলির মধ্যে অন্ধকারে নিয়ে গেল। কোথা থেকে জোগাড় করে আনল জল, পাখা, লেমন স্কোয়াশ। আমি ট্যাক্সি থেকে নেমে দাঁড়িয়ে রইলাম। যা করার ওরাই করছিল। কিছুক্ষণ পরে দেখি, তুমি উঠে বসেছ। টলছ তখনও, কিন্তু সাড় ফিরে আসছে। কেউ আমাকে কোনও কথা জিজ্ঞেস করল না। বেকুবের মতো দাঁড়িয়ে রইলাম। ট্যাক্সিওয়ালাটা ভয় পেয়ে গেছে অতগুলো ছেলেকে দেখে। অবশেষে সেই ট্যাক্সিতেই আমরা ফিরেছিলাম। সঙ্গে নেনটু ছিল। তোমাকে জিজ্ঞেস করলাম, তুমি হেঁটে বাড়িতে ঢুকতে পারবে কি না। তুমি বললে, পারবে। ট্যাক্সি বাইরে দাঁড় করিয়ে আমি মদনকে ডাকলাম। সে এসে তোমাকে নিয়ে গেল। তারপর ভয়ে ভয়ে অনেকদিন তোমাদের বাড়িতে আসিনি।

আমার বুকে বাতাস আটকে যাচ্ছিল। হাত-পা ঝিম ঝিম করছে। আঁচলটা দাঁতে তুলে চিবিয়ে ফেলি। জিজ্ঞেস করি, আর নেনটু?

হাবুলদা মাথা নেড়ে বলল, কিছুই করেনি। ট্যাক্সিতে বসে থেকে সে কেবল দেখল, তুমি বাড়িতে ঠিকমতো ঢুকে গেছ কি না। তারপর একটিও কথা না-বলে সে ট্যাক্সি থেকে নেমে চলে যায়। কোনও প্রশ্ন করেনি।

আমি হঠাৎ আত্মবিস্মৃতের মতো জিজ্ঞেস করি, কেন?

কী জানি! বোধহয় বড়লোকদের কাণ্ডকারখানা সম্পর্কে তার কোনও কৌতূহল নেই। কিংবা, তুমি তো বলোনি মঞ্জু, তোমাদের কী-রকম পরিচয়। আমার মনে হয়েছিল, সে হয়তো বা তোমাকে ভালবাসত, তোমার ওই অবস্থা দেখে অভিমানে সে প্রশ্ন করতে ভুলে গেছে।

বলে হাবুলদা হাসতে থাকেন। হাসিটা ম্লান। বলেন, তুমি তো জানো না মঞ্জু, কতজন তোমাকে ভালবেসেছে। পাগলা-ঘরে ছেলেরা তোমার জন্য সত্যিই পাগল হয়ে গিয়েছিল। এমনকী সেখানকার বাজনা গেল পাগল হয়ে, আলো গেল পাগল হয়ে—সে কী নাচ—সে কী কাড়াকাড়ি!

হাবুলদা হাসতে থাকেন। আমি নির্মমভাবে আঁচল চিবোই।

তবু কেউ আমাকে দায়ী করে না। হাবুলদা না, নেনটু না। তবে আমার সময় কাটে কী করে! কী নিয়ে বেঁচে থাকে মঞ্জু?

আমাদের একটা গাড়ি গ্যারেজেই পড়ে থাকে। বড় দেখে কেনা হয়েছিল, যাতে পরিবারের সবাই একসঙ্গে বেড়াতে কি পিকনিকে যেতে পারে। এখন আর কেউ যায় না। গাড়িটা তবু ঝকঝকে, তকতকে, তেল-ভরা হয়ে পড়ে থাকে। বাইরে রুপোরঙের প্রকাণ্ড দুপুরটা জানালায় দাঁড়িয়ে দেখি। বিশাল দুপুর তার জ্বলন্ত বুকের দিকে ইশারা করে ডাকে। আমি বে-খেয়ালে উঠে পড়ি। শাড়ি পালটে রোদ-চশমা পরে নিই। বেরিয়ে পড়ি। গাড়ির শব্দে মদন ঘুম ভেঙে দৌড়ে আসে, দিদিমণি, আমি সঙ্গে যাব?

না, তুই ঘুমো গিয়ে।

বাবা যে তোমাকে গাড়ি নিয়ে বেরোতে মানা করেছিল! মাঝরাস্তায় যদি গাড়ি বিগড়োয় তো তখন একা মেয়েছেলে তুমি কী করবে?

তোকে ফোন করব। তখন যাস।

কোরো কিন্তু ঠিক। বলে সে হাই তুলে শুতে যায়।

গাড়ি ছেড়ে দিই। মসৃণ ছুটতে থাকে গাড়ি। দুপুরের গভীর বুকের মধ্যে চলে যেতে থাকি। গাড়ির কাচগুলো তোলা থাকে। দুপুরের হলকা ঢোকে না, শব্দ আসে না। মনে হয়, শহর বড় নিস্তব্ধ। কলকাতা ছেড়ে মানুষজন জ্যোৎস্না রাতের খোঁজে কোন বনে চলে গেছে। পরিত্যক্ত রাস্তা, জনহীন বাড়ি, নির্জন—গভীর নির্জন একটা শহরে কেবল আমার শ্বাসের শব্দ ওঠে। আর বিদেশি গাড়িটা ভ্রমরের মতো গুনগুন করে।

ওকে কি আমি ভয় করি? কেন করব। ঠিক বুঝতে পারি না, কেন আমার নেনটুকে ভয় করা উচিত! তবু বুকে শ্বাসের বাতাস আটকে যায়, ছলাৎ করে ঢেউ দেয় হৃৎপিণ্ড। আমি স্টিয়ারিং হুইল চেপে ধরি। এদিকে-ওদিকে গাড়ি ঘোরাতে থাকি। আমি কেন ভয় করব? আমার তো লুকোবার কিছু নেই। আমি দশজনকে সাক্ষী রেখে পাগলা-ঘরে নাচতে পারি, আমি বেহেড মাতাল হয়ে সকলের সামনে দিয়ে টলতে টলতে ফিরতে পারি। আমি জানি, সবাই আমাকে রাস্তা ছেড়ে দেবে, ক্ষমা করবে, ভালবাসবে। মঞ্জুর তাই কিছু লুকোনোর নেই। মঞ্জু কাউকে ভয় পায়নি কোনও দিন। এই গাড়িটাতেই এক সকালে কেয়াতলা লেনের মুখে একটা দুধের সাইকেল উলটে দিই। সাইকেলটার আধখানা চাকার তলায় চলে গিয়েছিল, দুধওলা ছেলেটা ধাক্কার চোটে শূন্যে উঠে আছড়ে পড়ল রাস্তায়, দুধের বোতল ভাঙার মুড়মুড় শব্দ হয়েছিল, দুই ব্যাগ ভরতি বোতল থেকে দুধের স্রোত নামল রাস্তায়, ভাঙা কাচে ভরে গেল জায়গাটা। ত্রিশ-চল্লিশটা মারমুখো লোক এসে ঘিরে ধরল গাড়ি, চেঁচাতে লাগল, গাল দিতে লাগল। আমি একটুও ভয় পাইনি। দরজা খুলে শান্ত মুখে নামলাম, সকলের দিকে একবার সরল চোখে অকপটে তাকালাম শুধু। লোকজন মিইয়ে গিয়ে গুনগুন করতে লাগল।

দুধওলা ছেলেটার হাঁটুর চামড়া উঠে গেছে, কনুই কেটেছে, কপালে কালশিটে। দাঁড়াতে পারছে না। তাকে লোকেরা টেনে তুলছিল। আমার দিকে চেয়ে কতজন তখন কত কথা বলছে। স্বাভাবিক মুখে গাড়ির গ্লাভসচেম্বার থেকে ফার্স্ট এইড-এর বাক্স খুলে আমি নীরবে ছেলেটার কাটা জায়গায় ডেটল লাগালাম, তার পিঠে হাত রাখলাম, ব্যাগ খুলে গুনে গুনে একশোটা টাকা দিলাম তার হাতে। জনতার মুখের ছবি পালটে যাচ্ছিল। তারা নিস্তব্ধ হয়ে গেল। একজন ছেলেটার পিঠ থাবড়ে বলল, তোমারই কিন্তু দোষ বাপু, মোড়ের মাথায় দেখেশুনে বাঁক নিতে হয়। ইনি বলে গাড়ি থামিয়েছেন, লোক খারাপ হলে এই অবস্থায় পিষে ফেলে পালিয়ে যায়। তোমার কপাল ভাল। এইভাবেই বরাবর সমস্ত বিরুদ্ধতা আমার সপক্ষে এসে যায়। আমি জানি বলেই ভয় পাই না।

তবে নেনটুকে আমার ভয় কীসের! আমার কিছু গোপন করার নেই। আমার মুখে কোনও ছাপ পড়ে না। কিন্তু নেনটু! নেনটুর গোপন করার আছে অনেক। ঝুলবারান্দার সেই সুন্দর মেয়েটি—মালা—ভরদুপুরে একা নেনটু তার ঘরে গিয়েছিল। নেনটু অদ্রির গাড়ির গায়ে লিখেছিল প্রতিশোধের কথা। নেমে এসে দেখি গাড়ির গায়ে লেখাটা কে মুছে দিয়ে গেছে, তখনই জানি—নেনটুর গোপন করার আছে অনেক কিছু। আমি অদ্রিকে কিছু বলিনি, শুধু মনে মনে হেসেছিলাম।

তবু কি ওকে আমি ভয় পাই! ঠিক বোঝা যায় না। এ-কথা ঠিক যে, বহুকাল আগে রাণুর বিয়ের দিন ও অদ্রির দিকে যখন ভীষণ রেগে তাকিয়েছিল, আমার মনে হয়েছিল, ও একদিন অদ্রিকে খুন করবে। যখন মিছিল আটকে দাঁড়িয়েছিল, মনে হয়েছিল, ও হাজারটা মানুষকে মেরে ফেলতে পারে। যখন প্রতিশোধের কথা লিখেছিল...। কিন্তু না, এ-সব কারণে আমি ওকে ভয় পাই না। আমার ভয়ের কারণ অন্য। কী যে সেই কারণ তা ঠিক বুঝতে পারি না। আবছা, অস্পষ্ট একটা কারণে আমার বুকে বাতাস আটকায়, শরীর রিমঝিম করে।

গাড়ি ঘুরিয়ে নিই। অলি-গলি পার হয় গাড়ি, একটা পার্কের পাশ দিয়ে যেতে থাকে। ক্রমে দূর থেকে রাণুদের দোতলার বারান্দা দেখা যায়। রোদে ছেয়ে আছে। দেয়ালে ছায়া ফেলে বালির বস্তাটা ঝুলে আছে। কেউ কোথাও নেই। এক পলক দেখে চোখ নামিয়ে নিই। গাড়িটা একটু টাল খায়। আবার সোজা করে নিই। কোথাও থামি না। কেন ওকে ভয় পাই তা একদিন মুখোমুখি দাঁড়িয়ে জেনে নিতে হবে।

একদিন মণিকার সঙ্গে দেখা করতে গেলাম।

ভীষণ খুশি হল। জড়িয়ে ধরে বলল, জানিস, আমি চাকরি পেয়েছি।

কোথায়?

একটা স্কুলে। ডেপুটেশন ভ্যাকেন্সি। কিছুতেই পার্মানেন্ট পোস্ট পাচ্ছি না।

দশ মাস তো সময় আছে। খুঁজে নিস।

কলকাতায় খুঁজলেও হবে না। এক-একটা মেয়ে-স্কুলে একটা চাকরি খালি হলে দু'শো-আড়াইশো দরখাস্ত পড়ে। ডেপুটেশনেও। কপালে চাকরিটা পেয়েছি, কিন্তু দশ মাস পর কী যে হবে! বাবা রিটায়ার করেছেন, দিদি মুখপুড়ির বিয়ে বাকি, ভাই দু'টো পড়ছে...আমাদের কী হবে বল তো! বাবা মোটে একশো টাকা পেনশন পান, বাড়ি ভাড়াই দেড়শো। দশ মাস পর...

শুনতে শুনতে আমি অন্যমনস্ক হয়ে যাই। যেন নামতা শুনছি।

মণিকা একটু রোগা হয়ে গেছে। তিনটে টিউশনি করে, তার ওপর স্কুল আর এম. এ.-র পড়া। তবু বেশ আছে মণিকা। জীবনে কত রহস্য এখনও অপেক্ষা করে আছে ওর জন্য। একটু একটু করে ও পৃথিবীতে ওর জমি দখল করে, উপভোগ করবে সেই দখলের লড়াইয়ের তীব্র আনন্দ। মণিকাকে যে আমি কী ভীষণ হিংসা করি!

বললাম, চল, একটা শাড়ি কিনব।

তার মানে মেজাজ খারাপ। না? চল, সারা দিন আমারও ভাল লাগে না। কতদিন শাড়ি দেখি না। ফেরিওলা হেঁকে যায়। এক-এক দুপুরে খুব ইচ্ছে করে ডেকে এনে শাড়ি দেখি। কিন্তু আবার ভাবি, কিনব না তো! বেচারা রোদে রোদে কষ্ট করে ফেরি করছে, শাড়ি দেখে ফিরিয়ে দেব? তাই ডাকি না। শাড়ি দেখতে কী ভীষণ ভাল লাগে বল।

রাস্তায় ভিখিরিরা সংসার পেতে বসেছে। কাঠকুটো জ্বেলে রাঁধছে, ঝগড়া করছে। বাচ্চারা হামা দিচ্ছে ফুটপাতে, খেলা করতে করতে হঠাৎ খেলা ছেড়ে ভিখিরির ছেলেরা হাত পেতে দাঁড়ায়। আবার ফিরে যায় খেলায়। ত্রিকোণ পার্কের কাছে কয়েকটা ছেলে আড্ডা মারছে, তাদের সামনে দাঁড়িয়ে এক কিশোরী ভিখিরির মেয়ে। ছেলেগুলো আমাদের দেখে মেয়েটাকে লেলিয়ে দিল—যা, ওই ওদের অনেক পয়সা, যদি পাঁচ পয়সা আনতে পারিস তো দশ পয়সা পাবি, ওরা যা দেবে তার ডবল দেব, যা।

মেয়েটা দৌড়ে আসে। দাঁতে ঠোঁট টিপে একটু দাঁড়াই। মণিকা হাত ছুঁয়ে বলে, কী করছিস?

একটা মজা করি, দাঁড়া।

বলেই ব্যাগ থেকে পাঁচ টাকার একটা নোট বের করে দিই মেয়েটার হাতে। বলি, এবার ওদের কাছ থেকে দশ টাকা চেয়ে নাও!

মেয়েটা লোভে বিহ্বল হয়ে ছুটে যায়। ছেলেগুলো থমকে গেছে। রোদ-চশমার ভিতর দিয়ে ওদের স্থিরভাবে দেখি। ওরাও চেয়ে আছে। বললাম, দিন। দিয়ে দিন।

চার জনের মধ্যে তিন জন পার্কের রেলিং টপকে ভিতরে ঢুকে যায়। যে একজন বাকি থাকে তার মুখ ফ্যাকাশে, তবু পকেটে হাত দিয়ে ব্যাগ বের করে। দশ টাকার নোট বের করে মেয়েটার হাতে দেয়।

দেখতে না দেখতে ভিখিরির পাল চারিদিকে ঘিরে ধরে আমাদের! হাঁটতে পারি না। শাড়িই ধরে টানে, নোংরা হাতে ব্যাকুলভাবে হাত ছোঁয়, চিৎকার করে, দিশেহারা কিশোরী মেয়েটা টাকা কোমরে গুঁজে গাছতলায় সংসারের কাছে সুসংবাদ দিতে ছুটে যায়।

মণিকা রাগ করে বলে, তোর সঙ্গে বেরোনোটাই ঝামেলা। কখন যে কী করিস! গেল তো ছেলেটার দশ টাকা! হয়তো বা কষ্টের রোজগার!

কিন্তু সে-সব আমার কানে যায় না। চারদিকে উদ্যত ভিখিরির হাত, তাদের কালো গায়ের ঘামে ঝলসানো রোদ, সোঁদা শরীরের গন্ধে আমার শরীরের রোমকূপ শিউরে ওঠে। হঠাৎ যেন আমার চারদিকে বয়ে যাওয়া যে জীবন—যা আমি কাছে থেকেও কখনও দেখি না—তা-ই যেন হঠাৎ আমার চারদিকে বৃক্ষ-উন্মোচন করে দিয়েছে। এক পলকের রোমাঞ্চ কেটে যায়। মণিকা হাত ধরে টেনে নেয়। হাঁটতে থাকি।

গড়িয়াহাটার দোকানো দোকানে শাড়ির রঙের মধ্যে হারিয়ে যাই। খেলা, কত খেলা তৈরি করে নিতে হয় সারাদিন আমাকে।

মাসিমা এসে বললেন, মঞ্জু, আজ সুনুকে দেখতে আসবে। ও তো সাজগোজ করতে জানে না, কসমেটিক্সও নেই। তুমি দুপুরের দিকেই তোমার সাজগোজের জিনিসগুলো নিয়ে চলে যেয়ো।

যাব।

তিনি শ্বাস ফেলে বলেন, এ জামাই কেমন হবে কে জানে! বড়জন তো পাগল। বলেই তিনি চোখে আঁচল চাপা দেন।

সুনু দেখতে ভাল নয়। অনেক পাত্রপক্ষ দেখে গেছে। বলতে কী, ওর বিয়ের জন্যই আমাদের বিয়েটা আটকে আছে। কিন্তু কপাল, ওকে কেউ পছন্দ করছে না।

দুপুরে আমার কসমেটিক্সের শিশি বোতল নিয়ে গিয়ে দেখি, সুনু একা ঘরে কাঁদছে।

কী হয়েছে সুনু?

অনেকক্ষণ কাঁদল সে। তারপর চোখ মুছে বলল, ওরা ফবসা মেয়ে চায়। বলেই দিয়েছিল—ফরসা কি না বলুন, নইলে দেখতে গিয়ে লাভ নেই। আমি তো কালো মঞ্জুদি, তবু বাবা ওদের বলে এসেছে আমি ফরসা। এর কোনও মানে হয়? আমি এখন কোন লজ্জায় ওদের সামনে যাব?

চোখ মুছে সুনু সাজতে বসল। মন দিয়ে ওকে সাজালাম। কারিগর যেমন মূর্তি গড়ে। সাজতে সাজতে ও হাসতে থাকে, মঞ্জুদি, নিজের বিয়ের রাস্তা তৈরি করছ? কিন্তু এবারও হবে না, দেখো।

রোদ থাকতেই পাত্রপক্ষ আসে। দু' জন বয়স্ক লোক—তারা পাত্রের বাবা আর মামা, আর দু' জন যুবক—পাত্রের দাদা আর বন্ধু। আড়াল থেকে নিবিষ্টভাবে তাদের লক্ষ করি। সুনু সামনে গিয়ে বসতেই তাদের চোখে হতাশা ফুটে ওঠে। নিজেদের মধ্যে কী একটু কথা বলে তারা। সুনু প্রশ্নের জন্য অনেকক্ষণ অপেক্ষা করে। তারপর বুড়ো দু' জন ভদ্রতাবশত দু'-একটা আলগা প্রশ্ন করে, যুবক দু' জন নিশ্চুপ বসে থাকে। পছন্দ হয়নি।

হঠাৎ একটা খেলা তৈরি করি। মুখ টিপে হাসি। মিষ্টির প্লেট এখনও ঘরে যায়নি। সুনুর ঘরে ঢুকে আয়নার সামনে তাড়াতাড়ি সেজে নিই। শাড়িটা গোছ করে পরি। তারপর বিনা দ্বিধায় সামনের ঘরে গিয়ে ঢুকে সুনুর চেয়ারের পিছনে দাঁড়াই।

যুবক দু' জন একসঙ্গে বিদ্যুৎ স্পর্শ করে। বয়স্ক দু' জন, মুখের রসগোল্লা চিবানো একটুক্ষণের জন্য বন্ধ করেন। আমার ভাবী শ্বশুর শাশুড়ি অস্বস্তি বোধ করতে থাকেন।

মেয়েটি কে? এক জন বয়স্ক প্রশ্ন করেন।

আমার ভাবী শ্বশুর আমার দিকে একবার বিরক্তির চোখে চেয়ে দেখেন। সঠিক উত্তর দিতে হলে

বলতে হয়—আমার ভাবী বউমা। কিন্তু তিনি তা বলেন না, কেবল অস্ফুট গলায় বলেন। পাশের বাড়ির, বড় সুন্দর তো। তোমরা কি কায়স্থ মা? কতদূর লেখাপড়া করেছ?

আমি বিনীতভাবে উত্তর দি। তাঁরা নিজেদের মধ্যে আলোচনা করতে থাকেন। আমার ভাবী শ্বশুরকে জিজ্ঞেস করেন, এর বিয়ের সম্বন্ধ চলছে নাকি?

তিনি আমতা আমতা করতে থাকেন।

মনে মনে আমি হেসে গড়াই।

ওঁরা আরও খোঁজ-খবর নিতে থাকেন। নিতান্ত নির্লজ্জের মতো বলেন, রাস্তা-ঘাটে কত সুন্দরী মেয়ে দেখা যায় কিন্তু বিয়ের সময়ে খুঁজেই পাওয়া যায় না।

পরদিনই বাবার কাছে টেলিফোন আসে। বাবা নাকচ করে দেন।

আমি আড়ালে হাসি।

সুনু এসে বলে, মঞ্জুদি, তোমার জন্যই হল না। নইলে ওদের নাকি আমাকে ভীষণ পছন্দ হয়েছিল।

বলে সুনু হাসে। তারপর বলে, মা-বাবাদের যে কী সব অদ্ভুত ধারণা থাকে। জামাইবাবুর জন্য চিন্তা করে করে ওঁদের মাথার ঠিক নেই।

রাতে মাঝে মাঝে ভাল ঘুম হয় না। জেগে থেকে কত শব্দ শুনি! ভিখিরির চিৎকার অনেক রাত পর্যন্ত শোনা যায়। মানুষের রাতের খাওয়ার সময় পেরিয়ে গেলে তারা পাত কুড়োতে বেরোয়। আমাদের বাড়ির সামনে রোজ এক পাল আসে।

রাত গভীর হয়ে গেলে বহু দূর-দূরের শব্দ শোনা যায়। শুনি, পশ্চিমাদের গান, লোকজনের হল্লা, কখনও বোমার শব্দ। মাঝে মাঝে গুলির শব্দ শুনি, দৌড়-পায়ের আওয়াজ, খবরের কাগজে আজকাল খুব খুনের খবর থাকে। বুঝতে পারি, চারধারে কী একটা গোলমাল জল ঘোলা করে দিচ্ছে। ফুঁসে উঠছে মানুষ। কিন্তু সে-সব আমাকে তেমন স্পর্শ করে না।

প্রতি সপ্তাহে অদ্রির চিঠি আসে। তাতে মাঝে মাঝে অদ্রি লেখে, রাণুর বরের এখনও কোনও খবর নেই। এ-খবর অদ্রির বাড়িতেও আসে। কান্নাকাটির শব্দ শোনা যায়।

ভাল লাগে না। কিছুই ভাল লাগে না। রাণুর বরের কথা ভাবি, ওর দেওর নেনটুর কথা ভাবি, সেই কৃষ্ণচূড়া গাছের আড়ালে লাল রঙের বাড়ির ঝুলবারান্দায় দেখা সুন্দর মেয়েটির কথা ভাবি। মাঝে মাঝে স্বপ্নে দেখি, একটা মোটা লোক ফাঁস দিয়ে ঝুলে আছে অন্ধকার বারান্দায়। চেঁচিয়ে উঠতে গিয়ে হঠাৎ বুঝতে পারি, লোক নয়, একটা বালির বস্তা। কোথায় যেন দেখেছিলাম বস্তাটাকে? ওঃ, রাণুর বাড়িতে। ওর দেওর সেই নেনটু বক্সার ছিল। হাবুলদা কি ওর ওপর শোধ নিয়েছে শেষ পর্যন্ত? নিক, আমার কী?

একদিন নার্স মেয়েটিকে গিয়ে বলি, নার্সিং কোথায় শেখা যায় বলুন তো! আমি শিখব।

মেয়েটি তটস্থ হয়ে বলে, অনেক জায়গা আছে।

আমি ভেবেচিন্তে বলি, আপনিই শেখাতে পারেন তো!

কিছুটা পারি।

শেখাবেন?

সে ঘাড় নেড়ে সঙ্গে সঙ্গে রাজি।

তার কাছে ব্যান্ডেজ বাঁধতে শিখি, ক্ষত পরিষ্কার করার কলাকৌশল শিখি, জ্বরের চার্ট রাখা থেকে শুরু করে সবই সে আমাকে শেখাতে চেষ্টা করে।

জিজ্ঞেস করি, পচা ঘা বাঁধতে ঘেন্না করে না? রক্ত দেখলে, কাটা ফাটা দেখলে ভয় লাগে না?

প্রথম প্রথম লাগত। তারপর অভ্যাস হয়ে যায়।

আমার হবে না। আমি আজও তেমন রক্তটক্ত দেখিনি।

সে চুপ করে থাকে। নীরবে মুগ্ধচোখে আমাকে দেখে। তার চোখ দেখে বুঝতে পারি, আমার কাছ থেকে একটু ভাল কথা শুনতে পেলে সে বর্তে যায়। মনে মনে হাসি। মেয়েটার জন্য কষ্ট হয়।

এক-একদিন দুপুরবেলা ডেকে এনে বলি, আপনার কথা তো কিছুই বলেন না! আপনার কথা বলুন, শুনব।

সে লজ্জায় মাথা নিচু করে থাকে। অনেকক্ষণ ধরে সাহস সঞ্চয় করে বলে, আমাদের কথা শুনতে আপনার ভাল লাগবে না। আমরা একটুও ভাল না, সুন্দর না।

হেসে চোখ বড় করে বলি, তাই নাকি?

সেও হাসে, মাথা নত করে বলে, সত্যিই।

ঠাট্টা করে বলি, খুব কুচ্ছিত সবাই?

সে লাজুক গলায় বলে, তা কেন! আমার ছোট বোন আমার চেয়ে ফরসা, মার রং পেয়েছে। আমি পেয়েছি বাবার রং, বাবা কালো ছিলেন শুনেছি।

আপনার মা তা হলে সুন্দর।

সে মাথা নাড়ে, মার নাক চাপা, চোখ ছোট। আর গায়ের রং? সেও আপনার তুলনায় কিছুই না। আমাদের মধ্যে ফরসা হলেও আপনার পাশে কালোই।

আমি দীর্ঘশ্বাস ফেলে নিজের হাতখানা একটু ঘুরিয়ে দেখে বলি, আমারও রং কিছু নেই। ঘষা-মাজা হয়ে থাকি, বাইরে বেরোই না বড় একটা। ছায়ায় থেকে থেকে ফ্যাকাশে হয়ে গেছি। আপনার মতো বাইরে বেরোনোর কাজ করলে আমিও কালো হয়ে যাব।

মেয়েটা লজ্জা পেয়ে বলে, ধ্যাৎ! রং বুঝি আমি চিনি না!

ফরসা ছাড়া বুঝি সুন্দর হয় না?

হবে না কেন? আমার দাদা তো কালো, কিন্তু খুব সুন্দর। ভাই-বোনদের মধ্যে শুধু নয়, আমাদের পাড়ার মধ্যেও সবথেকে সুন্দর। সবাই বলে।

বলতে বলতে মেয়েটার গলা হঠাৎ একটু ধরে আসে।

আমি কৌতূহল দেখাই না। শুধু বলি, তাই নাকি?

সে মাথা ঝাঁকিয়ে বলে, খুব লম্বা, চওড়া হাড়, দারুণ স্বাস্থ্য। দাদাকে যে দেখে সে-ই দু'দণ্ড তাকিয়ে থাকে।

ও।

মেয়েটা হঠাৎ বোকার মতো বলে, আপনাকে যেদিন প্রথম দেখি, সেদিনই মনে ভেবেছিলাম, আমার দাদার সঙ্গে আপনাকে খুব মানায়। আপনি আমার বউদি হলে আনন্দে আমি নাচতাম।

আমার মুখে-চোখে রক্তের গরম হলকা লাগে। মুখ ফিরিয়ে নিই।

মেয়েটা আবার স্তিমিত গলায় বলে, কিন্তু দাদা অত সুন্দর হয়েও কোনও লাভ হল না।

চকিতে মুখ তুলে বলি, কেন?

মেয়েটার চোখ জলে ভরে আসে আস্তে আস্তে। বলে, ডায়মন্ডহারবারের কাছে মাস্টারি করত। খুব বই পড়ার নেশা ছিল। সারা দিন কেবল বই আর বই। জীবনে উন্নতি করার চেষ্টাই ছিল না। একবার সেলসম্যানের চাকরি পেয়েছিল, ভাল মাইনে, কিন্তু সারা দিন বই পড়ার সময় পেত না বলে ছেড়ে দিল। মাস্টারি করছিল বেশ। কিন্তু তারপর হঠাৎ কী যে হয়ে গেল ওর! স্কুলে বেশির ভাগ দিনই যায় না। বাড়িতেও থাকে না। একটা দলের সঙ্গে মিশে কী সব রাজনীতি করতে শুরু করে। মাঝে মাঝে গভীর রাতে ফেরে, ভোর হওয়ার আগেই চলে যায়। একদিন পুলিশ এসে বাড়ি সার্চ করে ওর ঘর থেকে একগাদা বইপত্র নিয়ে গেল। ও এখন পালিয়ে বেড়ায়। কোথায় খায়, কোথায় শোয় ঠিক নেই। একগাল দাড়ি রেখেছে, চুলে তেল নেই, রোগা হয়ে গেছে, অসম্ভব সিগারেট খায়। মাসে হয়তো এক দিন বাসায় আসে, অল্পক্ষণ থেকেই চলে যায়। মা বিয়ের কথা বললে এমনভাবে তাকায় যে রক্ত জল হয়ে যায়। সবচেয়ে বেশি বদলে গেছে ওর চোখ। আগে বড়, টানা চোখ ছিল ওর, চাউনি ছিল কবির মতো। এখন সেই চোখ কেমন লালচে, রুক্ষ, জ্বলজ্বলে। আমরা এখন ওর চোখের দিকে তাকাই না। আগে আমাদের দুই বোনকে কত কবিতা পড়ে শুনিয়ে মানে বুঝিয়ে দিত, বই-পড়া আমরা তার কাছেই শিখি। আমরা দুই বোন ছিলাম ওর পাঁজরের মতো। কী ভালবাসত! এখন ফিরেও দেখে না। সবসময় ভিতরে ভিতরে কী উত্তেজনায় যেন ও কাঁপে। ভয়ংকর অন্যমনস্ক থাকে। কবিতার বই পড়েই না।

মেয়েটি লজ্জা ভুলে কাঁদতে থাকে। ওর দুই চোখ ভেসে যায় জলে। আমি হাত বাড়িয়ে ওকে ছুঁয়ে বলি, কাঁদে না—ছিঃ, কাঁদে না।

ও তবু কাঁদতে কাঁদতেই বলে, পাড়ার লোকে বলে, ওকে নাকি মেরে ফেলার জন্য লোক ঘুরছে।

কেন?

কী জানি! কিন্তু যারা মারতে চায়, তারা তো জানে না আমার দাদা কী ভাল ছিল। কী ভীষণ ভাল। কবির মতো চোখ, বড়লোকের ছেলের মতো সুন্দর মুখ, বই ছাড়া বিশ্বসংসারের আর কিছু খেয়ালই থাকত না ওর।

মার ঘর থেকে একটু অস্ফুট শব্দ আসে। ও টপ করে উঠে দাঁড়িয়ে বলে, যাই।

চোখের জল মুছে একটু হাসে, বলে, আমার আর কখনও বউদি হবে না, জানেন! একটা বউদির কত শখ ছিল আমাদের! বউদির সঙ্গে কীরকম ঠাট্টা করব, কত সিনেমায় যাব, কীরকম ভালবাসব—আমরা দুই বোন সব ঠিক করে রেখেছিলাম। বউদির চেহারা হবে ঠিক আপনার মতো। ভীষণ সুন্দর। রাস্তায় বেরোলে সবাই হিংসে করবে। সব রঙের শাড়ি, সব রকম গয়না যাকে মানাবে।

একটু থেমে, স্তিমিত গলায় বলে, যাই, মঞ্জুদি।

এখনও দক্ষিণ কলকাতার রাস্তায় সুন্দর পোশাক পরা ছেলেরা আড্ডা দেয়। গড়িয়াহাটার মোড়ে সেই ছেলেগুলোকে দেখি, মুখে পাউডার, ঠোঁটে লিপস্টিকের ছোঁয়া, টেরিলিন টেরিকটন পরে সময় কাটিয়ে দিচ্ছে। দাঁড়িয়ে মেয়ে দেখে।

রাসবিহারী পোস্ট অফিসের কাছে চায়ের দোকানের সামনে এখনও বসে থাকে শিবু আর হাবুর দলবল। সুন্দর মেয়ে দেখলে নকল মারপিট করে পথ আটকায়, নকল ভদ্রতায় ক্ষমা চায়। সবই ঠিক আছে। তবে কেন নার্স মেয়েটির দাদা কবিতা পড়া ছেড়ে দিয়ে ফেরার হয়েছে? তবে কেন রাণু তার বরকে খুঁজে পায় না?

প্রতিদিনই বিকেলে আমি আর সুনু আজকাল বেড়াই। আমরা দু'জনেই একা। আমার বাড়িতে আমি, ওদের বাসায় ও। রোদ পড়ে এলে সুনু ঠিক জায়গায় দাঁড়িয়ে ডাকে,মঞ্জুদি!

আমি জানালায় মুখ রাখি।

ও হাসে, বেড়াবে না?

বেড়াব। তুই তৈরি হয়েছিস?

হুঁ।

দাঁড়া, আমি গা-টা ধুয়ে নিই।

ওদের ভাড়াটে বাড়ির এজমালি ছাদ। সেখানে বেড়ানোর সুবিধে নেই। একগাদা বাচ্চা বাচ্চা এক্কা দোক্কার কোর্ট কেটে লাফায়। বাড়িওয়ালার ছেলের গোঁফ উঠছে, সে ঘাড়ে পাউডার দিয়ে স্যান্ডো গেঞ্জি পরে ছাদের একটা কোণে রোজই এসে দাঁড়ায়। দু'-চারটে আইবুড়ো মেয়ে উঠে গুজগুজ করে, আর হাসে।

সুনু তাই আমাদের ছাদেই রোজ আসে। নিরালা ছাদ আমাদের। নানা রঙের টালি বসানো, পিছল-মসৃণ। সাদা তোয়ালে ঢাকা ইজিচেয়ার পেতে দিয়ে যায় মদন। আমরা অবশ্য কদাচিৎ বসি। পাশাপাশি হাঁটতে হাঁটতেই আমাদের গল্প হয় বেশি।

সুনু প্রায়ই আজকাল বলে, মঞ্জুদি, বাবাকে বলে আমার বি-টি পড়ার একটা ব্যবস্থা করে দাও। আমি চাকরি করব।

জিজ্ঞেস করি, কেন?

বিয়ে তো হচ্ছে না, দেখছই। হবেও না। তার চেয়ে একটি কিছু নিয়ে আইবুড়ো থেকে যাই।

তোর খুব ভাল বিয়ে হবে, দেখিস।

সুনু অনেকক্ষণ চুপ করে থেকে হঠাৎ বলে, ভাল বিয়ে হবে? তুমি কি হাত গুনতে জানো?

আমার মনে হয়।

আমি দেখতে কুচ্ছিত মঞ্জুদি। কালো, দাঁত উঁচু, বেঁটে। কে নেবে?

নেবে সেই। গোকুলে বাড়ছে।

আমার বিয়ে করতে ইচ্ছে করে না। যদি বাবা টাকা-পয়সা, জিনিসপত্রের লোভ দেখিয়ে কোনও পাত্রপক্ষকে রাজি করানও, তবু আমি হয়তো স্বামীর ভালবাসা পাব না।

তুই পুরুষের জানিস কী রে মুখপুড়ি? পুরুষরা যে কখন কাকে ভালবাসে। ভালবাসলে একদম অন্ধ হয়ে যায়।

সুনু মাথা নেড়ে বলে, তবু আমি ওই বিয়ে চাই না। ছেলের বাপ টাকার লোভে রাজি হল, খরচ করে বাবা বিয়ে দিলেন—আমার কেমন যেন লাগে। দিদির বিয়েতে বেশি খরচ হয়নি, কিন্তু আমার বিয়ের জন্য বাবা প্রভিডেন্ট ফান্ড থেকে মোটা ধার নেবেন বলে ঠিক করেছেন, দাদা মাইনের টাকা থেকে আলাদা করে প্রতি মাসে একশো টাকা রাখেন। এ-সবের অর্থ হল, ওরা দরকার হলে ছেলে কিনবেন। কিন্তু আমার ওইরকম বিয়ে পছন্দ নয়।

তবে কীরকম বিয়ে চাস?

আমি চাই, পাত্র নিজে আমাকে দেখুক। পছন্দ হলে মুখের ওপর বলুক। শাঁখা সিঁদুর দিয়ে বিয়ে করে নিক। সে-পাত্র খুব সামান্য চাকরি করলেও আমার আপত্তি নেই। আমি গরিবের ঘর করতে পারব। কিন্তু ওইরকম বিয়ে আমার পছন্দ না। তার চেয়ে আমাকে বি-টি পড়তে দিক বাবা। আমি মাস্টারি খুঁজে নেব। কোনও গ্রাম মফস্‌সলে চলে যাব। ছোট্ট একটা একার বাসা হবে, সেইখানে থাকব। চারদিক খুব নির্জন হবে, নিঝুম হবে। একা একা একটা নির্জন জীবন, দেখো ঠিক কাটিয়ে দেব।

একটু হেসে বলি, ও বাবা, সব ভেবে রেখেছিস!

রেখেছি। আমি বিয়ে করে কাউকে ঠকাতে চাই না।

তোকে যে নেবে সে ঠকবে না।

কী করে বুঝলে?

তুই যাকে পাবি তাকে খুব ভালবাসবি। তোর মুখ-চোখ সেই কথা বলে।

শুনে ওর মুখ হঠাৎ থমথম করে। কান্না আসার আগের মুহূর্তের মতো একটা থরথর কাঁপুনি ওঠে গালে। অনেকক্ষণ সময় নিয়ে সামলায় নিজেকে।

তারপর বলে, ভালবাসা-টাসা আমি বুঝি না।

আমিও না।

বাঃ, তোমার যে সাত-আট বছরের প্রেম!

হলেই কী! ভালবাসা জিনিসটা খুব রহস্যের। আমি ভাল বুঝি না।

মঞ্জুদি, তোমাকে একটা কথা রোজ বলব বলে ভাবি। বলা হয় না। অনেকদিন ধরে চেষ্টা করছি।

রহস্যের গন্ধ পেয়ে বলি, বল না। প্রেমে পড়েছিস নাকি?

ও চুপ করে থাকে।

সাহস দিয়ে বলি, বল না। লজ্জা কী?

ও কেমন একরকম করে তাকায়। তারপর অনেকক্ষণ ভ্যাবলার মতো অন্যমনে চেয়ে থেকে বলে, ব্যাপারটা খুবই লজ্জার মঞ্জুদি! তুমি আমার বন্ধুর মতো হয়ে গেছ, তোমাকে তো সব বলা যায়। তবু এটা বলতে লজ্জা করে। ভীষণ লজ্জা।

কী হয়েছে সুনু?

আমি একজনকে ভালবাসতাম।

অবাক হয়ে বলি, সে কী! কখনও টের পাইনি তো। সে কে?

সে কে তা কী করে জানব। পরিচয় বেশি দিনের নয়।

এত কাছাকাছি থাকি, তবু কখনও তো কোনও ছেলের সঙ্গে তোকে দেখিনি! তুই তো বাড়ি থেকে বেশি বেরোসও না।

বাড়ির বাইরেই তার সঙ্গে দেখা হত। সপ্তাহে এক বা দুই দিন।

কী করে ছেলেটা?

কিছুই না। বি.কম. পাশ করে চাকরি পায়নি। তাই টাইপ আর শর্টহ্যান্ড শিখত। নাম অনিন্দ্য সান্যাল।

কোথায় দেখা হয়েছিল তোদের?

সুনু রেলিঙে ভর দিয়ে আলসেতে থুথু ফেলে আবার সেই ভ্যাবলা চোখে আমার দিকে চেয়ে বলল, মঞ্জুদি, আমার কিছু ভাল লাগছে না।

আগে ছেলেটার কথা বল।

বলার কিছু নেই। কালীঘাটে পিসিমার বাড়ি থেকে এক বিকেলে ফিরছিলাম। বাসে ট্রামে তখন অফিসের ভিড়। এইটুকু রাস্তা বলে হেঁটে আসছি, অলিগলির ভিতর দিয়ে, নকুলেশ্বর ভট্টাচার্য লেনের ভিতরে একটা পার্ক আছে, সেখান থেকে ছেলেটা পিছু নিল। রাস্তাঘাটে আমার পিছু বড় একটা কেউ নেয় না। নিলেও ভুল করে নেয়, একটু পরেই ভুল ভেঙে গেলে ফিরে যায়। এই ছেলেটা কিন্তু ফিরল না। ওই পার্কের কাছ থেকে বরাবর আমার পিছনে পিছনে আসতে লাগল। ভীষণ ভয় পেয়ে গেলাম। ছেলেটা ভুল করছে, খুব ভুল করছে। আমি যে কুচ্ছিত তা বুঝতে পারছে না। বুঝতে দেরি হচ্ছে। ও কি অন্ধ! আমি প্রায় ছুটছি তখন, তবু ছেলেটা ঠিক আসতে লাগল। আমার কপালে ঘাম দিচ্ছে, চোখ-মুখ অপমানে লজ্জায় জ্বালা করছে, কিচ্ছু ভাবতে পারছি না। কেবল পালাতে চাইছি। ভীষণ জোরে হাঁটছিলাম, রাস্তা দেখতে পাইনি, হোঁচট খেয়ে হঠাৎ স্যান্ডেলের স্ট্র্যাপটা ছিঁড়ে গেল। পায়ে ব্যথাও পেলাম খুব! কী বিপদ বোঝো! অসহায়ের মতো দাঁড়িয়ে পড়েছি, স্যান্ডেলটা কুড়িয়ে হাতে নিয়েছি, পা নাড়তে পারছি না, পিছনে হাত দশেক দূরে ছেলেটা দাঁড়িয়ে আছে। তখন হঠাৎ মনে হয়েছিল, পৃথিবীতে আমার কেউ নেই, কিছু নেই, আমি ভীষণ একা, অসহায়, দুর্বল—আমার কেউ নেই, কিছু নেই। কেউ নেই...কিছু নেই...ভাবতে ভাবতেই ঠোঁট কাঁপল, শরীরে ঢেউ দিল কান্না, চোখ বেয়ে আপনিই জল পড়তে লাগল। আমি প্রাণপণে কান্না আটকানোর চেষ্টা করছি। পারছি না। অনেক দিনের জমা কান্না বুক ঠেলে বেরিয়ে আসছিল, সব দুঃখ একসঙ্গে ভিড় করছিল মনে। আমি বোকার মতো দাঁড়িয়ে হাতে চোখ মুছছিলাম। সে সময়ে ছেলেটা এগিয়ে এল, খুব সংকোচের সঙ্গে বলল, আরে, আপনি কাঁদছেন কেন? শুনে হঠাৎ ভয় ভুলে ভীষণ রেগে আমি ঘুরে দাঁড়ালাম। আমার সমস্ত শরীর আক্রোশে রাগে কান্নায় কাঁপছে। আমি বললাম, লজ্জা করে না? কেন আপনি আমার পিছু নিয়েছেন? ছেলেটা খুব অবাক হয়ে বলল—আমি ভাবিনি যে আপনার এ-রকম রি-অ্যাকশন হবে। আসলে হাতে কোনও কাজ ছিল না বলে—কাজ নেই বলে—সময় কাটছে না তাই—আমি ভাবলাম কিছু একটা লক্ষ্য করে হাঁটি। অনেকদিন ধরে আমি কোথাও যাই না, কিছু একটা লক্ষ্য করে হাঁটি না, এমনি এমনি ঘুরে বেড়াই। আজ হঠাৎ মনে হল—আপনার পিছু নিয়ে খানিকটা হাঁটি—একটা কিছু লক্ষ্য করে হাঁটা হবে, কলকাতার মেয়েরা তো এ-সব মাইন্ড করে না। কিন্তু আপনি—দেখুন, রাগ করবেন না, আপনার চটিটা আমার হাতে দিন, ওই মোড়ে একটা বুড়ো মুচি বসে।

আমি হাসতে থাকি। সুনু হাসে না। গম্ভীর চোখে আমাকে দেখে বলে, ওই মুচির সামনে দাঁড়িয়ে দাঁড়িয়ে কথা বলতে বলতে আমাদের ভাব হয়ে গেল। একটুও বাড়িয়ে বলছি না।

বিশ্বাস করছি। তারপর বল।

সুনু আবার আলসেয় থুথু ফেলে সেইদিকে চেয়ে থাকে। তারপর মুখ লুকিয়ে বলে, মঞ্জুদি, আমি তাকে সর্বস্ব দিয়ে দিয়েছি।

একটু চমক লাগে। কথাটা ঠিক বুঝতে পারি না।

বলি, কী বলছিস?

বললাম তো। বার বার শুনতে চেয়ো না।

বুঝতে সময় লাগে না! এ-সব এক পলকে বোঝা যায়। তবু হাত-পা শিরশির করে। মনে করতে ইচ্ছে করে, ভুল শুনছি।

সুনু, কী হয়েছে?

কী জানি! আমার শরীর কেমন করে।

কেমন?

যেমন অন্যের হয় বলে শুনেছি, তেমন।

ওর কাঁধে হাত রেখে বলি, কেমন এমন করলি সুনু? অপেক্ষা করা যেত না?

ও মাথা নাড়ে, না। অপেক্ষা করতে আমার ভয় করে। ও তো আমাকে সত্যিই সুন্দর দেখেনি। ও

ভুল দেখেছে। অপেক্ষা করলে যদি ভুল ভেঙে যায়? তুমি যে বললে আমি যাকে পাব তাকে খুব ভালবাসব—সেটা খুব সত্যি কথা। আমি ওকে খুব ভালবেসেছিলাম। ভয় হচ্ছিল, যদি ওর ভুল ভাঙে তবে আমার সেটা সহ্য হবে না। তাই আমার যা আছে সব দিয়ে ওকে খুশি করেছি।

আমি আবার হঠাৎ হাসতে থাকি। বলি, তাতে অবশ্য তেমন কিছু হয়নি। সব ঠিক হয়ে যাবে। সেই ছোঁড়াটার নাম-ঠিকানা দে। অদ্রিকে চিঠি লিখে আনাই, নেগোশিয়েট করে ফেলি।

ও মাথা নেড়ে বলল, ব্যাপারটা অত সহজ হলে তোমাকে বলব কেন? ওর সঙ্গে আমার মাত্র তিন-চার মাসের পরিচয়। বেশি কিছু জানতাম না। দিন পনেরো আগে যখন প্রথম শরীরের আবল্যি টের পাই তখন ঠিক করলাম, ওকে সব বলে বিয়ে করে ফেলব। সেদিন দেশপ্রিয় পার্কের এক গাছতলায় দেখা হওয়ার কথা ছিল। ঠায় দাঁড়িয়ে রইলাম। ও এল না। মন তখন ভীষণ অস্থির। একা একা এই বিরাট ঘটনাটা বইতে পারছিলাম না। সন্ধে পার করে ফিরে এলাম। সারা রাত ঘুম হল না। কথা থাকলে ও ঠিক আসে, ভুল করে না। তবে এল না কেন? কিছুতেই কিছু ভেবে পাই না। ওদের বাড়িটা নকুলেশ্বর ভট্টাচার্য লেনে। বেশ বড় বাড়ি। সামনের দিককার একটা ঘরের ভাড়াটে উঠে গেছে। ফাঁকা ঘরে বসে আড্ডা দিতাম দু'জনে, ভিতরবাড়িতে কখনও যাইনি। বাড়ির লোকজন বলতে ওর বিধবা মা, আর এক স্বামী-তাড়ানো দিদি। কাউকেই চিনি না। তবু পরদিন সকালে উঠেই ওর বাড়িতে গেছি। দোতলায় উঠেছি যখন তখন আমার বুক কাঁপছে, মাথা ঘুরছে, ভয় করছে। কিন্তু অন্য কোনও উপায় তো নেই। আমাকে ওদের মুখোমুখি হতেই হবে। সাড়া পেয়ে ওর মা বেরিয়ে এলেন—রাশভারী চেহারা, মুখটা থমথমে। ভয়ে ভয়ে জিজ্ঞেস করলাম। ওর মা অনেকক্ষণ দেখলেন আমাকে, তারপর বললেন, ও তো নেই। ওকে পুলিশে ধরে নিয়ে গেছে। কোথায় আছে তাও আমরা জানি না। তুমি কে? আমার তখন বুক খালি খালি লাগছে, দম বন্ধ হয়ে আসছে। কোনওক্রমে জিজ্ঞেস করলাম, কেন? উনি বললেন, কী জানি। কোন পুলিশের অফিসারকে প্রিয়া সিনেমার কাছে কারা মেরেছে, পুলিশ বাড়ি বাড়ি ঘুরে কতজনকে ধরে নিয়ে গেল। আমরা নাওয়া-খাওয়া ছেড়েছি। ওর দুই দাদাকে টেলিগ্রাম করা হয়েছে। কী করব কিছু ভেবে পাচ্ছি না। তুমি কে? ওর সঙ্গে চেনা হল কী করে? কোনওক্রমে দু'-চারটে মিথ্যে কথা বলে চলে এসেছি। দাদার এক সার্জেন্ট বন্ধু আছে, পার্ক স্ট্রিটের মোড়ে লাল মোটর সাইকেল থামিয়ে ট্র্যাফিক সামলায়। সাত-আট দিন আগে তাকে গিয়ে ধরলাম, অনিন্দ্য সান্যালের খোঁজ এনে দিতে। সে তিন-চার দিন আগে খবর দিল, অনিন্দ্যর কেস খুব খারাপ। পি-ডি অ্যাক্টে চালান দিয়েছে, আলিপুরে আছে। সে-ই ব্যবস্থা করে দিল। পরশুদিন গিয়ে অনিন্দ্যর সঙ্গে দেখা করেছি।

বলে চুপ করে রইল। জিজ্ঞেস করলাম, কী দেখলি?

দীর্ঘশ্বাস ফেলে সুনু বলল, চেনাই যায় না। হাঁটতে পারছিল না। দু'জন ধরে ধরে নিয়ে এল। খুব মেরেছে। মুখ-চোখ ফুলে আছে। আমাকে দেখে একটু হাসবার চেষ্টা করল, তারপর কেঁদে ফেলল। কোনও কথাই বলতে পারলাম না মঞ্জুদি। কী বলব? বলেই বা কী হবে? কেঁদে ফেলেই আবার সামলে গেল। বলল, আমার জন্য আর অপেক্ষা কোরো না। করে লাভ নেই। হয় আমি মরে যাব, নয়তো পাগল-খোঁড়া-পঙ্গু হয়ে বেঁচে থাকব...বলতে বলতে আবার কাঁদে। নিজের বিপদের কথা ওকে বলতেই পারলাম না, কাঁদতে লাগলাম। ও যে কত ভাল ছিল, ওকে কত ভালবাসি, সেই কথা মনে করি আর কাঁদি। রাজনীতি ও কখনও করেনি, ও-সব ও বুঝতই না। দাদার বন্ধুকে সে-সব কথা বললাম। সে গম্ভীর হয়ে বলল, দ্যাখ সুনু, পুলিশ খামোখা কাউকে ধরে না। ওর সম্বন্ধে পুলিশের ইনফর্মেশন খুব পাকা। শুনে প্রথমটায় বিশ্বাস হল না। পরশু রাতে অনেকক্ষণ ওকে ভাল করে ভাবলাম। ভাবতে ভাবতে মনে হল, হতেও পারে।

কী?

হতেও পারে যে ও খুনেদের দলে ছিল। ওর সব ভাল, কিন্তু একটা ব্যাপার ছিল, ও খুব উদ্দেশ্যহীন। কখন কী করবে তার ঠিক পেত না। যেমন একদিন হাতে কাজ নেই বলে আমার পিছু নিয়েছিল, তেমনি লক্ষ্যহীন উদ্দেশ্যহীন বলে ওর পক্ষে আচমকা হঠাৎ কোনও কাজ করে ফেলা সম্ভব। ওর জীবনের কোনও লক্ষ্যই ছিল না। অনেক বয়স পর্যন্ত চাকরি নেই, পড়াশুনো করে দেখেছে সব পণ্ডশ্রম, ক্রমে অলস নিস্তেজ আর গেঁতো হয়ে যাচ্ছিল, নিজের উপর বিশ্বাস ছিল না। এমনকী, ঘটেনি বলে প্রেমও

করেনি আগে। আমিই প্রথম। তাই আমাকে নিয়ে ওর বাড়াবাড়ি ছিল খুব।

তবে তুই ওকে ঠিক করে নিসনি কেন?

কী করে করব মঞ্জুদি, আমি তো যথাসর্বস্ব দিয়েছি। কিন্তু একটা মেয়ে তো একজন মানুষের সব হতে পারে না। কোনও কোনও ছেলে থাকে, যাদের লক্ষ্যই হল মেয়েমানুষ। ও তো সে-রকম ছিল না। মেয়েমানুষকে ছাড়িয়েও ওর একটা কিছু অস্তিত্ব ছিল। সেটা আমি বুঝতে পারতাম না। আমি ওর যেটুকু চিনতাম না সেটুকুর মধ্যে কী ছিল কে জানে! মাত্র তো তিন-চার মাসের পরিচয়।

সন্ধে উতরে গেছে কখন। লালচে আভার আকাশ। একটা এলোমেলো হাওয়া আমাদের মুখ থেকে কথা উড়িয়ে নিয়ে যাচ্ছে। অন্ধকারে সুনুর মুখ দেখতে পাই না। ও রেলিঙে ঝুঁকে, শরীর কুঁজো করে, আঁচলে মুখ চেপে কেমন পুঁটুলির মতো হয়ে গেছে। বিস্বাদ মুখে আলসেয় থুথু ফেলছে।

মুখ গুঁজে রেখেই বলল, কী করব মঞ্জুদি?

উত্তর দিতে পারি না। সুনু বড় গৃহস্থ মেয়ে। সাত-আট বছর ধরে দেখে আসছি, মায়ের সঙ্গে ঘুর ঘুর করে সারা দিন কাজ করে। রাণুর কাজের এত গোছ ছিল না। ও সারা দিন ঘর গোছায়, রান্না করে, মেশিন চালিয়ে সেলাই করে। সবাই বলে, যে-ঘরে যাবে সে-ঘরের শ্রী ফিরবে। শেষ পর্যন্ত সুন্দর ঘরই জুটবে না হয়তো। কোনও দিনই সুনুকে তেমন আলাদা করে লক্ষ করিনি। বলতে গেলে, এই প্রথম তার প্রতি আমার মায়া হতে থাকে। সহজে উত্তর দিতে পারি না।

সুনু নিঃশব্দে কাঁদতে থাকে। আমি ওর মাথাটা বুকের কাছে টেনে আনি। মনে মনে বলি, কাঁদ সুনু, আর-একটু কাঁদ। আমি তোর সঙ্গে কাঁদি আয়।

কিন্তু আমার ভিতরে কোনও কান্না জমা নেই। মেঘ ছাড়া তো বৃষ্টি হয় না। আমার ভিতরে মেঘ কই? একটা জ্বালা-জ্বালা ভাব আছে, প্রবল পিপাসার মতো উৎকণ্ঠা আছে, মায়া আছে, কিন্তু কান্না কই! কাঁদতে পারি না বলে আমার কষ্ট আরও বেশি হয়। ওর মাথাটা চেপে চেপে ধরি। ভিতরটা ফেটে যেতে থাকে।

ও মুখ তুলে বলে, মঞ্জুদি, এ-অবস্থায় কারও ওপর নির্ভর করতে হয়। একা মাথায় তো কুলোয় না। আমি আর পারি না। তুমি আমার ভার নেবে? যা করতে বলবে, করব।

ওর কথার মধ্যে কী একটু ছিল। এ-রকম আগে কেউ আমাকে কখনও বলেনি। হঠাৎ আমার মনে হতে থাকে, সুনু ছোট্ট মেয়ে, আমি অনেক বড়—অনেক বড়—যেন ওর মা। কয়েকটা মুহূর্তের জন্য ওর সঙ্গে আমার সম্পর্ক ঘুচে যায়। আমি একটুও না ভেবে বলি, নেব।

ও অনেকক্ষণ কেঁদে শান্ত হয়।

আমি জিজ্ঞেস করি, ছেলেটাকে কিছুতেই ছাড়ানো যাবে না—না রে?

ও মাথা নাড়ে, গেলে দাদার বন্ধু ঠিক ব্যবস্থা করত।

আমি ঝুঁকে বলি, তুই কি শিওর যে তুই প্রেগন্যান্ট।

ও ইতস্তত করে বলে, শরীরটা কেমন করে যে! এ-রকমই হয় তো শুনেছি। যদি না হয় মঞ্জুদি, তোমাকে আমি খুব খাওয়াব, একটা প্রেজেন্টেশন দেব—

বড় কষ্ট হয়। চুপ করে থাকি।

ও নিজে থেকেই আবার বলে, তারপর নিশ্চিন্ত মনে ওর জন্য অপেক্ষা করব। তুমি আমার ভার নিলে তো মঞ্জুদি?

বাড়ি যা সুনু। ঘুমো। ভাবিস না।

প্রায় সারা রাত ঘুমোইনি। মাথার মধ্যে কী যে সব কুটোকাটা ঘুরপাক খেল। জ্বরের মতো এক প্রবল উৎকণ্ঠা। মাঝে মাঝে আধো ঘুমের মধ্যে কতবার কাতরে উঠে পাশ ফিরলাম, জেগে জল খেলাম, আবার স্বপ্ন দেখলাম। কেউ কখনও এ-রকমভাবে আমার হাতে নিজেকে দিয়ে দেয়নি। আমি কখনও কারও ভার নিইনি। এই প্রথম। কেমন যে লাগে! শরীর ভার হয়ে আসে, নিজেকে বিরাট বলে মনে হয়। আবার দুর্বলও লাগতে থাকে। পথ খুঁজে পাই না। কিন্তু তার মধ্যেও এক সুখবোধ আমাকে আচ্ছন্ন করে—এক জন আমার ওপর নির্ভর করে আছে। আমার কোলে একদিন আমার শিশু আসবে, সেই ন্যাংটাপুঁটো অসহায় শিশু নির্ভর করবে আমার ওপর। আমার মুখ চেয়ে হাসবে কাঁদবে, ভয় পেলে

জড়িয়ে ধরবে আমাকেই। সেই অসহ্য সুখের মাতৃত্বের মতো একটা বোধ আমাকে মাঝে মাঝে আচ্ছন্ন করছিল। ভোরের দিকে ঘুমিয়ে পড়লাম।

সকালবেলায় নার্স মেয়েটি টুকটুক করে মার বিছানা গোছাচ্ছিল। ধপধপে সাদা তার পোশাক, পরিচ্ছন্ন হাত-পা, চোখ তীক্ষ্ণ সতর্ক, তার চলাফেরায় সহজ একটা পটুত্বের ভাব, চটপটে হাত-পা। তার কাজ করা দেখতে আমার ভাল লাগে।

শুনুন!

সে সসম্ভ্রমে আমার দিকে চায়।

আমার ঘরে একবার আসবেন। দরকার।

সে মাথা নাড়ল। একটু হাসে। একটু দাঁত-উঁচু, কালো মুখখানার দিকে তাকিয়ে ওকে হঠাৎ খুব বিশ্বাস করতে ইচ্ছে হয়! ওর মেয়েলিপনা নেই, কাজ বোঝে, কাজ নিয়ে থাকে।

সকালবেলাতে আমাকে সুন্দর দেখায়, আমি জানি। চোখের পাতা ভারী থাকে, ঠোঁট টস টস করে, রস জমে মুখখানা ভরে ওঠে। লালচে আভার এক ঢল চুল এলো হয়ে চালচিত্রের মতো মুখখানা ঘিরে থাকে।

মেয়েটি আমার সামনে বসে মুগ্ধ হয়ে চেয়ে থাকে। প্রশ্ন করে না। মুখে একটু সম্মোহিতের মতো ভাব।

তাকে চা এগিয়ে দিয়ে বলি, বলুন তো, কেউ প্রেগন্যান্ট হয়েছে কি না তা কী করে বোঝা যাবে!

মেয়েটা একটুও ভ্রূ তোলে না। স্বাভাবিক নরম গলায় হেসে বলে, কতগুলো লক্ষণ আছে। তবে খুব প্রথম দিকের স্টেজ হলে গাইনির ডাক্তার দেখাতে হয়।

আমি তার চোখে চোখ রেখে চা খাই।

সে বিমুগ্ধভাবে চেয়ে থাকে। চোখ সরাতে ভুলে যায়।

জিজ্ঞেস করি, গাইনির ডাক্তার না দেখালে জানা যাবে না? আপনি বলতে পারেন না?

মেয়েটি হাসে, কার জন্য?

আমি একটু আড়মোড়া ভেঙে বলি, আমার জন্য। আমার কেবলই মনে হচ্ছে আমি—

মেয়েটা একটুও চমকায় না, চোখ বড় করে না। মুখের বিমুগ্ধ ভাবটা তেমনই লেগে থাকে। যেন বা আমার কোনও দোষ হতে নেই। সবই যেন আমাকে মানায়।

সে তেমনি সুন্দর স্বরে বলল, কেমন লাগে আপনার?

মুখে থুথু আসে, গা কেমন করে, শরীর গুলোয়।

বমি?

বমি পায়।

ক্রিমিও হতে পারে। গাইনোকোলজিস্ট না দেখালে শিওর হওয়া যাবে না। যাবেন? পি-জিতে ভাল ডাক্তার আছে আমার চেনা। দেখিয়ে দেব। কেউ জানবে না। চেম্বারেও দেখাতে পারেন।

যদি দেখা যায় প্রেগন্যান্সি তা হলে কী হবে?

মেয়েটি তেমনই গলায় বলে, আপনি কী করতে চান?

ঠিক জানি না। ঠিক করিনি।

হাই তুলে আড়মোড়া ভাঙি।

মেয়েটা চেয়ে থাকে স্মিতমুখে, সম্মোহিতের মতো বলে, যা চাইবেন তাই হবে। আমি সব ঠিক করে দেব। আজকাল কোনও অসুবিধে নেই।

আমি আবার হাই তুলে আড়মোড়া ভেঙে বলি, দেখি। বলব।

সে সসম্ভ্রমে উঠে দাঁড়ায়। নরম গলায় বলে, আসি মঞ্জুদি।

মেয়েটি চলে গেলে আমি একা একা হাসি। আজকাল কত সহজে সব হয়ে যায়। ভাববার কিছু নেই। মিছিমিছি চিন্তা করেছি সারা রাত। একা হাসতে থাকি।

তারপর একা একা সারা সকাল অন্যমনস্ক থাকি। গাড়িটা নিয়ে বেরোই, গড়িয়াহাট থেকে তিন-চারটে শাড়ি কিনে নিই। অদ্রিকে চিঠি লিখি। গ্রামাফোন বাজাই। বেলা বাড়ে। মেঘশূন্য দিনে সূর্য

ক্রমে আমাদের কাছাকাছি এগিয়ে আসে। খসখসে পিচকিরি দিয়ে জল দেয় মদন। সুগন্ধে ঘর ভরে যায়। একা ভূতের মতো আমি সারা বাড়ি ঘুরে বেড়াই। যদি এত সহজেই সব মিটে যায় তবে মঞ্জু কী নিয়ে থাকবে? তার কি কিছুই করার থাকবে না? সকলেই ক্ষমা করে তাকে, কেউ দোষ দেখে না। হায়, মঞ্জুর আর কোনও খেলনা থাকছে না। বড় নিশ্চিত তার পরিণতি।

## ॥ সোমসুন্দর ॥

একটা উঁচু ঢিবি পেরোনোর সময়ে আমরা দূর থেকে গ্রামটা দেখতে পাচ্ছিলাম। রোদে থির থির করে বাতাস কাঁপছে। গ্রামটা খাঁ খাঁ করে। চারিদিকের মাঠ-ঘাটে সবুজ রং দেখাই যায় না। চষা মাটির ডেলা রোদে শুকিয়ে বালি হয়ে যাচ্ছে।

নীতু আগে, আমি পিছনে। আল ধরে হাঁটছি। আখের চারা লাগিয়েছিল কে, সেগুলো দড়ি দড়ি হয়ে মাটিতে নুইয়ে আছে। বাতাসে থর থর করে শুকনো শব্দ ওঠে, পোয়াল-নাড়ায় যেমন শব্দ হয়। নীতু সিগারেট ধরানোর জন্য দাঁড়ায়। আমি চারিদিকটা দেখার চেষ্টা করি। কিন্তু কিছু দেখার নেই। গ্রামদেশে এক জায়গার সঙ্গে আর-এক জায়গার বড় একটা তফাত হয় না। একই রকম। এ-সময়টায় গাছে নতুন পাতা আসে। এবার আসেনি। রোদে চোখে ধাঁধাঁ লাগে।

গ্রামটার কাছাকাছি চলে আসি। তবু লোক দেখা যায় না। গোরু ছাগল কুকুর কিছুই না।

নীতু মুখ ফিরিয়ে বলে, কলেরা।

কী?

নীতু হাসে, আমরা আসার আগে এ-জায়গায় কলেরা এসে গেছে।

একটা পত্রহীন গাছের নীচে পাতকুয়া দেখে দাঁড়াই। নীতু কুয়ো না-দেখেই বলে, ওতে কিছু নেই নেনটু। বলে একটা পাথর কুড়িয়ে কুয়োর মধ্যে ছুড়ে মারে। অনেকক্ষণ পরে ঠং করে ক্ষীণ শব্দ উঠে আসে।

নীতু হেসে বলে, শুনেছ?

চার দিকে তাকিয়ে বুঝতে পারি গ্রামটা একেবারে অজ। পাকা রাস্তা থেকে অনেক দূর, কাছাকাছি খাল বা নদী নেই। মাটির বাড়ির দেয়াল রোদে টনটনে হয়ে আছে। এর আগের গ্রামটার নাম জপুর। সেখানে হেলথ সেন্টার আছে, হায়াব সেকেন্ডারি স্কুল, একটা ব্যাঙ্ক। ওখানে আমরা গত রাত্রিতে ছিলাম। কিন্তু এ-গ্রামটায় কিছু নেই।

একটা সজনে গাছে সরু সরু কয়েকটা সজনে ঝুলছে। বোধহয় রসকষ নেই। একটা কাক ঝিম হয়ে বসে আছে। উত্তর দিকে একটা খাদের মতো। পচা গন্ধ আসছে। দু' পা এগিয়ে দেখি, এধার ওধার গোরুর পাঁজর আর হাড়ের স্তূপ পড়ে আছে। অনেক শকুন বসে চার দিকে। দু'টো কুকুর রক্তাভ চোখ তুলে তাকাল।

নীতু বলে, ট্যানারি। এটা বোধহয় চামারদের পাড়া। পাতকুয়োর ভিতরে সিগারেটটা ছুড়ে ফেলে নীতু। আমরা আবার হাঁটতে থাকি।

দাওয়ায় বসে একটা লোক দড়ি পাকাচ্ছে নিবিষ্ট মনে। আমাদের দিকে মুখ তুলে তাকাল।

নীতু দাঁড়িয়ে জিজ্ঞেস করে, সোনামুখী কোন দিকে হে?

লোকটা তটস্থ হয়ে দাঁড়ায়, গ্রাম পেরিয়ে পশ্চিমে রেল-বাঁধ পাবেন, সেটা পেরিয়ে ঝিল, দু' ক্রোশ হেঁটে গেলে নদী, তার ও-পারে।

আমি বলি, একটু জল খাওয়াতে পারো?

লোকটা তাকায়। নীতু আমার হাত চেপে ধরে চাপা গলায় বলে, খেয়ো না।

কেন?

কুষ্ঠ।

তখন লোকটাকে দেখি। তেমন কিছু বোঝা যায় না। নাকটা একটু ফোলা. লাল। হাতের আঙুল

বাঁকা। মুখটার এখানে ওখানে ডুমো ডুমো মাংস ফুলে আছে।

লোকটা বলে, জল খাবেন তো—

নীতু মাথা নাড়ে, খাব না।

কোথা থেকে আসছেন?

জপুর। এ-গ্রামের অবস্থা কী?

দেখছেন তো। খরা গেল, তার পর কলেরা। সব পালিয়েছে, মাত্র দশ-বারোটি মনিষ্যি আছি আমরা। সবাই কুঠে। আপনারা কি সেটেলমেন্টের লোক নাকি বাবু?

না।

তবে?

যাচ্ছি আত্মীয়বাড়ি।

লোকটা আমাদের সঙ্গ নেয়। কাছ ঘেঁষে চলতে থাকে।

সুয্যিঠাকুরের ধুন্ধুমার দেখেছেন এবার?

আমরা কথা বলি না। তফাতে থাকার চেষ্টা করি। লোকটা এক নাগাড়ে কথা বলে যায়। বলতে বলতে কাছ ঘেঁষে আসে। আমরা প্রাণপণে তফাত থাকার চেষ্টা করি।

নীতু তবু তার মধ্যেই জিজ্ঞেস করে, মোট দশ-বারোজন আছ তোমরা?

আজ্ঞে। আমরা সবাই কুঠে।

ফাঁকা ফাঁকা লাগে না?

লোকটা মাথা নাড়ে, না। লোকজন বেশি থাকলে তো আমাদের নড়াচড়া, বেড়িয়ে বেড়ানো নিষেধ। কোথায় কার সঙ্গে ছোঁয়া লাগে। এখন আমরা ক'জন কুঠে মনের আনন্দে গ্রাম চষে বেড়াই, ঘরবাড়িতে ঢুকে যাই, সন্ধেবেলা কেত্তন করি ক'জনায়। খারাপ লাগে না।

লোকটার মুখে একটা চাপা আনন্দ দেখা যায়।

নীতু বলে, খাও কী?

ভিক্ষেসিক্ষে আছে। বাঁশের কোঁড় পাই, জঙ্গুলে শাক আছে, চলে যায়—

চাষবাস?

বীজধান ধুলো হয়ে গেল। কোথায় চাষবাস? মাটিতে কোদাল মারলে ফিরে এসে মাথায় লাগে।

গ্রামের প্রান্ত পর্যন্ত সে সঙ্গে এল। আরও আসত। দূরে মাঠের মধ্যে একটা লোক কুঁজো হয়ে কী খুঁজছিল। তাকে দেখে চেঁচিয়ে বলল, হেই—

সে লোকটা দূর থেকে হাত তুলে বলে, পেনু রে—

লোকটা মাঠের মধ্যে দ্রুত নেমে গেল।

নীতু বলল, মেঠো ইঁদুর।

কী করবে?

খাবে।

এক ঝলক শুকনো বাতাস গো-ভাগাড়ের গন্ধ ছড়িয়ে যায়। নীতু পিছন ফিরে একবার মাঠের মধ্যে লোক দু'টোকে দেখে। বলে, খুব আনন্দে আছে। পুরো গাঁ-খানা পেয়ে গেছে ক'দিনের জন্য।

মেঠো রাস্তাটা একটু চওড়া। পাশাপাশি হাঁটা যায়। নীতু পাশে পাশে হাঁটতে হাঁটতে বলে, বাঁকুড়ার কুষ্ঠ হাসপাতাল থেকে মাঝে মাঝে রুগিরা ছুটি পায়। তখন রোগটা ছড়িয়ে দিয়ে আসে।

তুমিও রোগ ছড়াতে বেরিয়েছ।

নীতু একটু থমকে যায়। ভ্রূ কুঁচকে তাকায়। তারপর হঠাৎ তার সুন্দর মুখখানা হাসিতে উদ্ভাসিত হয়ে যায়। শব্দ করে হাসে নীতু। বলে, বাঃ, ঠিক বলেছ তো! খুব ঠিক। রোগ ছড়াতে বেরিয়েছি—বাঃ! বেশ বলেছ।

নিচু জমি ভাঙতে ভাঙতে হঠাৎ চোখ তুলে রেলের রাস্তাকে পাহাড়ের মতো উঁচু মনে হয়। পতিত জমিতে কিছু বাদামি রঙের আগাছা। মাটির ডেলায় পা হড়কে যায়। রেলরাস্তায় উঠতে দম বন্ধ হয়ে আসে—এত খাড়াই। ওপরে দাঁড়াতেই হুস-হাস করে পালকি বেয়ারার মতো বাতাস শব্দ করে ছুটে

আসে। টেলিগ্রাফের তারে শিস দেওয়ার শব্দ হয়। ঝকঝকে দু'ফলা ইস্পাত রোদে পড়ে আছে। এটার ওপর দিয়ে রেলগাড়ি যায়। রেলগাড়ি কলকাতায় যায়। আমার ফিরে যেতে ইচ্ছে করে। রেলরাস্তার ওপর দু'জনেই একটুক্ষণ দাঁড়িয়ে থাকি। বোধহয় নীতুরও ফিরে যাওয়ার কথা মনে পড়ে। রেলরাস্তা চিরকাল প্রবাসীকে ঘর-সংসারের কথা মনে পড়িয়ে দেয়।

নীতু লাইন পার হয়ে বলে, নেনটু, জামাটা খুলে মাথা ঢেকে নাও। তোমার অভ্যাস নেই, এই রোদে সর্দিগর্মি হয়ে যায় যদি। মাথায় রোদ লাগা ভাল না। তারপর আর কথা হয় না। তেষ্টায় বুক কাঠ হয়ে আছে। কথা বলতে গেলে বুকে গরম বাতাস ঢোকে।

রেলরাস্তার ওপারে এক জলাজমির মতো। জল নেই, কাদা আছে। কোথাও কোথাও কাদা শুকিয়ে পাথরের মতো জমে গেছে। জমির রং লাল। নীতু বলে, ওটা ঝিল ছিল, শুকিয়ে মাঠ হয়ে যাচ্ছে।

আমরা ধার দিয়ে হাঁটতে থাকি। কোথাও বুক সমান উঁচু ঘাসের মতো ঝোপ। নীতু হাতের লাঠি দিয়ে ঝোপ পিটিয়ে নেয় মাঝে মাঝে। সাপে ব্যাঙ ধরেছে, সেই শব্দ মাঠ-ঘাটকে নিস্তব্ধ করে রাখে।

উৎকর্ণ হয়ে শুনে বলি, দাঁড়াও নীতু, ব্যাঙটাকে ছাড়িয়ে দিয়ে আসি।

নীতু হেসে মাথা নাড়ে, লাভ নেই। ছাড়িয়ে দিলেও ব্যাঙটা মরবে। একবার সাপে ধরলে বড় একটা বাঁচে না।

কথাটা গুরুগুরু করে ওঠে বুকের মধ্যে। একবার সাপে ধরলে বড় একটা বাঁচে না।

একটু ঝিমুনির মতো এসেছিল। কুঁজো হয়ে বসেছি বলে পকেটের পিস্তল তলপেটে এঁটে বসে।

গাছের ছায়া ঠিক ঠান্ডা নয়, তবু বসা যায়। নদীর ধার বলে জলছোঁয়া বাতাসে সোঁদা মাটির গন্ধ পাওয়া যায়। এদিকে আবাদ হয়েছে, চোখ চাইলে স্নিগ্ধ সবুজ চোখ জুড়োয়। চোখ চেয়ে দেখি, নীতু বসে ম্যাপ দেখছে। কাঁচা হাতের আঁকা ম্যাপ। ঠিক বোঝা যায় না, রাস্তা ভুল হয়।

আমি বললাম, সোনামুখী নদীর ও-পারে তো!

নীতু অন্যমনস্কভাবে বলে, সোনামুখীতে কে যাচ্ছে?

বললে যে!

ও-রকম বলতে হয়। আমরা যাব হাঁসখালি, আরও পাঁচ মাইল।

উঠে পড়ি। হাঁটতে থাকি। খুব ঘুম পায়, শরীর আলসেমিতে ছেড়ে দেয়। তলপেটে পিস্তলের বাঁট এঁটে বসেছিল ঘুমের সময়ে। ব্যথার জায়গাটায় হাত চলে যায়। তারপর হাত ঘুরে এসে থামে পকেটের ওপর। আমার পিস্তলে এখনও গুলি নেই। গুলির প্যাকেট বাঁ পকেটে। এখনও ভরিনি।

নদীর পাড়ে বলে হাঁসখালি ঠিক আর গাঁ নেই। গঞ্জ হয়ে উঠেছে। নদীতে নৌকো, ঘাটে হাট বসেছে। বুড়ো বটের তলায় বাঁধানো চত্বরে লোকজন বসে আছে। সম্পন্ন গৃহস্থের ঘরদোর চোখে পড়ে। পুরনো গাছ প্রকাণ্ড অন্ধকার ছায়া দিয়ে ঢেকে রেখেছে গ্রামখানাকে। তিনতলা সমান উঁচু একটা বাড়ির ধ্বংসাবশেষ দেখা যায়। পুরনো দিঘির জলে বহুকালের শ্যাওলা জমে আছে। দিঘির পাড়েই নতুন-ওঠা বি-ডি-ওর অফিস, থানা। একটা ছোট হাসপাতাল, স্কুল। ফাঁকে ফাঁকে ঘন বাঁশবন, কন্টিকারীর ঝোপ, ছাড়া জায়গা। তারপর আবার গ্যাঁদাল লতা-বাওয়া বেড়ার আড়ালে বাড়ির চাল দেখা যায়। পোড়ামাটির কাজকরা একটা সুন্দর শীতলা মন্দিরের পাশ দিয়ে রাস্তা ঢুকে গেছে। জঙ্গুলে রাস্তা। হাঁটতে গেলে চারপাশের লতা পাতা গায়ে হাত বুলিয়ে দেয়। ছায়া ছায়া রাস্তাটার শেষে বড় একটা গেরস্ত বাড়ি। ঘের দেওয়া উঠোন, উঠোনের চার পাশে ঘর। আমরা বাড়িতে ঢুকি না। বাড়ির বাইরের দিকে একটা আলাদা ঘর। দরজা বন্ধ। নীতু দরজায় ধাক্কা দিতে একটা ছেলে ঘুমচোখে এসে দরজা খুলল।

কাকে চাইছেন?

রূপপুরের ফটিক পাঠিয়েছে। আমার নাম নিত্যানন্দ সেন। আপনি হারু না?

ছেলেটার চোখে একসঙ্গে ভয় আর বিস্ময় ফুটে ওঠে। সরল ভালমানুষের মতো মুখখানা, মালকোঁচা দেওয়া কাপড় আর খালি গায়ে তাকে আরও গ্রাম্য দেখায়। ভারী নিরীহ চোখের দৃষ্টি। নীতুর দিকে একটু চেয়ে থেকে বলল, আসুন, আসুন। আমরা তো আপনার জন্যই অপেক্ষা করছি। ভিতরে আসুন কমরেড।

কমরেড কথাটা কানে খট করে লাগে। বিশ্রী—কী বিশ্রী যে শোনায় মালকোঁচা দিয়ে পরা কাপড় আর সরল চেহারার ছেলেটার মুখে। মনে হয় কৃত্রিম, মেকি একটা শব্দ। যার মধ্যে গভীরতা নেই।

ঘরটা—স্পষ্টই বোঝা যায়—পড়ার ঘর। বড় একটা টেবিলে বই-খাতা ছড়ানো, আলমারি বোঝাই বই। একধারে খাটে বিছানা পাতা। ছেলেটা আমাদের বসিয়ে ভিতর-বাড়ির দিকের দরজাটা বন্ধ করে দিয়ে বলল, এখানে এই ঘরটায় আমি একা থাকি। আপনারা নিশ্চিন্তে থাকতে পারবেন।

আমরা জামা-কাপড় খুলতে থাকি।

নীতু সংক্ষেপে বলে, স্নান করব।

হ্যাঁ হ্যাঁ, নিশ্চয়ই। সামনেই পুকুর—বলেই সে আবার ঢোঁক গিলে কমরেড কথাটা যোগ করে।

অনেকক্ষণ পুকুরে নেমে স্নান করি। ওপরের জল গরম, গভীরে ঠান্ডা জল। বার বার ডুব দিয়ে উঠে আসি। নীতু সাঁতরায়। ঘাটলায় দাঁড়িয়ে, কিংবা আনাচ-কানাচ থেকে বউ-ঝিরা উঁকি দেয়। কৌতূহলী কয়েকটা ছেলেমেয়ে এসে দাঁড়ায় পুকুরের পাড়ে।

উঠোনে কামলারা কাজ করছে, একধারে এক বুড়ো দাঁড়িয়ে—গলায় কণ্ঠী হাতে হুঁকো। ছেলেটা চিনিয়ে দেয়, ওই আমার জ্যাঠামশাই। উনিই চাষবাস দেখেন। বাবা গাঁয়ের স্কুলে মাস্টার। দুই কাকা কলকাতায় চাকরি করে...

ঘরে এসে দেখি তিন-চারটে ছেলে এসে গেছে। এ আমার পরিচিত দৃশ্য। যেখানেই নীতু যায় সেখানেই ছেলেরা জোটে। ওদের মিটিং হয়। আমি মিটিংয়ে থাকি না। হয় ঘুরে বেড়াই, নয়তো ঘুমোই। আজ আমার ঘুম পাচ্ছে।

দুধ-মুড়ি, শসা আর আম দিয়ে একপেট খেয়ে নিয়ে বলি, একটু ঘুমানো যাবে?

সরল মুখ, নিরীহ চোখের ভদ্র ছেলেটা ব্যগ্র হয়ে এগিয়ে আসে, নিশ্চয়ই। আপনি বিছানায় শুয়ে পড়ুন। আর-একটা বালিশ দেব? আমি এক বালিশে শুই—আপনার হয়তো অসুবিধে হবে—

আমার চোখ আঠা-ঘুমে লেগে আসে। তবু ঘুমের আঁশজড়ানো চোখে ছেলেটার মুখের দিকে তাকিয়ে থাকি। ছোট চুল, সুন্দর ছোট্ট কপাল, ভোঁতা নাক, স্বচ্ছ চোখের ছেলেটা। দেখলেই মনে হয়, আদরে মানুষ। এখনও সংসারের কিছুই জানে না। একটু আগেই ওর জ্যাঠামশাই ওকে 'হারু' বলে ডাক দিয়েছিলেন। গম্ভীব সেই ডাকের মধ্যে কী গভীর মমতা ছিল। হারু তটস্থ হয়ে ছুটে গিয়েছিল। যেন বা জন্মাবধি ওই ডাকের সঙ্গে ও সুতো দিয়ে বাঁধা আছে। ছেলেটার মুখের দিকে চেয়ে আমার মায়া হয়।

আস্তে আস্তে ঘুমিয়ে পড়ি।

রাতে খাওয়ার আগে নীতু ঠেলে তোলে। রাত হয়ে গেছে। একটা স্বচ্ছ হ্যারিকেন জ্বলছে টেবিলের ওপর। হারু হ্যারিকেনের পাশেই মুখ রেখে বসে আছে। মিটিং ভেঙে গেছে। আর কেউ নেই।

চোখে জল দিয়ে আসি। হারু তখনও হ্যারিকেনের পাশে বসে আছে। চোখ তুলে তাকায় না। মুখখানা গম্ভীর। আরও ভাল করে ওর মুখখানা দেখার জন্য কাছে এগিয়ে যাই। নিচু হয়ে দেখি, বিকেলের দেখা ছেলেটা তো নয়। এ অন্য লোক। এর কপালে ভ্রূকুটি, নিরীহ চোখ দু'টো পালটে গেছে হঠাৎ—জ্বলজ্বল করে জ্বলছে, চোয়ালে টিপি। মাত্র কয়েক ঘণ্টায় ছেলেটা বদলে গেছে।

নীতুর দিকে তাকাই। চোখে চোখ পড়তেই নীতু হাসে। সাফল্যের হাসি।

আমি দীর্ঘশ্বাস ফেলি। নীতু এইসব পারে। মাত্র কয়েক ঘণ্টায় যে বদলে দেয় মানুষকে। ছুরি দিয়ে চেঁছে ফেলে দেয় ডালপালা, তীক্ষ্ণধার করে তোলে। তারপর মানুষ নীতুর হাতের অস্ত্রের মতো হয়ে যায়।

অন্ধকার উঠোন থেকে জ্যাঠামশাই গম্ভীর ডাক দিলেন, হারু, ওঁদের খেতে নিয়ে এসো।

হারু একটু চমকায়। কিন্তু ঠিক ছুটে যায় না। নড়েচড়ে বসে।

রাতে শোওয়ার সময়ে নীতু হাই তুলে বলে, কাল কলকাতায় ফিরে যাব নেনটু। এখানকার কাজ হয়ে গেল।

আমি স্তিমিত গলায় বলি, কী কাজ হল!

নীতু হাসে, বলে, যাজন শব্দের অর্থ জানো?

না!

যাজন মানে নিজের আদর্শে অন্যকে টেনে আনা, উদ্বুদ্ধ করা। ব্রাহ্মণদের যাজন ছিল অবশ্য কর্তব্য।

তোমার যাজন হল নীতু? ওরা কথা বুঝল?

বুঝল। বোঝালে বুঝবে না কেন?

চুপ করে থাকি।

নীতু বলে, এদের থিয়োরি বুঝিয়ে লাভ নেই। গ্রামের সরল সোজা ছেলে, থিয়োরি মাথায় ঢোকালে বা বেশি বই পড়তে দিলে ভাবতে ভাবতে ভ্যাবলা হয়ে যাবে। তার চেয়ে কী করতে হবে তা বুঝিয়ে দিলেই কাজ হয়। আমি শুধু তাই বুঝিয়েছি।

সকালে উঠে দু'জনে বেরিয়ে পড়ি। মাঠ-ঘাট ভাঙি না। বাসে উঠি। যেতে থাকি রেল স্টেশনের দিকে। কলকাতার দিকে। বড় ভাল লাগতে থাকে। প্রায় দশ দিন হল বেরিয়েছি, কিন্তু মনে হয়, কতকাল—কতকাল আমি কলকাতায় নেই।

সকালে যখন এসে পৌঁছোলাম তখন বাবা খবরের কাগজ পড়ছেন। চোখ তুলে বললেন, কোনও খোঁজ পেলে?

না।

কোথায় কোথায় খুঁজলে?

বর্ধমান, বীরভূম, বাঁকুড়া—

বাবা শ্বাস ফেলেন।

আমি বড়দাকে খুঁজতে যাইনি। গেছি নীতুর সঙ্গে। আমিও আস্তে আস্তে বড়দা হয়ে যাব। চলে যাব একদিন। কেউ খুঁজে পাবে না।

বাবা বললেন, মেরেই ফেলেছে। নেনটু, খুঁজবার আর দরকার নেই। যারা আছে তারা ঘরেই থাকো। আমাদের বড় একা লাগে।

গাছতলায় বাঁধানো চত্বরে জমজমাট আড্ডা বসেছে। মনোতোষ দু'হাত তুলে চেঁচায়, বকসারদা, কোথায় ছিলেন? আমি পকেটে টাকা নিয়ে ঘুরছি।

হেসে বলি, কেন?

কেন! চোখ তুলে মনোতোষ বিস্ময় প্রকাশ করে, মনে নেই, বাজি ছিল আমি বাঁচলে আপনার দশ।

সবাই ঘিরে ধরে প্রশ্ন করে, কোথায় ছিলাম। উত্তর দিই, ঘুরে এলাম একটু। একঘেয়ে একটানা কলকাতায় থাকা ভাল লাগে?

জমাট আড্ডা হয়। সন্ধের পর গঙ্গার বাতাস দেয় খুব। বেলফুলের গন্ধ আসে কোথা থেকে! রঙিন দোকান, সুন্দর মেয়েরা হাঁটে, ডবলডেকারের শব্দ, ট্রামের শব্দ। কলকাতা তার উত্তপ্ত বুকে চেপে ধরে আমাকে। ভীষণ ভাল লাগে বন্ধুদের মুখ। ওই তো মনোতোষ মোড়ের দোকান থেকে পান খেয়ে পিচ ফেলছে—দেখে বোঝাই যায় না ও ব্লাডপ্রেশার আর ডায়বেটিস নিয়েও দশ বারোটা খুনে ছেলের ভিতর দিয়ে আমাকে বাসরাস্তায় পৌঁছে দিতে চেয়েছিল। ওই তো শ্যামল—ওই শংকর, বরেন, সতোন, বিভূতি—চেনা মুখ—প্রিয় মুখগুলি। নীতু এদের কেউ নয়। ছিল কোনওদিন, এখন আর নয়। নীতু আড্ডা মারতে আর আসে না। কিন্তু নীতু আসবেই। এই কলকাতার উত্তপ্ত বুক থেকে ছিঁড়ে নিয়ে যাবে আমাকে। মাঠ-ঘাট ভেঙে আবার যাব। নিয়তি। সরল চেহারা, নিরীহ চোখের ছেলেদের মুখ ক্রমশ কঠিন হয়ে যাবে। বদলে যাবে তাদের মুখ। চোখ বুজলেই দেখতে পাই নীতু বসে বসে ছুরি দিয়ে গাছের ডাল থেকে বাহুল্য ডাল-পাতা কেটে ফেলছে। তার মুখে সাফল্যের হাসি।

নীতু আসবেই। যতক্ষণ না-আসে ততক্ষণ আমি কলকাতায় মগ্ন হয়ে থাকি।

ফেরার সময়ে মনোতোষ সঙ্গ নিল, মশাই, সেদিন স্টারডাস্টের ওপর খেলেননি তো! আপসেট করে অনেক টাকা পাইয়ে দিয়েছে। খেললে ভাল করতেন।

হাসি। মনোতোষ গলা নামিয়ে বলে, ওই পার্টি আবার পিছু নিয়েছিল নাকি?

না।

পুলিশে একটা রিপোর্ট করে রাখুন।

হঠাৎ মনে পড়তে প্রশ্ন করি, আপনার সেই ভাইটা, সে কী করে এখন?

কী জানি। বোধহয় স্কুল-কলেজ বন্ধ করে বেড়ায়, দেয়ালে লেখে-টেখে। আমি ওর দিকে তাকাই না। বাবা তারকেশ্বর ভরসা!

আমি আস্তে আস্তে করে বলি, মনোতোষবাবু, আপনি সেদিন আমার জন্য যা করেছেন তার তুলনা হয় না। কোনও দিন বুঝতে পারিনি তো আপনি আমাকে অতটা ভালবাসেন!

মনোতোষ থমকায় একটু, তারপর বলে, নেনটুবাবু, আমরা কত বছর ধরে ওই গাছতলায়, ফেবারিটে আড্ডা মেরেছি বলুন! শাস্ত্রে আছে, দশ পা একসঙ্গে হাঁটলে বন্ধু হয়, আর আমরা এত বছরে হইনি। বাইরে থেকে সম্পর্কটা যতটা আলগা দেখাক, ভিতরে ভিতরে বাঁধ পড়ে গেছে। দু'দিন একটা চেনা মুখ না দেখলে চিন্তা হয়। বাড়ি গিয়ে খোঁজ নিয়ে আসি। এই সেদিন আপনি ছিলেন না। কতবার খোঁজ নিয়েছি। ভাবি, ওই গুণ্ডাগুলো বুঝি পেয়ে গেল আপনাকে। ঘরে স্ত্রী-পুত্র পরিবার, বাইরে আপনারা—এ ছাড়া আমাদের আছেটা কী? মনে ভাবি, যারা আছে তারা চিরকাল থাক কাছাকাছি, কেউ যেন দূরে না যায়, মরেটরে না যায়।

মনোতোষের গলা কেঁপে যায়। বলে, রথীন বিলেত চলে গেল, তুলসী গেল বোম্বাই— বুকের একটা দিক ঠিক ফাঁকা আছে ওদের জন্য। রাত-বিরেতে ঘুম ভেঙে গেলে আচমকা মনে পড়ে। শেষদিন পর্যন্ত মনে থাকবে।

আমি স্বপ্নোত্থিতের মতো হঠাৎ ফিসফিস করে বলি, আমারও কোথাও যেতে ইচ্ছে করে না। যদি কেউ নিয়ে যেতে চায় তাকে ঠেকাতে পারবেন? আমি কোথাও যেতে চাই না—

মনোতোষ বিস্মিত গলায় বলে, কোথায় যাওয়ার কথা বলছেন? বাইরে চাকরি পেয়েছেন নাকি?

সামলে যাই। হেসে বলি, কিছু না। আপনি যান, আমি একবার আমার ভগ্নিপতির বাড়ি ঘুরে যাই।

পারুল দরজা খুলে চোখ বড় করে বলে, ওমা! ছোড়দা!

ভীষণ চমকে যাই। চেয়ে থাকি। নন্দরানী ঠিক এইরকম বলত।

আশু হইহই করে তেড়ে আসে, মাইরি নেনটুদা, বিয়ে করেছি বলে সত্যিই পর করে দিলে? কতকাল আসো না!

দেখো, ছোড়দা কী রোগা হয়ে গেছে!

ওরা সমস্বরে কথা বলতে থাকে। নন্দরানীর ছবিতে বেলফুলের মালা। ধূপকাঠি জ্বলছে। ঘরটা সুগন্ধময়। মনটা হঠাৎ কেমন যেন ভাল হয়ে যায়। পৃথিবীতে বহুকাল বেঁচে থাকতে ইচ্ছে করে।

বললাম, দাবাটা পাড়ো আশুদা, একহাত খেলে যাই।

পাড়ছি। পারুল, ডিম ভেজে আনো। ডবল।

পারুল বলে, রাতে খেয়ে যান না ছোড়দা, আমার খুব শিগগির রান্না হয়ে যাবে।

সস্নেহে তার দিকে চেয়ে নন্দরানীকেই দেখি, বলি, দূর পাগল! মা ভাত কোলে করে বসে থাকবে যে!

তবে একদিন খাবেন কিন্তু। সামনের রবিবার মাংস রেঁধে রাখব। এই, তুমি বলো-না ছোড়দাকে।

বলার কী আছে? শুনতে পাচ্ছে তো। পর বলে না-ভাবলে আসবে ঠিক।

দাবার ছক পেতে দু'জনে বসি। আস্তে আস্তে সব ভুলে যাই।

অনেক রাতে উঠি। আশু আর পারুল রাস্তা পর্যন্ত এগিয়ে দেয়। বলে, পর করে দিয়ো না নেনটুদা। এসো। যা দিনকাল পড়েছে। মানুষগুলো কেমন ছিটকে যাচ্ছে এদিক ওদিক। যারা আছি তারা মোয়ার মতো বেঁধে থাকব, কী বলো? বড়দা যে কোথায় গিয়ে কী করছে! এই বুড়ো বয়সে এ-সব...রোজ বড়দার কথা ভাবি—বুঝলে? বাবাকে বোলো, শিগগির একদিন যাচ্ছি।

পারুলকে নিয়ে যেয়ো।

সে আমি পারব না, সে বড় লজ্জার।

লজ্জার কী? তোমাকে সুখী দেখলে ওঁরা সুখী হবেন। যেয়ো।

ওরা চুপ করে চেয়ে থাকে। আমার চলে-আসা দেখে। ওদের মুখে অকপট অপরাধবোধ। বড় মায়া হয়।

*রাস্তাঘাট ফাঁকা ফাঁকা। হাঁটতে থাকি। মনে হয়, এই যে একহাত দাবাখেলা, পারুলের স্নেহ,* মনোতোষের সঙ্গে গাছতলায় বসা, কলকাতার রাস্তায় একটু ঘুরে বেড়ানো—এর বেশি আমি কিছু চাই না।

কিন্তু নীতু আসবে। আসবেই।

মালাদের ঝুলবারান্দায় একটা সবুজ আলোর আভা এসে পড়েছে। মালার ঘরের সবুজ পরদা উড়ছে হাওয়ায়। মৃদু তানপুরার শব্দ ছড়িয়ে যাচ্ছে এদিক-ওদিক। কৃষ্ণচূড়া গাছটায় এখনও পাতা নেই। শুকনো ডালপালা অন্ধকারে ভিখিরির হাতের মতো এদিক ওদিকে বাড়ানো। চোখ নামিয়ে নিয়ে হাঁটি। গাও। তুমি গাও মালা। আমার কোনও দাবি-দাওয়া নেই। নীতু এসে নিঃশব্দে আমাকে নিয়ে যাবে।

রাতে শোওয়ার আগে দরজা বন্ধ করে পিস্তলটা বের করি। আর গুলির প্যাকেট। টেবিলে পাশাপাশি সাজিয়ে চেয়ে থাকি। নীতু আমাকে বলেছিল, গুলি ভরে রেখো। আমার ইচ্ছে করে না। এখনও শিশুর খেলনার মতো নিষ্পাপ, মেয়েদের গয়নার মতো সুন্দর। যতক্ষণ গুলি ভরা নেই, ততক্ষণ। পিস্তলটার সৌন্দর্য নীতু হয়তো কখনও লক্ষ করেনি।

বারান্দায় এসে দাঁড়াই। হঠাৎ চমকে উঠি—ওধারে একজন কে যেন দাঁড়িয়ে আছে। পরমুহূর্তেই হেসে এগিয়ে যাই। বস্তাটার গায়ে হাত রাখি। আদর করে বলি, মক্কেল, বুড়ো হয়ে গেছ। তোমার খোরাকি জোটে না। বলে হাত বুলোই বস্তাটার গায়ে। বস্তাটা নড়ে। খুব আস্তে আস্তে দোলে।

রেলিঙে ঝুঁকে চেয়ে দেখি। মালার ঘরে সবুজ আলো জ্বলছে। কেউ নেই। না, আছে। ছায়ার মতো, মৃদু আলোর আভা তার গায়ে পড়েছে। আবছা শরীর ঝুঁকে আছে রেলিংয়ের ওপর। মালা একা। কী দেখছে মালা? কী ভাবছে? বোধহয় গান। শ্বাস ফেলি। দু'টো বারান্দার মধ্যে অন্তহীন শূন্যতার ব্যবধান।

কলকাতার মেয়াদ ক্রমে ফুরিয়ে আসছে। নীতু আসবে। পাঁচ-ছ'টা দিন কলকাতায় কেটে গেল। আমি কৃপণের মতো দিন গুণী। যেন প্রবাসী ঘরে ফিরে ছুটির হিসেব করে।

সকালে বাবা খবরের কাগজ পড়ছেন বারান্দায় বসে। আমাকে ডেকে বললেন, দ্যাখ তো নেনটু, এই নম্বরটা, সি না জি।

উঁকি দিয়ে দেখি, পশ্চিমবঙ্গ লটারির ফল।

বললাম, সি দুই দুই তিন...

তা হলে হল না। আমারটা জি সিরিজ, নম্বরটা প্রায় লেগে গিয়েছিল।

হাসতে থাকি। সেই সময়ে খবরের কাগজে একবার চোখ ঘুরে এল। মনে হল, একটা নাম যেন দেখলাম। নামটা আমার চেনা। খুঁজে দেখতে থাকি। পেয়ে যাই। হাঁসখালি—এই তো হাঁসখালি। খবরটা ছোট্ট, ভাল কিছু বোঝা যায় না। হাঁসখালিতে একজন খুন হয়েছে। জোতদার।

মনে ভেসে আসে ঝকঝকে হ্যারিকেন, তার পাশে হারুর মুখ। জ্যাঠামশাই গম্ভীর গলায় ডাকেন—হারু...। সেই ডাকের সঙ্গে ও যেন সুতো দিয়ে বাঁধা। তটস্থ হয়ে উঠে যায়। কিছু ডালপালা ছিল হারুর—নিরীহ ভাব, সরলতা, বাড়ির সঙ্গে সুতোর টান। সেগুলো ছেঁটে দিয়েছে নীতু।

পরদিন জপুরের খবর বেরোয়। আমি আর খবরের কাগজ দেখি না।

পিস্তলটা গুলি ভরে রাখতে বলেছিল নীতু। থাকগে।

বালির বস্তাটায় অনেক কাল ঘুঁষি মারা হয় না। বস্তাটা স্থির হয়ে ঝুলে থাকে। ঘুঁষি মারতে ইচ্ছেও করে না। দুটো নগ্ন হাতের চেয়ে অনেক ভাল অস্ত্র আমার রয়েছে। নীতুর দেওয়া পিস্তল। ঘুঁষি মেরে কী হবে?

গাছের বাঁধানো চত্বরে আড্ডা মারি। আশুর সঙ্গে দাবা খেলি। রাত করে ফিরি। সময় কেটে যায়। আবার কাটেও না। নীতু তো আসবেই।

আসে ঠিক। রাত এগারোটা তখন। বাড়িতে ঢুকব, কোথা থেকে এসে পিঠে হাত রাখে নীতু। মুখ ফেরাতেই হেসে বলে, কাল চলো নেনটু।

কোথায়?

কাল বলব। সকালে হাওড়া থেকে গাড়ি ছাড়বে।

বলে হাসতে থাকে। কী সুন্দর হাসি ওর। সাদা দাঁত। কী সুন্দর গলার স্বর। যদি গলা ছেড়ে আবৃত্তি করে, এবার ফিরাও মোরে...তা হলে কান ভরে শুনতে ইচ্ছে করবে।

নীতু গলা নামিয়ে বলে, তোমার একটা উপকার করেছি।

কী?

বাবু খতম।

বিশ্বাস হয় না। বলি, কবে?

কাল। আমার বন্ধুর পিছনে কেউ খামোকা সময় নষ্ট করে, এটা ঠিক না।

কৃতজ্ঞতায়, নাকি ভয়ে আমি তার সামনে নুয়ে পড়ি।

খড়গপুর থেকে বাস। নারায়ণগড়ে নেমে আবার পথ হাঁটি। হাঁটতে থাকি। নীতুর পথ ফুরোয় না। এক-এক জায়গায় থামে। নাম বলে। ছেলেরা জুটে যায়। মিটিং চলতে থাকে। আমি ঘুমিয়ে পড়ি। ঘুম ভেঙে উঠে দেখি—মুখগুলো পালটে গেছে। নীতু হাসে। সাফল্যের হাসি।

গভীর রাতে স্বপ্ন দেখি। আমাদের কলকাতার বাসার বারান্দায় অন্ধকারে কে যেন ফাঁস দিয়ে ঝুলে আছে। ঘুমের মধ্যে শব্দ করতে থাকি। কে? লোকটা কে? বাবা? বড়দা? নাকি ছোড়দা? চিৎকার করতে থাকি। নীতু আমাকে ঠেলে তুলে দেয়, কী হয়েছে?

ওঃ নীতু, স্বপ্ন...

নীতু হাসে, স্বপ্ন? কীসের?

একটা বালির বস্তা। তাতে আমি ঘুঁষি মারতাম।

নীতু খস করে সিগারেট ধরায়। বাঁশের ঘরে বাতাসের নানা শব্দ হয়। মাটির নীচে ইঁদুরের যাতায়াত। বাইরে ঝিঁঝি ডাকে। শিয়াল কাঁদে দূরে। নীতু হঠাৎ অস্ফুট গলায় কবিতা আবৃত্তি করে, কোনও এক বিপদের গভীর বিস্ময় আমাদের ডাকে। পিছে পিছে ঢের লোক আসে...

তারপর হঠাৎ থেমে যায়। শরীরের গভীর অন্ধকারে সব কবিতা ঢাকা দেয়।

## ॥ মঞ্জু ॥

একটু রক্তশূন্য দেখায় সুনুকে। আর-কিছু বোঝা যায় না। খুব কাঁদে বোধহয় আড়ালে-আবডালে। চোখ ফোলা-ফোলা। মুখখানা ভার। কার জন্য কাঁদে? অনিন্দ্যর জন্য? নাকি পেটের যে অঙ্কুরটা নষ্ট হয়ে গেল—তার জন্য? যে-কারণেই হোক, ও কাঁদে। জিজ্ঞেস করলে স্বীকার করে না। আমার দিকে যখন তাকায় তখন দু'চোখে কৃতজ্ঞতা ফুটে ওঠে। ছাদে বিকেলে যখন বেড়াই, তখন রোজই বলে, মঞ্জুদি, তোমার জন্য বেঁচে আছি।

জিজ্ঞেস করি, শরীর কেমন বুঝিস?

একটু দুর্বল লাগে। আর কিছু না।

পৃথিবীতে কিছুই দাগ কাটে না। কত কিছু ঘটে আবার মুছে যায়। একখানা স্লেটের মতো।

সুনু!

উঁ।

সেই ছেলেটার সঙ্গে দেখা করিসনি?

না। কী হবে দেখা করে?

তবে এখন কী করবি?

বলেছি তো, বি টি পড়ব। মাস্টারি নিয়ে কোনও গ্রামে চলে যাব। একা থাকব। ঝিঁঝির ডাক বড় ভাল লাগে আমার। আর গাছপালা, প্রজাপতি, পুকুরের জল। জানো, আমি কখনও ডুব দিয়ে স্নান করিনি।

